ওঁ

শ্রীপরমাত্মনে নমঃ।

সচিত্র

# শ্রীমদ্ভগবদ্ গীতা

পদচ্ছেদ, অন্বয়

এবং

বঙ্গানুবাদ

সহিত।

ত্বমেব মাতা চ পিতা ত্বমেব
ত্বমেব বন্ধুশ্চ সখা ত্বমেব।
ত্বমেব বিদ্যা দ্রবিণং ত্বমেব
ত্বমেব সর্ব্বং মম দেবদেব॥

——০——

প্রকাশন তিথি

রাম নবমী, বঙ্গাব্দ ১৩৭৯

প্রকাশক—

**ওড়িশা সিমেণ্ট লিমিটেড,**

রাজগঙ্গপুর,

ওড়িশা।

বহু বৎসর হইতে এই রীতি অনুসারে এই গীতা, গীতা প্রেস, গোরক্ষপুর দ্বারা হিন্দীতে প্রকাশিত হইয়া আসিতেছে। উহাদেরই মুখ্যশাখা শ্রীগোবিন্দ ভবন কার্যালয়ের দ্বারা ইহার একটি বাংলা সংস্করণ বঙ্গাব্দ ১৩৩৫ সালে প্রকাশিত হইয়াছিল।

তৎপশ্চাত ইহার আর কোন বাংলা সংস্করণ প্রকাশিত হয় নাই! গীতা গ্রন্থকে প্রত্যেক দেশে প্রত্যেক ধার্মিক ব্যক্তিগণ অনেক আদরের দৃষ্টিতে দেখেন! এই গ্রন্থ কোন বিশেষ ধার্ম্মিক ব্যক্তির সম্পত্তি, না হইয়া সার্বভৌম ধার্ম্মিকরূপে সকলেরই মান্য! অতএব বঙ্গ ভাষা-ভাষীর সেবার্থে ইহা এখন প্রকাশিত করা হইল।

—প্রকাশক

মুদ্রক—

রাধা প্রেস,

গান্ধীনগর,

দিল্লী-৩১।

# প্রকাশকের মন্তব্য।

যদিও বাজারে অনেক প্রকার সানুবাদ গীতা দৃষ্ট হয় তথাপি ইহা প্রকাশের উদ্দেশ্য এই যে শ্রীমদ্ভগবদ্গীতা মনুষ্যমাত্রেরই পাঠ্য, অথচ অধিকাংশ লোকেরই সংস্কৃত ভাষায় তাদৃশ অভিজ্ঞতা না থাকায় তাহাদিগকে বাধ্য হইয়া অনুবাদেরই আশ্রয় লইতে হয় কিন্তু তাহাতে বিশেষ তৃপ্তি হয় না, কারণ কোনও কথা নিজে স্বয়ং বুঝিয়া যেমন সুখ হয় অন্যের দ্বারা বুঝিলে সেরূপ সুখ হয় না। ইহাছাড়া কেবল অনুবাদ বুঝিলে মূল এবং অনুবাদের সামঞ্জস্য ও পার্থক্যের যথার্থ জ্ঞান হয় না। এই পুস্তকে এইরূপ চেষ্টা করা হইয়াছে যাহাতে সংস্কৃত ভাষায় অনভিজ্ঞ কিন্তু বাঙ্গালা ভাষায় যাঁহাদের জ্ঞান আছে তাঁহারা অল্প চেষ্টায় গীতার মূল ও শ্লোকার্থ সহজেই হৃদয়ঙ্গম করিতে পারেন। অর্থসম্বন্ধেও কোন সাম্প্রদায়িক পক্ষের টান না রাখিয়া সাধারণ অর্থই সন্নিবেশিত হইয়াছে। কোন কোন স্থলে বিশেষ ভাব বিশেষরূপে স্পষ্ট করিবার মানসে টিপ্পনীতে ব্যাখ্যা করা হইয়াছে।

প্রথমতঃ মূল শ্লোক, পদচ্ছেদ ও পরে দণ্ডভাবে মূলশ্লোকের অন্বয় এবং তৎমুখে বাঙ্গালা শব্দার্থ ও ব্যাখ্যা দেওয়া হইয়াছে। শব্দার্থগুলিতে যথাসাধ্য সরল ও সংক্ষিপ্ত শব্দ ব্যবহৃত হইয়াছে। মূল সংস্কৃত শ্লোকের শব্দানুযায়ী অর্থ, বিভক্তি, বচন ও ভাবের সামঞ্জস্য রাখা হইয়াছে। কোন কোন স্থলে আবশ্যকতানুসারে কোনও শব্দ মূল অন্বয়ে এবং অনুবাদেও অধ্যাহার করা হইয়াছে।

অন্বয়ার্থ এরূপভাবে সাজান হইয়াছে যে দণ্ডভাবের উপর হইতে নিম্নে কেবল বাঙ্গলা অনুবাদ পঠিত হইলেই বাক্য রচনা পূর্ণ হয়।

প্রত্যেক অধ্যায়ের প্রারম্ভে সেই সেই অধ্যায়ের প্রধান প্রধান বিষয়

সমূহ ক্রমিক সংখ্যাসহ সন্নিবেশিত হইয়াছে এবং প্রতি শ্লোকের সংক্ষিপ্ত তাৎপর্য্য ও প্রতি শ্লোকের পার্শ্বে ( মার্জিনে ) দেওয়া হইয়াছে।

গ্রন্থের শেষভাগে "ত্যাগদ্বারা ভগবৎ-প্রাপ্তি" নামক একটী নিবন্ধ সন্নিবেশিত হইয়াছে ; উহাতে সাধকদিগের সুবিধার জন্য গীতার মর্ম্মানুসারে নিষ্কাম কর্ম্মযোগের ক্রমবদ্ধ ভাবে ব্যাখ্যা করা হইয়াছে।

— প্রকাশক



ওঁ

শ্রীপরমাত্মনে নমঃ।

# শ্রীশ্রীগীতার মহিমা।

বাস্তবপক্ষে শ্রীমদ্ভগবদ্গীতার মাহাত্ম্য বাক্য দ্বারা বর্ণন করিবার কাহারও সামর্থ্য নাই, যেহেতু ইহা একটি পরম রহস্যময় গ্রন্থ। ইহাতে সম্পূর্ণ বেদের সার সংগ্রহ করা হইয়াছে, ইহার সংস্কৃত এত সুন্দর এবং সরল যে অল্প অভ্যাস করিলেই মনুষ্য ইহা সহজেই বুঝিতে পারে কিন্তু ইহার তাৎপর্য্য এতই গভীর যে, আজীবন নিরন্তর অভ্যাস করিতে থাকিলেও উহার অন্ত পাওয়া যায় না। প্রতিদিন নূতন নূতন ভাব উৎপন্ন হইতে থাকে, এই নিমিত্ত ইহা সর্ব্বদাই নবীনরূপে প্রতিভাসিত হয় এবং একাগ্র-চিত্ত হইয়া শ্রদ্ধা ও ভক্তির সহিত বিচার করিলে ইহার প্রত্যেক পদে পদে যে পরম রহস্য নিহিত আছে তাহার প্রত্যক্ষ প্রতীতি হইয়া থাকে। ভগবানের গুণ, প্রভাব এবং মর্ম্মের বর্ণনা যে প্রকার এই গীতাশাস্ত্রতে করা হইয়াছে সেরূপ অন্য গ্রন্থে পাওয়া কঠিন যেহেতু প্রায় সকল গ্রন্থতেই কিছু না কিছু সাংসারিক বিষয় মিশ্রিত থাকে কিন্তু "শ্রীমদ্ভগবদ্গীতা" এক এরূপ অনুপমেয় শাস্ত্র ভগবান্ প্রকাশ করিয়াছেন যে ইহাতে একটি শব্দও সদুপদেশশূন্য নাই, এই নিমিত্ত শ্রীবেদব্যাস মহাভারতে গীতার বর্ণন করিয়া পুনরায় বলিয়াছেন যে :—

গীতা সুগীতা কর্ত্তব্যা কিমন্যৈঃ শাস্ত্রবিস্তরৈঃ।
যা স্বয়ং পদ্মনাভস্য মুখপদ্মাদ্বিনিঃসৃতা ॥

গীতা সুগীতা করিবার যোগ্য অর্থাৎ শ্রীগীতাকে উত্তমরূপে পাঠ করিয়া অর্থ এবং ভাব সহিত অন্তঃকরণে ধারণ করাই মুখ্য কর্ত্তব্য, যাহা স্বয়ং

শ্রীপদ্মনাভ বিষ্ণু ভগবানের মুখপদ্ম হইতে নির্গত হইয়াছে ( সুতরাং ) অন্য শাস্ত্রের বিস্তারের কি আবশ্যকতা আছে ? এবং স্বয়ং ভগবানও ইহার মাহাত্ম্য শেষে বর্ণনা করিয়াছেন। ( অঃ ১৮ শ্লোক ৬৮ হইতে ৭১ পর্য্যন্ত)

এই গীতাশাস্ত্রে মনুষ্য মাত্রেরই অধিকার আছে, যে কোনও ব্যক্তি যে কোনও বর্ণ বা আশ্রমে স্থিত হউক না কেন, কিন্তু ভগবানের প্রতি শ্রদ্ধালু ও ভক্তিযুক্ত হওয়া অবশ্য উচিত, কেননা নিজের ভক্তবর্গের মধ্যেই ইহার প্রচার করিবার নিমিত্ত ভগবান্ আজ্ঞা দিয়াছেন এবং ইহাও বলিয়াছেন যে স্ত্রী, বৈশ্য, শূদ্র, এবং পাপযোনিবিশিষ্ট মনুষ্যগণও মৎপরায়ণ হইয়া পরম গতিকে প্রাপ্ত হইয়া থাকে (অঃ ৯, শ্লোক ৩২) এবং নিজ নিজ স্বাভাবিক কর্ম্মদ্বারা আমার পূজা করিয়া মনুষ্য পরম সিদ্ধি প্রাপ্ত হইয়া থাকে (অঃ ১৮, শ্লোক ৪৬) এই সকল বাক্য বিচার করিলে এই জ্ঞান হয় যে পরমাত্মার প্রাপ্তিতে সকলেরই অধিকার আছে।

কিন্তু উক্ত বিষয়ের মর্ম্ম না বুঝিয়া বহু ব্যক্তি যাঁহারা কেবল শ্রীগীতার নামমাত্রই শুনিয়াছেন তাঁহারা বলিয়া থাকেন যে গীতা কেবল সন্ন্যাসী-দিগের নিমিত্তই গৃহীদিগের নহে, সেইজন্য তাঁহারা নিজ নিজ বালকগণকেও এই ভয়ে শ্রীগীতার অভ্যাস করান না যে গীতার জ্ঞান হইলে কখন বালক গৃহত্যাগ করিয়া সন্ন্যাসী হইয়া যায়, কিন্তু তাঁহাদের বিবেচনা করা উচিত যে, মোহের বশবর্ত্তী হইয়া নিজ ক্ষাত্রধর্ম্মে বিমুখ এবং ভিক্ষান্নদ্বারা জীবিকা নির্ব্বাহ করিতে প্রস্তুত অর্জুন যখন পরম রহস্যময় গীতার উপদেশ পাইয়া আজীবন গৃহস্থধর্ম্মে থাকিয়া নিজ কর্ত্তব্য পালন করিয়াছিলেন, সেই গীতাশাস্ত্রের এরূপ বিপরীত পরিণাম কি প্রকারে হইতে পারে !

অতএব কল্যাণেচ্ছাবিশিষ্ট ব্যক্তিগণের উচিত যে মোহ ত্যাগ করিয়া অতিশয় শ্রদ্ধাভক্তি পূর্ব্বক নিজ নিজ বালকগণকে অর্থ এবং ভাবের সহিত শ্রীগীতার অধ্যয়ন করান, এবং স্বয়ংও ইহার পঠন এবং চিন্তন করিতে করিতে ভগবানের আজ্ঞানুসারে সাধন করিতে তৎপর হয়েন।

কেননা অতি দুর্ল্লভ মনুষ্য জন্ম প্রাপ্ত হইয়া নিজের অমূল্য সময়ের ক্ষণকালও দুঃখমূলক ক্ষণভঙ্গুর ভোগের উপভোগে নষ্ট করা উচিত নহে।

## শ্রীগীতার প্রধান শিক্ষা।

শ্রীগীতাতে ভগবান্ নিজের প্রাপ্তির মুখ্য দুইটী মার্গ বলিয়াছেন ; এক সাংখ্যযোগ, দ্বিতীয় কর্ম্মযোগ। তন্মধ্যে :—(১) সকল পদার্থ মৃগতৃষ্ণার জলের ন্যায় অথবা স্বপ্নের সৃষ্টির ন্যায় মায়াময় হওয়ায় মায়ায় কার্য্যরূপ সকলগুণই গুণেতে বর্ত্তিত হইতেছে এইরূপ জ্ঞান করিয়া মন, ইন্দ্রিয়-সমূহ ও শরীর দ্বারা নিষ্পন্ন হইবার যোগ্য সকল কর্ম্মে কর্ত্তৃত্বাভিমান রহিত হওয়া ( অধ্যায় ৫ শ্লোঃ ৮।৯ ) তথা সর্ব্বব্যাপী সচ্চিদানন্দঘন পরমাত্মার স্বরূপে একীভাবে নিত্যস্থিত থাকিয়া একসচ্চিদানন্দঘন বাসুদেব ভিন্ন অন্য কোনও সত্ত্বা জ্ঞান না থাকা ; ইহাই সাংখ্যযোগের সাধন।

(২) এবং যাহাকিছু সমস্তই ভগবানের এরূপ জ্ঞান করিয়া সিদ্ধি এবং অসিদ্ধিতে সমত্ব ভাব রাখিয়া আসক্তি এবং ফলেচ্ছা ত্যাগ করিয়া ভগবদাজ্ঞানুসারে কেবল ভগবানের নিমিত্তই সকল কর্ম্মের আচরণ করা (অঃ ২ শ্লোক ৪৮, অঃ ৫ শ্লোঃ ১০) এবং শ্রদ্ধাভক্তিপূর্ব্বক কায়মনোবাক্যে সর্ব্বপ্রকারে ভগবানের শরণাপন্ন হইয়া গুণ ও প্রভাবের সহিত তাঁহার স্বরূপের নিরন্তর চিন্তা করা (অঃ ৬ শ্লোঃ ৪৭) ; ইহাই নিষ্কাম কর্ম্মযোগের সাধন।

উক্ত দুই প্রকার সাধনের পরিণাম এক, এই জন্য বাস্তব পক্ষে অভিন্ন মানা হইয়াছে ( অঃ ৫ শ্লোক ৪-৫ ) কিন্তু সাধনকালে অধিকারী ভেদে দুইএর ভেদ হওয়ার দরুণ দুইটি মার্গ ভিন্ন ভিন্ন রূপে বলা হইয়াছে। (অঃ ৩ শ্লোক ৩) এই নিমিত্ত এক পুরুষ দুই মার্গ দ্বারা এককালে চলিতে

পারে না, যেরূপ গঙ্গাতটে যাইবার নিমিত্ত বিভিন্ন দুইটি পথ দিয়া একই মনুষ্য এক কালে যাইতে পারে না।

উক্ত সাধনমধ্যে কর্ম্মযোগের সাধন সন্ন্যাসআশ্রমে হইতে পারে না কারণ সন্ন্যাস আশ্রমে কর্ম্মের স্বরূপতঃও ত্যাগ কথিত হইয়াছে এবং সাংখ্যযোগের সাধন সকল আশ্রমেই হইতে পারে।

যদি বলা যায় যে সাংখ্যযোগকে ভগবান্ সন্ন্যাস নামে বলিয়াছেন, এই নিমিত্ত উহার সন্ন্যাস আশ্রমেই অধিকার আছে, গৃহস্থাশ্রমে নাই ; এ কথা বলা ঠিক নহে, যেহেতু দ্বিতীয় অধ্যায়ে শ্লোক ১১ হইতে ৩০ পর্য্যন্ত যে সাংখ্যনিষ্ঠার উপদেশ করা হইয়াছে তদনুসারেও ভগবান্ স্থানে স্থানে অর্জুনকে যুদ্ধ করিবার যোগ্যতা দেখাইয়াছেন। গৃহস্থাশ্রমে সাংখ্যযোগের অধিকার না থাকিলে ভগবানের এইরূপ বলা কিরূপে সঙ্গত হইত ? হাঁ, এতটা বিশেষত্ব অবশ্যই আছে যে সাংখ্যমার্গের অধিকারীর দেহাভিমান রহিত হওয়া আবশ্যক। কেননা যতক্ষণ শরীরে অহংভাব থাকে ততক্ষণ সাংখ্যযোগের সাধন উত্তমরূপে হৃদয়ঙ্গম হয় না। এই নিমিত্ত ভগবান্ সাংখ্যযোগকে কঠিন বলিয়াছেন (গীতা অঃ ৫ শ্লোক ৬) এবং নিষ্কাম কর্ম্মযোগ সাধনে সুগম হওয়ায় অর্জুনের প্রতি স্থানে স্থানে বলিয়াছেন যে তুমি নিরন্তর আমার চিন্তা করিতে করিতে নিষ্কাম কর্ম্মযোগের আচরণ কর।

## অথ ধ্যানম্।

শান্তাকারং ভুজগশয়নং পদ্মনাভং সুরেশং
বিশ্বাধারং গগনসদৃশং মেঘবর্ণং শুভাঙ্গম্।
লক্ষ্মীকান্তং কমলনয়নং যোগিভির্ধ্যানগম্যং
বন্দে বিষ্ণুং ভবভয়হরং সর্ব্বলোকৈকনাথম্ ॥

অর্থ—যাঁহার আকৃতি অতিশয় শান্ত, যিনি শেষনাগের শয্যার উপরে

শয়ন করিয়া আছেন, যাঁহার নাভিতে কমল আছে এবং দেবতাগণের যিনি ঈশ্বর এবং সম্পূর্ণ জগতের আধার, যিনি আকাশের সদৃশ সর্ব্বত্র ব্যাপ্ত, নীলমেঘের মত যাঁহার বর্ণ, যাঁহার সকল অঙ্গ অতিশয় সুন্দর, যিনি যোগিগণ-কর্ত্তৃক ধ্যানদ্বারা প্রাপ্ত হইয়া থাকেন, যিনি সকল লোকের স্বামী, যিনি জন্ম-মরণরূপ ভয়ের নাশকারী, এইরূপ শ্রীলক্ষ্মীপতি কমলনেত্র ভগবান্ বিষ্ণুকে আমি প্রণাম করিতেছি।

যং ব্রহ্মাবরুণেন্দ্ররুদ্রমরুতঃ স্তুন্বন্তি দিব্যৈঃ স্তবৈ-
র্বেদৈঃ সাঙ্গপদক্রমোপনিষদৈর্গায়ন্তি যং সামগাঃ।
ধ্যানাবস্থিততদ্গতেন মনসা পশ্যন্তি যং যোগিনো
যস্যান্তং ন বিদুঃ সুরাসুরগণা দেবায় তস্মৈ নমঃ॥

অর্থ—ব্রহ্মা, বরুণ, ইন্দ্র, রুদ্র ও মরুদ্গণ দিব্যস্তোত্রদ্বারা যাঁহার স্তুতি করেন, সামবেদ গায়কগণ অঙ্গ, পদ, ক্রম এবং উপনিষদের সহিত বেদ দ্বারা যাঁহার গান করেন, যোগিগণ ধ্যানস্থিত তদ্গতমনাঃ হইয়া যাঁহার দর্শন করিয়া থাকেন, দেবতা এবং অসুরগণ (কেহই) যাঁহার অন্ত জানেন না, সেই (পরমপুরুষ নারায়ণ) দেবতাকে আমার নমস্কার।

ওঁ

শ্রীপরমাত্মনে নমঃ।

# শ্রীমদ্ভগবদ্গীতা-মাহাত্ম্যম্।

গীতাশাস্ত্রমিদং পুণ্যং যঃ পঠেৎ প্রযতঃ পুমান্।
বিষ্ণোঃ পদমবাপ্নোতি ভয়শোকাদিবর্জ্জিতঃ ॥১॥
গীতাধ্যয়নশীলস্য প্রাণায়ামপরস্য চ।
নৈব সন্তি হি পাপানি পূর্ব্বজন্মকৃতানি চ ॥২॥
মলনির্ম্মোচনং পুংসাং জলস্নানং দিনে দিনে।
সকৃদ্‌গীতাম্ভসি স্নানং সংসারমলনাশনম্ ॥৩॥
গীতা সুগীতা কর্ত্তব্যা কিমন্যৈঃ শাস্ত্রবিস্তরৈঃ।
যা স্বয়ং পদ্মনাভস্য মুখপদ্মাদ্ বিনিঃসৃতা ॥৪॥
ভারতামৃতসর্ব্বস্বং বিষ্ণোর্ব্বক্ত্রাদ্ বিনিঃসৃতম্।
গীতাগঙ্গোদকং পীত্বা পুনর্জন্ম ন বিদ্যতে ॥৫॥
সর্ব্বোপনিষদো গাবো দোগ্ধা গোপালনন্দনঃ।
পার্থো বৎসঃ সুধীর্ভোক্তা দুগ্ধং গীতামৃতং মহৎ ॥৬॥

একং শাস্ত্রং দেবকীপুত্রগীত-
মেকো দেব দেবকী-পুত্র এব।
একো মন্ত্রস্তস্য নামানি যানি
কর্ম্মাপ্যেকং তস্য দেবস্য সেবা ॥৭॥

———

ওঁ

শ্রীপরমাত্মনে নমঃ।

অথ

# শ্রীমদ্ভগবদ্গীতা।

## সানুবাদ।

## প্রথম অধ্যায়।

### প্রধান বিষয় সূচী—

উভয়পক্ষীয় সেনাগণের প্রধান প্রধান বীরগণের গণনা ও সামর্থ্য কথন—১-১১।

উভয় পক্ষীয় সেনার শঙ্খধ্বনি কথন— ১২-১৯।

অর্জ্জুনদ্বারা সেনা নিরীক্ষণ প্রসঙ্গ—২০-২৭।

মোহদ্বারা অভিভূত অর্জ্জুনের কাতরতা, স্নেহ এবং শোকযুক্ত বাক্য—২৮-৪৭।

ধৃতরাষ্ট্র উবাচ—

যুদ্ধের বিষয়ে ধৃতরাষ্ট্রের প্রশ্ন।

ধর্ম্মক্ষেত্রে কুরুক্ষেত্রে সমবেতা যুযুৎসবঃ।
মামকাঃ পাণ্ডবাশ্চৈব কিমকুর্ব্বত সঞ্জয় ॥১॥

পদচ্ছেদঃ।

**ধর্ম্মক্ষেত্রে, কুরুক্ষেত্রে, সমবেতাঃ, যুযুৎসবঃ, মামকাঃ, পাণ্ডবাঃ, চ, এব, কিম্, অকুর্ব্বত, সঞ্জয় ॥১॥**

| অন্বয়ঃ | | শব্দার্থ | অন্বয়ঃ | | শব্দার্থ |
|---|---|---|---|---|---|

ধৃতরাষ্ট্র কহিলেন—

| অন্বয়ঃ | | শব্দার্থ | অন্বয়ঃ | | শব্দার্থ |
|---|---|---|---|---|---|
| সঞ্জয় | = | হে সঞ্জয়, | মামকাঃ | = | আমার |
| ধর্ম্মক্ষেত্রে | = | ধর্ম্মভূমি | চ | = | এবং |
| কুরুক্ষেত্রে | = | কুরুক্ষেত্রে | এব * | | |
| সমবেতাঃ | = | সমবেত | পাণ্ডবাঃ | = | পাণ্ডুর পুত্রগণ |
| যুযুৎসবঃ | = | যুদ্ধের ইচ্ছাবিশিষ্ট | কিম্ | = | কি |
| | | | অকুর্ব্বত | = | করিলেন ? |

সঞ্জয় উবাচ—

ধৃতরাষ্ট্র কৃত প্রশ্নের উত্তরে দ্রোণাচার্য্যের নিকট দুর্য্যোধনের গমন বর্ণনা।

দৃষ্ট্বা তু পাণ্ডবানীকং ব্যূঢ়ং দুর্য্যোধনস্তদা।
আচার্য্যমুপসংগম্য রাজা বচনমব্রবীৎ ॥২॥

দৃষ্ট্বা, তু, পাণ্ডবানীকম্, ব্যূঢ়ম্, দুর্য্যোধনঃ, তদা।
আচার্য্যম্, উপসংগম্য, রাজা, বচনম্, অব্রবীৎ ॥২॥

তদনন্তর সঞ্জয় বলিলেন—

| অন্বয়ঃ | | শব্দার্থ | অন্বয়ঃ | | শব্দার্থ |
|---|---|---|---|---|---|
| তদা | = | সেই সময় | দৃষ্ট্বা | = | দেখিয়া |
| রাজা | = | রাজা | তু | = | এবং |
| দুর্য্যোধনঃ | = | দুর্য্যোধন | আচার্য্যম্ | = | দ্রোণাচার্য্যের |
| ব্যূঢ়ম্ | = | ব্যূহরচনাযুক্ত | উপসংগম্য | = | নিকটে যাইয়া (এই) |
| পাণ্ডবানীকম্ | = | পাণ্ডবগণের সেনাকে | বচনম্ | = | বাক্য |
| | | | অব্রবীৎ | = | বলিলেন। |

* এস্থানে "এব" শব্দ সমুচ্চয়ার্থ।

পাণ্ডবসেনা দেখিবার নিমিত্ত গুরুর প্রতি দুর্য্যোধনের প্রার্থনা।

পশ্যৈতাং পাণ্ডুপুত্রাণামাচার্য্য মহতীং চমূম্।
ব্যূঢ়াং দ্রুপদপুত্রেণ তব শিষ্যেণ ধীমতা ॥৩॥

পশ্য, এতাম্, পাণ্ডুপুত্রাণাম্, আচার্য্য, মহতীম্, চমূম্,
ব্যূঢ়াম্, দ্রুপদপুত্রেণ, তব, শিষ্যেণ, ধীমতা ॥৩॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| আচার্য্য | = | হে আচার্য্য, | ব্যূঢ়াম্ | = | ব্যূহাকারে স্থাপিত |
| তব | = | আপনার | পাণ্ডুপুত্রাণাম্ | = | পাণ্ডুপুত্রগণের |
| ধীমতা | = | বুদ্ধিমান্ | এতাম্ | = | এই |
| শিষ্যেণ | = | শিষ্য | মহতীম্ | = | অতিবৃহৎ |
| দ্রুপদপুত্রেণ | = | দ্রুপদপুত্র ধৃষ্টদ্যুম্ন দ্বারা | চমূম্ | = | সেনাকে |
| | | | পশ্য | = | দেখুন। |

পাণ্ডব-সেনার প্রধান প্রধান মহারথীদিগের নাম।

অত্র শূরা মহেষ্বাসা ভীমার্জ্জুনসমা যুধি।
যুযুধানো বিরাটশ্চ দ্রুপদশ্চ মহারথঃ ॥৪॥

অত্র, শূরাঃ, মহেষ্বাসাঃ, ভীমার্জ্জুন-সমাঃ, যুধি,
যুযুধানঃ, বিরাটঃ, চ, দ্রুপদঃ, চ, মহারথঃ ॥৪॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অত্র | = | এই (সেনাতে) | (সন্তি) | = | আছে (যথা), |
| মহেষ্বাসাঃ | = | বৃহৎ বৃহৎ ধনু বিশিষ্ট | যুযুধানঃ | = | সাত্যকি |
| | | | চ | = | এবং |
| যুধি | = | যুদ্ধে | বিরাটঃ | = | বিরাট |
| ভীমার্জ্জুনসমাঃ | = | ভীম ও অর্জ্জুনের সমান | চ | = | আর |
| | | | মহারথঃ | = | মহারথী |
| শূরাঃ | = | বহু বীরগণ | দ্রুপদঃ | = | রাজা দ্রুপদ |

ধৃষ্টকেতুশ্চেকিতানঃ কাশিরাজশ্চ বীর্য্যবান্।
পুরুজিৎ কুন্তিভোজশ্চ শৈব্যশ্চ নরপুঙ্গবঃ ॥৫॥

ধৃষ্টকেতুঃ, চেকিতানঃ, কাশিরাজঃ, চ, বীর্য্যবান্,
পুরুজিৎ, কুন্তিভোজঃ, চ, শৈব্যঃ, চ, নরপুঙ্গবঃ ॥৫॥

চ = এবং
ধৃষ্টকেতুঃ = ধৃষ্টকেতু
চেকিতানঃ = চেকিতান
চ = আর
বীর্য্যবান্ = বলবান
কাশিরাজঃ = কাশিরাজ
পুরুজিৎ = পুরুজিৎ
কুন্তিভোজঃ = কুন্তিভোজ
চ = এবং
নরপুঙ্গবঃ = মনুষ্যশ্রেষ্ঠ
শৈব্যঃ = শৈব্য

যুধামন্যুশ্চ বিক্রান্ত উত্তমৌজাশ্চ বীর্য্যবান্।
সৌভদ্রো দ্রৌপদেয়াশ্চ সর্ব্ব এব মহারথাঃ ॥৬॥

যুধামন্যুঃ, চ, বিক্রান্তঃ, উত্তমৌজাঃ, চ, বীর্য্যবান্,
সৌভদ্রঃ, দ্রৌপদেয়াঃ, চ, সর্ব্বে, এব, মহারথাঃ ॥৬॥

চ = আর
বিক্রান্তঃ = পরাক্রান্ত
যুধামন্যুঃ = যুধামন্যু
চ = আর
বীর্য্যবান্ = বলবান্
উত্তমৌজাঃ = উত্তমৌজা
সৌভদ্রঃ = সুভদ্রাপুত্র অভিমন্যু
চ = ও
দ্রৌপদেয়াঃ = দ্রৌপদীর পঞ্চপুত্র
(এই)
সর্ব্বে = সকলে
এব = ই
মহারথাঃ = মহারথী

স্বীয় সেনার প্রধান প্রধান বীরগণকে জানিবার জন্য গুরুর প্রতি দুর্য্যোধনের প্রার্থনা।

অস্মাকং তু বিশিষ্টা যে তান্নিবোধ দ্বিজোত্তম।
নায়কা মম সৈন্যস্য সংজ্ঞার্থং তান্ ব্রবীমি তে ॥৭॥

অস্মাকম্, তু, বিশিষ্টাঃ, যে, তান্, নিবোধ, দ্বিজোত্তম,
নায়কাঃ, মম, সৈন্যস্য, সংজ্ঞার্থম্, তান্, ব্রবীমি, তে ॥৭॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| দ্বিজোত্তম | = | হে দ্বিজোত্তম, | তে | = | আপনার |
| অস্মাকম্ | = | আমাদের পক্ষে | সংজ্ঞার্থম্ | = | জানিবার জন্য |
| তু | = | ও | মম | = | আমার |
| যে | = | যে যে | সৈন্যস্য | = | সৈন্যের |
| বিশিষ্টাঃ | = | প্রধান আছেন | ( যে ) | = | যে যে |
| তান্ | = | তাঁহাদিগকে | নায়কাঃ | = | সেনাপতি আছেন |
| | | (আপনি) | তান্ | = | তাঁহাদিগকে |
| নিবোধ | = | বুঝিয়া লউন ; | ব্রবীমি | = | কহিতেছি |

দুর্য্যোধনের দ্বারা স্বীয়সেনার প্রধান প্রধান মহা রথী দিগের নাম কথন।

ভবান্ ভীষ্মশ্চ কর্ণশ্চ কৃপশ্চ সমিতিঞ্জয়ঃ।
অশ্বত্থামা বিকর্ণশ্চ সৌমদত্তিস্তথৈব চ ॥৮॥

ভবান্, ভীষ্মঃ, চ, কর্ণঃ, চ, কৃপঃ, চ, সমিতিঞ্জয়ঃ,
অশ্বত্থামা, বিকর্ণঃ, চ, সৌমদত্তিঃ, তথা, এব, চ ॥৮॥

এক ত স্বয়ং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ভবান্ | = | আপনি | কর্ণঃ | = | কর্ণ |
| চ | = | এবং | চ | = | এবং |
| ভীষ্মঃ | = | ভীষ্ম পিতামহ | সমিতিঞ্জয়ঃ | = | সংগ্রাম বিজয়ী |
| চ | = | আর | কৃপঃ | = | কৃপাচার্য্য |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | আর | বিকর্ণঃ | = | বিকর্ণ |
| তথা | = | সেই | চ | = | এবং |
| এব | = | ই | সৌমদত্তিঃ | = | সোমদত্তের পুত্র ভূরিশ্রবা |
| অশ্বত্থামা | = | অশ্বত্থামা | | | |

দুর্য্যোধন দ্বারা স্বীয় সেনাস্থ বীর-গণের প্রশংসা।

অন্যে চ বহবঃ শূরা মদর্থে ত্যক্তজীবিতাঃ
নানাশস্ত্রপ্রহরণাঃ সর্ব্বে যুদ্ধবিশারদাঃ ।৯॥

অন্যে, চ, বহবঃ, শূরাঃ, মদর্থে, ত্যক্তজীবিতাঃ,
নানাশস্ত্রপ্রহরণাঃ, সর্ব্বে, যুদ্ধবিশারদাঃ ॥৯॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অন্যে | = | আর | মদর্থে | = | আমার নিমিত্ত |
| চ | = | ও | ত্যক্ত-জীবিতাঃ | = | জীবনের আশা ত্যাগী (এবং) |
| বহবঃ | = | বহু | সর্ব্বে | = | সকলে (ই) |
| শূরাঃ | = | বীরগণ | যুদ্ধ-বিশারদাঃ | = | যুদ্ধে চতুর আছেন, |
| নানাশস্ত্র-প্রহরণাঃ | = | অনেক প্রকার অস্ত্রশস্ত্র যুক্ত | | | |

দুর্য্যোধন কর্তৃক পাণ্ডব-সেনা অপেক্ষা নিজ সেনার অজেয়তা কথন।

আপর্য্যাপ্তং তদস্মাকং বলং ভীষ্মাভিরক্ষিতম্ ।
পর্য্যাপ্তং ত্বিদমেতেষাং বলং ভীমাভিরক্ষিতম্ ।১০॥

অপর্য্যাপ্তম্, তৎ, অস্মাকম্, বলম্, ভীষ্মাভিরক্ষিতম্ ।
পর্য্যাপ্তম্, তু, ইদম্, এতেষাম্, বলম্, ভীমাভিরক্ষিতম্ ।১০॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ভীষ্মাভি-রক্ষিতম্ | = | ভীষ্ম পিতামহ দ্বারা রক্ষিত | তু | = | এবং |
| অস্মাকম্ | = | আমাদের | ভীমাভি-রক্ষিতম্ | = | ভীম দ্বারা রক্ষিত |
| তৎ | = | সেই | এতেষাম্ | = | ইহাদিগের |
| বলম্ | = | সেনা | ইদম্ | = | এই |
| অপর্য্যাপ্তম্ | = | সকল প্রকারে অজেয় | বলম্ | = | সেনা |
| | | | পর্য্যাপ্তম্ | = | জয় করিতে সুগম। |

ভীষ্মের রক্ষার নিমিত্ত দ্রোণাদি -বীরগণের প্রতি দুর্য্যোধনের প্রেরণা।

অয়নেষু চ সর্ব্বেষু যথাভাগমবস্থিতাঃ।
ভীষ্মমেবাভিরক্ষন্তু ভবন্তঃ সর্ব্ব এব হি ॥১১॥

অয়নেষু, চ, সর্ব্বেষু, যথাভাগম্, অবস্থিতাঃ।
ভীষ্মম্, এব, অভিরক্ষন্তু, ভবন্তঃ, সর্ব্বে, এব, হি ॥১১॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | এই নিমিত্ত | সর্ব্বে | = | সকলে |
| সর্ব্বেষু | = | সকল | এব | = | ই |
| অয়নেষু | = | ব্যূহদ্বারে | হি | = | নিশ্চিতরূপে |
| যথা-ভাগম্ | = | স্ব স্ব স্থানে | ভীষ্মম্ | = | পিতামহ ভীষ্মকে |
| অবস্থিতাঃ | = | অবস্থিত থাকিয়া | এব | = | ই |
| ভবন্তঃ | = | আপনারা | অভি-রক্ষন্তু | = | সকলদিক্ হইতে রক্ষা করুন। |

দুর্যোধনের প্রসন্নতার নিমিত্ত ভীষ্মের গর্জ্জন সহিত শঙ্খ বাদন।

তস্য সঞ্জনয়ন্ হর্ষং কুরুবৃদ্ধঃ পিতামহঃ।
সিংহনাদং বিনদ্যোচ্চৈঃ শঙ্খং দধ্মৌ প্রতাপবান্ ॥১২॥

তস্য, সঞ্জনয়ন্, হর্ষম্, কুরুবৃদ্ধঃ, পিতামহঃ, সিংহনাদম্।
বিনদ্য, উচ্চৈঃ, শঙ্খম্, দধ্মৌ, প্রতাপবান্ ॥১২॥

এই প্রকার দ্রোণাচার্য্যের প্রতি কথিত দুর্য্যোধনের বাক্য শ্রবণ করিয়া—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কুরুবৃদ্ধঃ | = | কুরুবৃদ্ধ | সঞ্জনয়ন্ | = | উৎপন্ন করতঃ |
| প্রতাপবান্ | = | প্রতাপশালী | উচ্চৈঃ | = | উচ্চস্বরে |
| পিতামহঃ | = | পিতামহ ভীষ্ম | সিংহনাদম্ | = | সিংহের গর্জ্জনের ন্যায় |
| তস্য | = | সেই দুর্য্যোধনের ( হৃদয়ে ) | বিনদ্য | = | গর্জ্জন করিয়া |
| | | | শঙ্খম্ | = | শঙ্খ |
| হর্ষম্ | = | হর্ষ | দধ্মৌ | = | বাজাইলেন। |

দুর্য্যোধনের সেনা মধ্যে নানা প্রকার বাদ্যের ভয়ঙ্কর শব্দ হওয়া।

ততঃ শঙ্খাশ্চ ভের্য্যশ্চ পণবানকগোমুখাঃ।
সহসৈবাভ্যহন্যন্ত স শব্দস্তুমুলোঽভবৎ ॥১৩॥

ততঃ, শঙ্খাঃ, চ, ভের্য্যঃ, চ, পণবানকগোমুখাঃ।
সহসা, এব, অভ্যহন্যন্ত, সঃ, শব্দঃ, তুমুলঃ, অভবৎ ॥১৩॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ততঃ | = | তদনন্তর | পণবানক-গোমুখাঃ | = | ঢোল, মৃদঙ্গ ও নৃসিংহাদি বাদ্য |
| শঙ্খাঃ | = | শঙ্খ | | | |
| চ | = | এবং | | | |
| ভের্য্যঃ | = | নাগরা | সহসা | = | হটাৎ একসঙ্গে |
| চ | = | আর | এব | = | ই |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অভ্যহন্যন্ত | = | বাদিত হইল, ( তাহার ) | শব্দঃ | = | শব্দ |
| | | | তুমুলঃ | = | অতিভয়ঙ্কর |
| সঃ | = | সেই | অভবৎ | = | হইল |

শ্রীকৃষ্ণ, অর্জ্জুন এবং ভীমসেন কর্ত্তৃক শঙ্খ বাদন।

ততঃ শ্বেতৈর্হয়ৈর্যুক্তে মহতি স্যন্দনে স্থিতৌ।
মাধবঃ পাণ্ডবশ্চৈব দিব্যৌ শঙ্খৌ প্রদধ্মতুঃ ॥১৪॥

ততঃ, শ্বেতৈঃ, হয়ৈঃ, যুক্তে, মহতি, স্যন্দনে, স্থিতৌ,
মাধবঃ, পাণ্ডবঃ, চ, এব, দিব্যৌ, শঙ্খৌ, প্রদধ্মতুঃ ॥১৪॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ততঃ | = | তদনন্তর | মাধবঃ | = | ভগবান্ শ্রীকৃষ্ণ |
| শ্বেতৈঃ | = | শ্বেতবর্ণ | চ | = | এবং |
| হয়ৈঃ | = | অশ্বচতুষ্টয় | পাণ্ডবঃ | = | অর্জ্জুন |
| যুক্তে | = | যুক্ত | এব | = | ও |
| মহতি | = | উত্তম | দিব্যৌ | = | অলৌকিক |
| স্যন্দনে | = | রথে | শঙ্খৌ | = | শঙ্খ |
| স্থিতৌ | = | উপবিষ্ট | প্রদধ্মতুঃ | = | বাজাইলেন। |

পাঞ্চজন্যং হৃষীকেশো দেবদত্তং ধনঞ্জয়ঃ।
পৌণ্ড্রং দধ্মৌ মহাশঙ্খং ভীমকর্ম্মা বৃকোদরঃ ॥১৫॥

পাঞ্চজন্যম্, হৃষীকেশঃ, দেবদত্তম্, ধনঞ্জয়ঃ,
পৌণ্ড্রম্, দধ্মৌ, মহাশঙ্খম্, ভীমকর্ম্মা, বৃকোদরঃ ॥১৫॥

তন্মধ্যে—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| হৃষীকেশঃ | = | ভগবান্ শ্রীকৃষ্ণ | ধনঞ্জয়ঃ | = | অর্জ্জুন |
| পাঞ্চজন্যম্ | = | পাঞ্চজন্য নামকশঙ্খ | দেবদত্তম্ | = | দেবদত্ত নামক শঙ্খ (বাজাইলেন) |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ভীমকর্ম্মা | = | ভয়ানক কর্ম্ম বিশিষ্ট | পৌণ্ড্রম্ | = | পৌণ্ড্রনামক |
| | | | মহাশঙ্খম্ | = | মহাশঙ্খ |
| বৃকোদরঃ | = | ভীমসেন | দধ্মৌ | = | বাজাইলেন |

যুধিষ্ঠির, নকুল এবং সহদেব কর্ত্তৃক শঙ্খ বাদন।

অনন্তবিজয়ং রাজা কুন্তীপুত্রো যুধিষ্ঠিরঃ।
নকুলঃ সহদেবশ্চ সুঘোষমণিপুষ্পকৌ ॥১৬॥

অনন্তবিজয়ম্, রাজা, কুন্তীপুত্রঃ, যুধিষ্ঠিরঃ,
নকুলঃ, সহদেবঃ, চ, সুঘোষমণিপুষ্পকৌ ॥১৬॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কুন্তীপুত্রঃ | = | কুন্তীপুত্র | চ | = | আর |
| রাজা | = | রাজা | সহদেবঃ | = | সহদেব |
| যুধিষ্ঠিরঃ | = | যুধিষ্ঠির | সুঘোষমণি-পুষ্পকৌ | = | সুঘোষ এবং মণিপুষ্প নামক শঙ্খ (বাজাইলেন)। |
| অনন্ত-বিজয়ম্ | = | অনন্তবিজয় নামক শঙ্খ (এবং) | | | |
| নকুলঃ | = | নকুল | | | |

পাণ্ডবসেনার প্রধান প্রধান যোদ্ধৃগণ দ্বারা শঙ্খবাদন।

কাশ্যশ্চ পরমেষ্বাসঃ শিখণ্ডী চ মহারথঃ।
ধৃষ্টদ্যুম্নো বিরাটশ্চ সাত্যকিশ্চাপরাজিতঃ ॥১৭॥

কাশ্যঃ, চ, পরমেষ্বাসঃ, শিখণ্ডী, চ, মহারথঃ,
ধৃষ্টদ্যুম্নঃ, বিরাটঃ, চ, সাত্যকিঃ, চ, অপরাজিতঃ ॥১৭॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| পরমেষ্বাসঃ | = | শ্রেষ্ঠধনুবিশিষ্ট | মহারথঃ | = | মহারথী |
| কাশ্যঃ, | = | কাশিরাজ | শিখণ্ডী | = | শিখণ্ডী |
| চ | = | এবং | চ | = | আর |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ধৃষ্টদ্যুম্নঃ | = | ধৃষ্টদ্যুম্ন | চ | = | এবং |
| চ | = | ও | অপরাজিতঃ | = | অজেয় |
| বিরাটঃ | = | রাজা বিরাট | সাত্যকিঃ | = | সাত্যকি |

দ্রুপদো দ্রৌপদেয়াশ্চ সর্ব্বশঃ পৃথিবীপতে।
সৌভদ্রশ্চ মহাবাহুঃ শঙ্খান্ দধ্মুঃ পৃথক্ পৃথক্ ॥১৮॥

দ্রুপদঃ, দ্রৌপদেয়াঃ, চ, সর্ব্বশঃ, পৃথিবীপতে।
সৌভদ্রঃ, চ, মহাবাহুঃ, শঙ্খান্, দধ্মুঃ, পৃথক্, পৃথক্ ॥১৮॥

আর—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| দ্রুপদঃ | = | রাজা দ্রুপদ | সর্ব্বশঃ | = | এই সকলে |
| চ | = | এবং | পৃথিবীপতে | = | হে রাজন্, |
| দ্রৌপদেয়াঃ | = | দ্রৌপদীর পঞ্চপুত্র | পৃথক্ | = | পৃথক্ |
| চ | = | এবং | পৃথক্ | = | পৃথক্‌ভাবে |
| মহাবাহু | = | মহাবীর | শঙ্খান্ | = | শঙ্খ |
| সৌভদ্রঃ | = | সুভদ্রাপুত্র অভিমন্যু | দধ্মুঃ | = | বাদ্য করিলেন। |

পাণ্ডবসেনার শঙ্খধ্বনি দ্বারা ধৃতরাষ্ট্র-পুত্র-গণের হৃদয় বিদীর্ণ হওয়া।

স ঘোষো ধার্ত্তরাষ্ট্রাণাং হৃদয়ানি ব্যদারয়ৎ।
নভশ্চ পৃথিবীং চৈব তুমুলো ব্যনুনাদয়ন্ ॥ ১৯ ॥

সঃ, ঘোষঃ, ধার্ত্তরাষ্ট্রাণাম্, হৃদয়ানি, ব্যদারয়ৎ।
নভঃ, চ, পৃথিবীম্, চ, এব, তুমুলঃ, ব্যনুনাদয়ন্ ॥ ১৯ ॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | এবং | এব | = | ও |
| সঃ | = | সেই | ব্যনুনাদয়ন্ | = | শব্দায়মান করিয়া |
| তুমুলঃ | = | ভয়ানক | ধার্ত্তরাষ্ট্রাণাম্ | = | ধৃতরাষ্ট্র পুত্রগণের |
| ঘোষঃ | = | শব্দ | হৃদয়ানি | = | হৃদয় সকল |
| নভঃ | = | আকাশ | ব্যদারয়ৎ | = | বিদীর্ণ করিয়া দিল। |
| চ | = | ও | | | |
| পৃথিবীম্ | = | পৃথিবীকে | | | |

দুর্য্যোধনের সেনাকে যুদ্ধের নিমিত্ত প্রস্তুত দেখিয়া উভয় সেনার মধ্যস্থলে রথ রাখিবার নিমিত্ত ভগবানের প্রতি অর্জ্জুনের প্রেরণা।

অথ ব্যবস্থিতান্ দৃষ্ট্বা ধার্ত্তরাষ্ট্রান্ কপিধ্বজঃ।
প্রবৃত্তে শস্ত্রসম্পাতে ধনুরুদ্যম্য পাণ্ডবঃ ॥ ২০ ॥
হৃষীকেশং তদা বাক্যমিদমাহ মহীপতে।
সেনয়োরুভয়োর্মধ্যে রথং স্থাপয় মেঽচ্যুত ॥ ২১ ॥

অথ, ব্যবস্থিতান্, দৃষ্ট্বা, ধার্ত্তরাষ্ট্রান্, কপিধ্বজঃ।
প্রবৃত্তে, শস্ত্রসম্পাতে, ধনুঃ, উদ্যম্য, পাণ্ডবঃ ॥ ২০ ॥
হৃষীকেশম্, তদা, বাক্যম্, ইদম্, আহ, মহীপতে।
সেনয়োঃ উভয়োঃ, মধ্যে, রথম্, স্থাপয়, মে, অচ্যুত ॥ ২১ ॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মহীপতে | = | হে রাজন্, | ধার্ত্তরাষ্ট্রান্ | = | ধৃতরাষ্ট্র পুত্রগণকে |
| অথ | = | তদনন্তর | দৃষ্ট্বা | = | দেখিয়া |
| কপিধ্বজঃ | = | কপিধ্বজ | তদা | = | সেই |
| পাণ্ডবঃ | = | অর্জ্জুন | শস্ত্রসম্পাতে প্রবৃত্তে | = | শস্ত্র নিক্ষেপ প্রারম্ভকালে |
| ব্যবস্থিতান্ | = | অচল ভাবে অবস্থিত | | | |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ধনুঃ | = | ধনু | অচ্যুত | = | হে অচ্যুত, |
| উত্তম্য | = | উঠাইয়া | মে | = | আমার |
| হৃষীকেশম | = | হৃষীকেশ শ্রীকৃষ্ণকে | রথম্ | = | রথ |
| ইদম্ | = | এই | উভয়োঃ | = | উভয় |
| বাক্যম্ | = | বাক্য | সেনয়োঃ | = | সেনার |
| আহ | = | বলিলেন, | মধ্যে | = | মধ্যে |
| | | | স্থাপয় | = | স্থাপন করুন। |

দুর্য্যোধনের সেনাতে আগত বীরগণকে দেখিবার নিমিত্ত অর্জ্জুনের ইচ্ছা প্রকাশ

যাবদেতান্নিরীক্ষেঽহং যোদ্ধুকামানবস্থিতান্।
কৈর্ময়া সহ যোদ্ধব্যমস্মিন্ রণসমুদ্যমে ॥ ২২ ॥

যাবৎ, এতান্, নিরীক্ষে, অহম্, যোদ্ধ কামান্, অবস্থিতান্।
কৈঃ, ময়া, সহ, যোদ্ধব্যম্, অস্মিন্, রণসমুদ্যমে ॥ ২২ ॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যাবৎ | = | যতক্ষণ | অস্মিন্ | = | এই |
| অহম্ | = | আমি | রণসমুদ্যমে | = | যুদ্ধরূপ ব্যাপারে |
| এতান্ | = | এই | ময়া | = | আমাকে |
| অবস্থিতান্ | = | অবস্থিত | কৈঃ | = | কাহার কাহার |
| যোদ্ধুকামান্ | = | যুদ্ধ কামনা বিশিষ্ট ব্যক্তিগণকে | সহ | = | সহিত |
| নিরীক্ষে | = | উত্তমরূপে দেখিয়া লই (যে) | যোদ্ধব্যম্ | = | যুদ্ধ করিতে হইবে। |

যোৎস্যমানানবেক্ষেঽহং য এতেঽত্র সমাগতাঃ।
ধার্ত্তরাষ্ট্রস্য দুর্ব্বুদ্ধের্যুদ্ধে প্রিয়চিকীর্ষবঃ ॥ ২৩ ॥

যোৎস্যমানান্, অবেক্ষে, অহম্, যে, এতে, অত্র, সমাগতাঃ।
ধার্ত্তরাষ্ট্রস্য, দুর্ব্বুদ্ধেঃ, যুদ্ধে, প্রিয়চিকীর্ষবঃ ॥ ২৩ ॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| দুর্ব্বুদ্ধেঃ | = | দুর্ব্বুদ্ধি | অত্র | = | এই সেনাতে |
| ধার্ত্তরাষ্ট্রস্য | = | দুর্য্যোধনের | সমাগতাঃ | = | সমাগত হইয়াছে |
| যুদ্ধে | = | যুদ্ধে | (তান্) | = | ঐ |
| প্রিয়চিকীর্ষবঃ | = | কল্যাণেচ্ছু | যোৎস্যমানান্ | = | যুদ্ধকারিগণকে |
| যে | = | যে যে | অহম্ | = | আমি |
| এতে | = | এই সকল রাজগণ | অবেক্ষে | = | দেখিব। |

সঞ্জয় উবাচ—

ভগবান্ কর্ত্তৃক উভয় সেনার মধ্যে রথস্থাপন এবং অর্জ্জুনের প্রতি কৌরবগণকে দেখিবার নিমিত্ত আজ্ঞা দেওয়া।

এবমুক্তো হৃষীকেশো গুড়াকেশেন ভারত।
সেনায়োরুভয়োর্ম্মধ্যে স্থাপয়িত্বা রথোত্তমম্ ॥২৪॥
ভীষ্মদ্রোণপ্রমুখতঃ সর্ব্বেষাঞ্চ মহীক্ষিতাম্।
উবাচ পার্থ পশ্যৈতান্ সমবেতান্ কুরূনিতি ॥২৫॥

এবম্, উক্তঃ, হৃষীকেশঃ, গুড়াকেশেন, ভারত।
সেনয়োঃ, উভয়োঃ, মধ্যে, স্থাপয়িত্বা, রথোত্তমম্ ॥২৪॥
ভীষ্মদ্রোণপ্রমুখতঃ, সর্ব্বেষাম্, চ, মহীক্ষিতাম্।
উবাচ, পার্থ, পশ্য, এতান্, সমবেতান্, কুরূন্, ইতি ॥২৫॥

সঞ্জয় কহিলেন—

| | | | | |
|---|---|---|---|---|
| ভারত | = হে ধৃতরাষ্ট্র, | | সর্ব্বেষাম্ | = সকল |
| গুড়াকেশেন | = অর্জ্জুন কর্ত্তৃক | | মহীক্ষিতাম্ | = রাজগণের সমক্ষে |
| এবম্ | = এই প্রকারে | | রথোত্তমম্ | = উত্তম রথ |
| উক্তঃ | = কথিত হইয়া | | স্থাপয়িত্বা | = স্থাপন করিয়া |
| হৃষিকেশঃ | = ভগবান্ শ্রীকৃষ্ণ | | ইতি | = এইরূপ |
| উভয়োঃ | = উভয় | | উবাচ | = কহিলেন |
| সেনয়োঃ | = সেনার | | পার্থ | = হে পার্থ, |
| মধ্যে | = মধ্যস্থলে | | এতান্ | = এই |
| ভীষ্মদ্রোণ-প্রমুখতঃ | = ভীষ্ম এবং দ্রোণাচার্য্যের সম্মুখে | | সমবেতান্ | = সম্মিলিত |
| | | | কুরূন্ | = কুরুগণকে |
| চ | = এবং | | পশ্য | = দেখ। |

অর্জ্জুন কর্ত্তৃক উভয় সেনাতে স্থিত বান্ধবগণের দর্শন।

তত্রাপশ্যৎ স্থিতান্ পার্থঃ পিতৄনথ পিতামহান্।
আচার্য্যান্ মাতুলান্ ভ্রাতৄন্ পুত্রান্ পৌত্রান্ সখীংস্তথা ॥২৬
শ্বশুরান্ সুহৃদশ্চৈব সেনয়োরুভয়োরপি।

তত্র, অপশ্যৎ, স্থিতান্, পার্থঃ, পিতৄন্, অথ, পিতামহান্।
আচার্য্যান্, মাতুলান্, ভ্রাতৄন্, পুত্রান্, পৌত্রান্, সখীন্, তথা,
শ্বশুরান্, সুহৃদঃ, চ, এব, সেনয়োঃ, উভয়োঃ, অপি ॥২৬॥

| | | | | |
|---|---|---|---|---|
| অথ | = অনন্তর | | তত্র | = সেই |
| পার্থঃ | = পৃথাপুত্র অর্জ্জুন | | উভয়োঃ | = উভয় পক্ষের |

| | | | | |
|---|---|---|---|---|
| অপি | = ই | | পুত্রান্ | = পুত্রগণকে |
| সেনয়োঃ | = সেনাতে | | পৌত্রান্ | = পৌত্রগণকে |
| স্থিতান্ | = স্থিত | | তথা | = এবং |
| | | | সখীন্ | = মিত্রগণকে |
| পিতৄন্ | = পিতৃব্যগণকে | | শ্বশুরান্ | = শ্বশুরগণকে |
| পিতামহান্ | = পিতামহগণকে | | চ | = আর |
| আচার্য্যান্ | = আচার্য্যগণকে | | সুহৃদঃ | = সুহৃদ্গণকে |
| মাতুলান্ | = মাতুলগণকে | | এব | = ও |
| ভ্রাতৄন্ | = ভ্রাতাগণকে | | অপশ্যৎ | = দেখিলেন। |

তান্ সমীক্ষ্য স কৌন্তেয়ঃ সর্ব্বান্ বন্ধূনবস্থিতান্।
কৃপয়া পরয়াবিষ্টো বিষীদন্নিদমব্রবীৎ ॥২৭॥

তান্, সমীক্ষ্য, সঃ, কৌন্তেয়ঃ, সর্ব্বান্, বন্ধূন্, অবস্থিতান্,
কৃপয়া, পরয়া, আবিষ্টঃ, বিষীদন্, ইদম্, অব্রবীৎ ॥২৭॥

এই প্রকার—

| | | | | |
|---|---|---|---|---|
| তান্ | = সেই | | কৃপয়া | = করুণাদ্বারা |
| অবস্থিতান্ | = সম্মুখস্থিত | | আবিষ্টঃ | = যুক্ত হইয়া |
| সর্ব্বান্ | = সকল | | কৌন্তেয়ঃ | = কুন্তীপুত্র অর্জ্জুন |
| বন্ধূন্ | = বন্ধুগণকে | | বিষীদন্ | = শোককরতঃ |
| সমীক্ষ্য | = দেখিয়া | | ইদম্ | = এই কথা |
| সঃ | = সে | | অব্রবীৎ | = বলিলেন। |
| পরয়া | = অত্যন্ত | | | |

স্বজনগণকে যুদ্ধের নিমিত্ত প্রস্তুত দেখিয়া অর্জ্জুনের শরীর এবং মনে কাতরতা এবং শোক জনিত চিহ্ন প্রকাশ হওয়ার কথন।

অর্জ্জুন উবাচ—

দৃষ্টে্বমং স্বজনং কৃষ্ণ যুযুৎসুং সমুপস্থিতম্ ॥২৮॥
সীদন্তি মম গাত্রাণি মুখং চ পরিশুষ্যতি।
বেপথুশ্চ শরীরে মে রোমহর্ষশ্চ জায়তে ॥২৯॥

দৃষ্ট্বা, ইমম্, স্বজনম্, কৃষ্ণ, যুযুৎসুম্, সমুপস্থিতম্ ॥২৮॥
সীদন্তি, মম, গাত্রাণি, মুখম্, চ, পরিশুষ্যতি,
বেপথুঃ, চ, শরীরে, মে, রোমহর্ষঃ, চ, জায়তে ॥২৯॥

অর্জুন বলিলেন—

| | | | | |
|---|---|---|---|---|
| কৃষ্ণ | = হে কৃষ্ণ | | চ | = আর |
| ইমম্ | = এই | | মুখম্ | = মুখ (ও) |
| যুযুৎসুম্ | = যুদ্ধেচ্ছা যুক্ত | | পরিশুষ্যতি | = শুষ্ক হইতেছে |
| সমুপস্থিতম্ | = সমুপস্থিত | | চ | = এবং |
| স্বজনম্ | = স্বজন সমুদয়কে | | মে | = আমার |
| দৃষ্ট্বা | = দেখিয়া | | শরীরে | = শরীরে |
| মম | = আমার | | বেপথুঃ | = কম্প |
| গাত্রাণি | = অঙ্গসকল | | চ | = আর |
| সীদন্তি | = শিথিল হইতেছে | | রোমহর্ষঃ | = রোমাঞ্চ |
| | | | জায়তে | = হইতেছে |

গাণ্ডীবং স্রংসতে হস্তাৎ ত্বক্ চৈব পরিদহ্যতে।
ন চ শক্নোম্যবস্থাতুং ভ্রমতীব চ মে মনঃ ॥৩০॥

গাণ্ডীবম্, স্রংসতে, হস্তাৎ, ত্বক্, চ, এব, পরিদহ্যতে,
ন, চ, শক্নোমি, অবস্থাতুম্, ভ্রমতি, ইব, চ, মে, মনঃ ॥৩০॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| হস্তাৎ | = | হাত হইতে | মে | = | আমার |
| গাণ্ডীবম্ | = | গাণ্ডীব ধনু | মনঃ | = | মন |
| স্রংসতে | = | পড়িয়া যাইতেছে | ভ্রমতি ইব | = | ভ্রমিতের ন্যায় হইতেছে |
| চ | = | আর | (অতঃ) | = | এই নিমিত্ত (আমি) |
| ত্বক্ | = | ত্বগিন্দ্রিয় | অবস্থাতুম্ | = | স্থির থাকিতে |
| এব | = | ও | চ | = | ও |
| পরিদহ্যতে | = | অত্যন্ত জ্বলিতেছে | ন শক্নোমি | = | সমর্থ হইতেছি না |
| চ | = | এবং | | | |

বিপরীত লক্ষণ দেখিয়া যুদ্ধে স্বজন বিনাশ করাকে অর্জ্জুন দ্বারা হানিজ্ঞান করা।

নিমিত্তানি চ পশ্যামি বিপরীতানি কেশব।
ন চ শ্রেয়োঽনুপশ্যামি হত্বা স্বজনমাহবে ॥৩১॥

নিমিত্তানি, চ, পশ্যামি, বিপরীতানি, কেশব,
ন, চ, শ্রেয়ঃ, অনুপশ্যামি, হত্বা, স্বজনম্, আহবে ॥৩১॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কেশব | = | হে কেশব | স্বজনম্ | = | নিজজনকে |
| নিমিত্তানি | = | লক্ষণগুলি | হত্বা | = | বধ করিয়া |
| চ | = | ও | শ্রেয়ঃ | = | কল্যাণ |
| বিপরীতানি | = | বিপরীত (ই) | চ | = | ও |
| পশ্যামি | = | দেখিতেছি (আর) | ন অনুপশ্যামি | = | দেখিতেছি না |
| আহবে | = | যুদ্ধে | | | |

স্বজন বধের দ্বারা প্রাপ্তব্য রাজ্য, ভোগ এবং সুখাদি অর্জ্জুনের না চাওয়া।

ন কাঙ্ক্ষে বিজয়ং কৃষ্ণ ন চ রাজ্যং সুখানি চ।
কিং নো রাজ্যেন গোবিন্দ কিং ভোগৈর্জীবিতেন বা ॥৩২॥

ন, কাঙ্ক্ষে, বিজয়ম্, কৃষ্ণ, ন, চ, রাজ্যম্, সুখানি, চ,
কিম্, নঃ, রাজ্যেন, গোবিন্দ, কিম্, ভোগৈঃ, জীবিতেন, বা ॥৩২॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কৃষ্ণ | = | হে কৃষ্ণ (আমি) | গোবিন্দ | = | হে গোবিন্দ |
| বিজয়ম্ | = | বিজয় | নঃ | = | আমাদিগের |
| ন কাঙ্ক্ষে | = | চাহি না | রাজ্যেন | = | রাজ্যে |
| চ | = | এবং | কিম্ | = | কি (প্রয়োজন) |
| রাজ্যম্ | = | রাজ্য | বা | = | অথবা |
| চ | = | আর | ভোগৈঃ | = | ভোগে (ও) |
| সুখানি | = | সুখ (ও) | জীবিতেন | = | জীবনে (ই বা) |
| (কাঙ্ক্ষে) | = | চাহি | কিম্ | = | কি (প্রয়োজন) |
| ন | = | না | | | |

যেষামর্থে কাঙ্ক্ষিতং নো রাজ্যং ভোগাঃ সুখানি চ।
ত ইমেঽবস্থিতা যুদ্ধে প্রাণাংস্ত্যক্ত্বা ধনানি চ ॥৩৩॥

যেষাম্, অর্থে, কাঙ্ক্ষিতম্, নঃ, রাজ্যম্, ভোগাঃ, সুখানি, চ,
তে, ইমে, অবস্থিতাঃ, যুদ্ধে, প্রাণান্, ত্যক্ত্বা, ধনানি, চ ॥৩৩॥

কেন না—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যেষাম্ | = | যাহাদের | ভোগাঃ | = | ভোগ |
| অর্থে | = | নিমিত্ত | চ | = | এবং |
| রাজ্যম্ | = | রাজ্য | সুখানি | = | সুখাদি |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| নঃ | = | আমাদের | প্রাণান্ | = | জীবনের আশা |
| কাঙ্ক্ষিতম্ | = | প্রার্থিত | ত্যক্ত্বা | = | ত্যাগ করিয়া |
| ইমে | = | এই সব | যুদ্ধে | = | যুদ্ধে |
| তে | = | তাহারা (ই) | অবস্থিতাঃ | = | দণ্ডায়মান আছে |
| ধনানি | = | ধন | | | |
| চ | = | ও | | | |

অর্জ্জুন কর্ত্তৃক ত্রৈলোক্য-রাজ্যের নিমিত্ত ও আচার্য্যাদি স্বজনগণকে বধ করিবার অনিচ্ছা প্রকাশ করা।

আচার্য্যাঃ পিতরঃ পুত্রাস্তথৈব চ পিতামহাঃ।
মাতুলাঃ শ্বশুরাঃ পৌত্রাঃ শ্যালাঃ সম্বন্ধিনস্তথা ॥৩৪॥

আচার্য্যাঃ, পিতরঃ, পুত্রাঃ, তথা, এব, চ, পিতামহাঃ।
মাতুলাঃ, শ্বশুরাঃ, পৌত্রাঃ, শ্যালাঃ, সম্বন্ধিনঃ, তথা ॥৩৪॥

যে সকল—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| আচার্য্যাঃ | = | গুরুজন | মাতুলাঃ | = | মাতুল |
| পিতরঃ | = | পিতৃব্যগণ | শ্বশুরাঃ | = | শ্বশুর |
| পুত্রাঃ | = | পুত্রগণ | পৌত্রাঃ | = | পৌত্র |
| চ | = | এবং | শ্যালাঃ | = | শালা |
| তথা | = | সেইরূপ | তথা | = | এবং (অন্যান্য) |
| এব | = | ই | সম্বন্ধিনঃ | = | সম্পর্কীয় আত্মীয়গণ আছে। |
| পিতামহাঃ | = | পিতামহগণ | | | |

এতান্ন হন্তুমিচ্ছামি ঘ্নতোঽপি মধুসূদন।
অপি ত্রৈলোক্যরাজ্যস্য হেতোঃ কিং নু মহীকৃতে ॥৩৫

এতান্, ন, হন্তুম্, ইচ্ছামি, ঘ্নতঃ, অপি, মধুসূদন,
অপি, ত্রৈলোক্যরাজ্যস্য, হেতোঃ, কিম্, নু, মহীকৃতে ॥৩৫॥

এই নিমিত্ত—

| | | | |
|---|---|---|---|
| মধুসূদন = হে মধুসূদন | | অপি = ও | |
| এতান্ ঘ্নতঃ = আমাকে মারিতে উদ্যত এই সকল প্রতিপক্ষগণকে | | হন্তুম্ = মারিতে | |
| অপি = ও ( আমি ) | | ন ইচ্ছামি = চাহিনা (তবে) | |
| ত্রৈলোক্য-রাজস্য হেতোঃ = ত্রিলোকের রাজ্যের নিমিত্ত | | মহীকৃতে = পৃথিবীর নিমিত্ত | |
| | | নু কিম্ = কি কথা | |

নিহত্য ধার্ত্তরাষ্ট্রান্নঃ কা প্রীতিঃ স্যাজ্জনার্দ্দন।
পাপমেবাশ্রয়েদস্মান্ হত্বৈতানাততায়িনঃ ॥৩৬॥

অর্জ্জুন কর্তৃক স্বীয় আততায়ী বান্ধবগণকেও বধ করায় পাপজ্ঞান করা

নিহত্য, ধার্ত্তরাষ্ট্রান্, নঃ, কা, প্রীতিঃ, স্যাৎ, জনার্দ্দন,
পাপম্, এব, আশ্রয়েৎ, অস্মান্, হত্বা, এতান্, আততায়িনঃ ॥৩৬॥

| | | | |
|---|---|---|---|
| জনার্দ্দন = হে জনার্দ্দন | | এতান্ = এই | |
| ধার্ত্তরাষ্ট্রান্ = ধৃতরাষ্ট্রের পুত্রগণকে | | আততায়িনঃ = আততায়িগণকে | |
| নিহত্য = বধ করিয়া | | হত্বা = বধ করিয়া (তো) | |
| নঃ = আমাদের | | অস্মান্ = আমাদিগকে | |
| কা = কি | | পাপম্ = পাপ | |
| প্রীতিঃ = প্রসন্নতা | | এব = ই | |
| স্যাৎ = হইবে | | আশ্রয়েৎ = আশ্রয় করিবে | |

স্বজনগণকে বধ না করিবার যোগ্যতা নিরূপণ।

তস্মান্নার্হা বয়ং হন্তুং ধার্ত্তরাষ্ট্রান্ স্ববান্ধবান্।
স্বজনং হি কথং হত্বা সুখিনঃ স্যাম মাধব ॥৩৭॥

তস্মাৎ, ন, অর্হাঃ, বয়ম্, হন্তুম্, ধার্ত্তরাষ্ট্রান্, স্ববান্ধবান্,
স্বজনম্, হি, কথম্, হত্বা, সুখিনঃ, স্যাম, মাধব ॥৩৭॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তস্মাৎ | = | এই নিমিত্ত | ন অর্হাঃ | = | যোগ্য নহি |
| মাধব | = | হে মাধব | হি | = | কেননা |
| স্ববান্ধবান্ | = | স্বীয় বান্ধব | স্বজনম্ | = | নিজ কুটুম্বগণকে |
| ধার্ত্তরাষ্ট্রান্ | = | ধৃতরাষ্ট্রের পুত্রগণকে | হত্বা | = | বধ করিয়া (আমরা) |
| | | | কথম্ | = | কিরূপে |
| হন্তুম্ | = | বধ করিতে | সুখিনঃ | = | সুখী |
| বয়ম্ | = | আমরা | স্যাম | = | হইব |

লোভের নিমিত্ত দুর্য্যোধনাদির কুলনাশক কর্ম্মে প্রবৃত্তি দেখিয়াও অর্জ্জুন কর্ত্তৃক নিজকে উহা হইতে নিবৃত্ত হইবার যোগ্য বিবেচনা করা।

যদ্যপ্যেতে ন পশ্যন্তি লোভোপহতচেতসঃ।
কুলক্ষয়কৃতং দোষং মিত্রদ্রোহে চ পাতকম্ ॥৩৮॥

যদ্যপি, এতে, ন, পশ্যন্তি, লোভোপহতচেতসঃ,
কুলক্ষয়কৃতম্, দোষম্, মিত্রদ্রোহে, চ, পাতকম্ ॥৩৮॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যদ্যপি | = | যদ্যপি | এতে | = | এই সকলে |
| লোভোপ-হতচেতসঃ | = | লোভদ্বারা ভ্রষ্টচিত্ত | কুলক্ষয়কৃতম্ | = | কুলনাশ কৃত |
| | | | দোষম্ | = | দোষ |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | এবং | পাতকম্ | = | পাপকে (ও) |
| মিত্রদ্রোহে | = | মিত্রগণের সহিত বিরোধ করাতে | ন পশ্যন্তি | = | দেখিতেছে না |

কথং ন জ্ঞেয়মস্মাভিঃ পাপাদস্মান্নিবর্ত্তিতুম্।
কুলক্ষয়কৃতং দোষং প্রপশ্যদ্ভির্জনার্দ্দন ॥৩৯॥

কথম্, ন, জ্ঞেয়ম্, অস্মাভিঃ, পাপাৎ, অস্মাৎ, নিবর্ত্তিতুম্,
কুলক্ষয়কৃতম্, দোষম্, প্রপশ্যদ্ভিঃ, জনার্দ্দন ॥৩৯॥

পরন্তু—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| জনার্দ্দন | = | হে জনার্দ্দন | অস্মাৎ | = | এই |
| কুলক্ষয়কৃতম্ | = | কুলক্ষয় জনিত | পাপাৎ | = | পাপ হইতে |
| দোষম্ | = | (যে) দোষ | নিবর্ত্তিতুম্ | = | নিবৃত্ত হওয়া |
| প্রপশ্যদ্ভিঃ | = | (তদ্) জ্ঞান সম্পন্ন | কথম্ | = | কেন |
| অস্মাভিঃ | = | আমাদিগের দ্বারা | ন জ্ঞেয়ম্ | = | বিচার্য্য নহে |

কুলনাশে ধর্ম্মের হানি ও পাপের বৃদ্ধি।

কুলক্ষয়ে প্রণশ্যন্তি কুলধর্ম্মাঃ সনাতনাঃ।
ধর্ম্মে নষ্টে কুলং কৃৎস্নমধর্ম্মোঽভিভবত্যুত ॥৪০॥

কুলক্ষয়ে, প্রণশ্যন্তি, কুলধর্ম্মাঃ, সনাতনাঃ,
ধর্ম্মে, নষ্টে, কুলম্, কৃৎস্নম্, অধর্ম্মঃ, অভিভবতি, উত ॥৪০॥

যেহেতু—

| | | |
|---|---|---|
| কুলক্ষয়ে | = | কুলের নাশ হইলে (সকল) |
| সনাতনাঃ | = | সনাতন |
| কুলধর্ম্মাঃ | = | কুলধর্ম্ম |
| প্রণশ্যন্তি | = | নষ্ট হইয়া যায় |
| ধর্ম্মে | = | ধর্ম্ম |
| নষ্টে | = | নষ্ট হইলে |
| কৃৎস্নম্ | = | সকল |
| কুলম্ | = | কুলকে |
| অধর্ম্মঃ | = | পাপ |
| উত | = | ও |
| অভিভবতি | = | অভিভূত করে |

পাপের বৃদ্ধিতে বর্ণ সঙ্করতার উৎপত্তি।

**অধর্ম্মাভিভবাৎ কৃষ্ণ প্রদুষ্যন্তি কুলস্ত্রিয়ঃ।**
**স্ত্রীষু দুষ্টাসু বার্ষ্ণেয় জায়তে বর্ণসঙ্করঃ ॥৪১॥**

অধর্ম্মাভিভবাৎ, কৃষ্ণ, প্রদুষ্যন্তি, কুলস্ত্রিয়ঃ,
স্ত্রীষু, দুষ্টাসু, বার্ষ্ণেয়, জায়তে, বর্ণসঙ্করঃ ॥৪১॥

এবং—

| | | |
|---|---|---|
| কৃষ্ণ | = | হে কৃষ্ণ |
| অধর্ম্মাভিভবাৎ | = | পাপ অধিক বৰ্দ্ধিত হইলে |
| কুলস্ত্রিয়ঃ | = | কুলস্ত্রীগণ |
| প্রদুষ্যন্তি | = | দূষিত হয়েন (এবং) |
| বার্ষ্ণেয় | = | হে বার্ষ্ণেয় |
| স্ত্রীষু | = | স্ত্রীগণ |
| দুষ্টাসু | = | দূষিত হইলে |
| বর্ণসঙ্করঃ | = | বর্ণসঙ্কর |
| জায়তে | = | উৎপন্ন হয় |

বর্ণসঙ্করতা হেতু পিতৃগণের নরক প্রাপ্তি।

**সঙ্করো নরকায়ৈব কুলঘ্নানাং কুলস্য চ।**
**পতন্তি পিতরো হ্যেষাং লুপ্তপিণ্ডোদকক্রিয়াঃ ॥৪২॥**

সঙ্করঃ, নরকায়, এব, কুলঘ্নানাম্, কুলস্য, চ,
পতন্তি, পিতরঃ, হি, এষাম্, লুপ্তপিণ্ডোদকক্রিয়াঃ ॥৪২॥

এবং সেই—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| সঙ্করঃ | = বর্ণ সঙ্কর | | লুপ্তপিণ্ডো-দকক্রিয়াঃ | = | লুপ্তপিণ্ড-জল-ক্রিয়া বিশিষ্ট |
| কুলঘ্নানাম্ | = কুলঘাতিদের | | এষাম্ | = | ইহাদিগের |
| চ | = এবং | | পিতরঃ | = | পিতৃলোক |
| কুলস্য | = কুলের | | হি | = | ও |
| নরকায় | = নরকপ্রাপ্তির জন্য | | পতন্তি | = | পতিত হয়েন |
| এব | = ই ( হইয়া থাকে ) | | | | |

বর্ণ সঙ্করকারক দোষসমূহ দ্বারা জাতিধর্ম্ম ও কুলধর্ম্মের নাশ।

দোষৈরেতৈঃ কুলঘ্নানাং বর্ণসঙ্করকারকৈঃ।
উৎসাদ্যন্তে জাতিধর্ম্মাঃ কুলধর্ম্মাশ্চ শাশ্বতাঃ ॥৪৩॥

দোষৈঃ, এতৈঃ, কুলঘ্নানাম্, বর্ণসঙ্করকারকৈঃ,
উৎসাদ্যন্তে, জাতিধর্ম্মাঃ, কুলধর্ম্মাঃ, চ, শাশ্বতাঃ ॥৪৩॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| এতৈঃ | = এই | | দোষৈঃ | = | দোষ সকল দ্বারা |
| বর্ণসঙ্কর-কারকৈঃ | = বর্ণসঙ্কর কারক | | কুলঘ্নানাম্ | = | কুলঘাতিগণের |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| শাশ্বতাঃ | = | সনাতন | জাতিধর্ম্মাঃ | = | জাতিধর্ম্ম |
| কুলধর্ম্মাঃ | = | কুলধর্ম্ম | উৎসাদ্যন্তে | = | নষ্ট হইয়া যায় |
| চ | = | এবং | | | |

কুল-ধর্ম্মের নাশ হেতু নরক প্রাপ্তি।

উৎসন্নকুলধর্ম্মাণাং মনুষ্যাণাং জনার্দ্দন।
নরকেঽনিয়তং বাসো ভবতীত্যনুশুশ্রুম ॥৪৪॥

উৎসন্নকুলধর্ম্মাণাম্, মনুষ্যাণাম্, জনার্দ্দন,
নরকে, অনিয়তম্, বাসঃ, ভবতি, ইতি, অনুশুশ্রুম ॥৪৪॥

আর —

| | | | | | |
|---|---|---|---|---|---|
| জনার্দ্দন | = | হে জনার্দ্দন | নরকে | = | নরকে |
| উৎসন্ন-কুলধর্ম্মাণাম্ | = | ভ্রষ্ট কুলধর্ম্ম | বাসঃ | = | বাস |
| | | | ভবতি | = | হয় |
| মনুষ্যাণাম্ | = | মনুষ্যগণের | ইতি | = | ইহা (আমরা) |
| অনিয়তম্ | = | অনন্তকাল | অনুশুশ্রুম | = | শ্রবণ করিয়াছি |

রাজ্যলোভে স্বজনগণের নিধন পাপ জ্ঞান করিয়া অর্জ্জুনের পশ্চাত্তাপ করা।

অহো বত মহৎপাপং কর্ত্তুং ব্যবসিতা বয়ম্।
যদ্রাজ্যসুখলোভেন হন্তুং স্বজনমুদ্যতাঃ ॥৪৫॥

অহো, বত, মহৎপাপম্, কর্ত্তুম্, ব্যবসিতাঃ, বয়ম্,
যৎ, রাজ্যসুখলোভেন, হন্তুম্, স্বজনম্, উদ্যতাঃ ॥৪৫॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অহো | = | অহো | বয়ম্ | = | আমরা (বুদ্ধিমান্ হইয়াও) |
| বত | = | পরিতাপের বিষয় (যে) | মহৎপাপম্ | = | মহান্ পাপ |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কর্ত্তুম্ | = | করিতে | স্বজনম্ | = | স্বীয় আত্মীয় বর্গকে |
| ব্যবসিতাঃ | = | প্রস্তুত হইয়াছি | | | |
| যৎ | = | যে | হন্তুম্ | = | বধকরিতে |
| রাজ্যসুখ-লোভেন | = | রাজ্য এবং সুখের লোভে | উদ্যতাঃ | = | উদ্যত হইয়াছি |

যুদ্ধে প্রতিদ্বন্দ্বিতা চরণ না করিয়া কৌরবগণ দ্বারা মারা যাওয়াতে ও অৰ্জ্জুন কর্ত্তৃক স্বকল্যাণ বোধ করা।

যদি মামপ্রতীকারমশস্ত্রং শস্ত্রপাণয়ঃ।
ধার্ত্তরাষ্ট্রা রণে হন্যুস্তন্মে ক্ষেমতরং ভবেৎ ॥৪৬॥

যদি, মাম্, অপ্রতীকারম্, অশস্ত্রম্, শস্ত্রপাণয়ঃ,
ধার্ত্তরাষ্ট্রাঃ, রণে, হন্যুঃ, তৎ, মে, ক্ষেমতরম্, ভবেৎ ॥৪৬॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যদি | = | যদি | রণে | = | রণে |
| অশস্ত্রম্ | = | শস্ত্ররহিত | হন্যুঃ | = | বধকরে (তবে) |
| অপ্রতীকারম্ | = | অপ্রতিকারী | তৎ | = | তাহা ( ও ) |
| মাম্ | = | আমাকে | মে | = | আমার |
| শস্ত্রপাণয়ঃ | = | শস্ত্রধারী | ক্ষেমতরম্ | = | অতিকল্যাণকর |
| ধার্ত্তরাষ্ট্রাঃ | = | ধৃতরাষ্ট্র-পুত্রগণ | ভবেৎ | = | হয় |

সঞ্জয় উবাচ—

শোকযুক্ত অর্জ্জুনের ধনুর্ব্বাণ ত্যাগ করিয়া উপবেশন।

এবমুক্ত্বার্জ্জুনঃ সংখ্যে রথোপস্থ উপাবিশৎ।
বিসৃজ্য সশরং চাপং শোকসংবিগ্নমানসঃ ॥৪৭॥

এবম্, উক্ত্বা, অর্জ্জুনঃ, সংখ্যে, রথোপস্থে, উপাবিশৎ,
বিসৃজ্য, সশরম্, চাপম্, শোকসংবিগ্নমানসঃ ॥৪৭॥

সঞ্জয় কহিলেন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| সংখ্যে | = | রণভূমিতে | সশরম্ | = | বাণের সহিত |
| শোকসংবিগ্ন মানসঃ | = | শোকে উদ্বিগ্নমনা | চাপম্ | = | ধনুক |
| | | | বিসৃজ্য | = | ত্যাগ করিয়া |
| অর্জ্জুনঃ | = | অর্জ্জুন | রথোপস্থে | = | রথের পশ্চাৎ ভাগে |
| এবম্ | = | এইরূপ | উপাবিশৎ | = | বসিয়া পড়িলেন। |
| উক্ত্বা | = | কহিয়া | | | |

ওঁ তৎসদিতি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং যোগশাস্ত্রে
শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদেঽর্জ্জুনবিষাদযোগো নাম
প্রথমোঽধ্যায়ঃ ॥১॥

———

ইতি শ্রীমদ্ভগবদ্গীতারূপী উপনিষদ্ এবং ব্রহ্মবিদ্যা তথা যোগশাস্ত্রবিষয়ক
শ্রীকৃষ্ণ এবং অর্জ্জুনের সংবাদে "অর্জ্জুনবিষাদ যোগ"
নামক প্রথম অধ্যায় ॥

———

হরিঃ ওঁ তৎসৎ হরিঃ ওঁ তৎসৎ হরিঃ ওঁ তৎসৎ।

ওঁ

শ্রীপরমাত্মনে নমঃ।

## অথ দ্বিতীয়োঽধ্যায়ঃ।

অর্জ্জুনের কাতরতা বিষয়ে শ্রীকৃষ্ণার্জ্জুনের সংবাদ—১-১০।

সাংখ্য যোগের বিষয়—১১-৩০।

ক্ষাত্রধর্ম্ম অনুসারে যুদ্ধ করিবার আবশ্যকতার নিরূপন—৩১-৩৮।

নিষ্কাম কর্ম্মযোগের বিষয়—৩৯-৫৩।

স্থির বুদ্ধি পুরুষের লক্ষণ ও তাহার মহিমা—৫৪-৭২।

সঞ্জয় উবাচ—

সঞ্জয় কর্ত্তৃক অর্জ্জুনের কাত-রতা বর্ণন।

তং তথা কৃপয়াবিষ্টমশ্রুপূর্ণাকুলেক্ষণম্।
বিষীদন্তমিদং বাক্যমুবাচ মধুসূদনঃ ॥১॥

তম্, তথা, কৃপয়া, আবিষ্টম্, অশ্রুপূর্ণাকুলেক্ষণম্,
বিষীদন্তম্, ইদম্, বাক্যম্, উবাচ, মধুসূদনঃ ॥১॥

সঞ্জয় বলিলেন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তথা | = | পূর্ব্বোক্ত প্রকারে | তম্ | = | সেই (অর্জ্জুন)কে |
| কৃপয়া | = | করুণা দ্বারা | মধুসূদনঃ | = | ভগবান্ মধুসূদন |
| আবিষ্টম্ | = | ব্যাপ্ত (এবং) | | | |
| অশ্রুপূর্ণাকুলেক্ষণম্ | = | অশ্রুপূর্ণব্যাকুল নেত্র যুক্ত [আর] | ইদম্ | = | এই |
| | | | বাক্যম্ | = | বচন |
| বিষীদন্তম্ | = | বিষণ্ণ | উবাচ | = | কহিলেন |

শ্রীভগবানুবাচ—

অর্জুনের মোহযুক্ত করুণ ভাবের নিন্দা।

কুতস্ত্বা কশ্মলমিদং বিষমে সমুপস্থিতম্।
অনার্য্যজুষ্টমস্বর্গ্যমকীর্ত্তিকরমর্জ্জুন ॥২॥

কুতঃ, ত্বা, কশ্মলম্, ইদম্, বিষমে, সমুপস্থিতম্,
অনার্য্যজুষ্টম্, অস্বর্গ্যম্, অকীর্ত্তিকরম্, অর্জুন ॥২॥

শ্রীভগবান্ কহিলেন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অর্জুন | = হে অর্জুন | | (যতঃ) | = | কেননা |
| ত্বা | = তোমার (এই) | | অনার্য্যজুষ্টম্ | = | (ইহা) শ্রেষ্ঠ পুরুষদিগের দ্বারা আচরিত নহে, |
| বিষমে | = বিষম স্থলে | | | | |
| ইদম্ | = এই | | | | |
| কশ্মলম্ | = অজ্ঞান | | | | |
| কুতঃ | = কোন হেতুতে | | অস্বর্গ্যম্ | = | স্বর্গ (এবং) কীর্ত্তি দায়ক নহে। |
| সমুপস্থিতম্ | = উপস্থিত হইল | | অকীর্ত্তিকরম্ | | |

কাতরতা ত্যাগ করিয়া যুদ্ধ করিবার নিমিত্ত অর্জ্জুনের প্রতি ভগবানের আজ্ঞা।

ক্লৈব্যং মাস্মগমঃ পার্থ নৈতত্ত্বয্যুপপদ্যতে।
ক্ষুদ্রং হৃদয়দৌর্ব্বল্যং ত্যক্ত্বোত্তিষ্ঠ পরন্তপ ॥৩॥

ক্লৈব্যম্, মাস্মগমঃ, পার্থ, ন, এতৎ, ত্বয়ি, উপপদ্যতে,
ক্ষুদ্রম্, হৃদয়দৌর্ব্বল্যম্, তক্ত্বা, উত্তিষ্ঠ, পরন্তপ ॥৩॥

এই নিমিত্ত,—

| | | | |
|---|---|---|---|
| পার্থ | = হে অর্জুন | মাস্মগমঃ | = প্রাপ্ত হইওনা |
| ক্লৈব্যম্ | = নপুংসকতাকে | এতৎ | = এই (ভাব) |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ত্বয়ি | = | তোমাতে | ত্যক্ত্বা | = | ত্যাগ করিয়া |
| ন উপপদ্যতে | = | যোগ্য নহে | উত্তিষ্ঠ | = | যুদ্ধের জন্য উত্থিত হও |
| পরন্তপ | = | হে পরন্তপ | | | |
| ক্ষুদ্রম্ | = | তুচ্ছ | | | |
| হৃদয়দৌর্ব্বল্যম্ | = | হৃদয়ের দুর্ব্বলতাকে | | | |

অর্জ্জুন উবাচ—

কথং ভীষ্মমহং সংখ্যে দ্রোণঞ্চ মধুসূদন।
ইষুভিঃ প্রতি যোৎস্যামি পূজার্হাবরিসূদন ॥৪॥

অর্জ্জুনের ভীষ্মাদির সহিত যুদ্ধ না করিবার ইচ্ছা প্রকাশ।

কথম্, ভীষ্মম্, অহম্, সংখ্যে, দ্রোণম্, চ, মধুসূদন,
ইষুভিঃ, প্রতি, যোৎস্যামি, পূজার্হৌ, অরিসূদন ॥৪॥

তখন অর্জ্জুন বলিলেন,—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মধুসূদন | = | হে মধুসূদন | ইষুভিঃ | = | বাণ দ্বারা |
| অহম্ | = | আমি | যোৎস্যামি | = | যুদ্ধ করিব |
| সংখ্যে | = | রণ ভূমিতে | ( যতঃ ) | = | কেননা |
| ভীষ্মম্ | = | ভীষ্ম পিতামহ | অরিসূদন | = | হে শত্রুদমনকারিন্ |
| চ | = | এবং | | | |
| দ্রোণম্ | = | দ্রোণাচার্য্যের | ( তৌ ) | = | ঐ দুইজন (ই) |
| প্রতি | = | প্রতি (সহিত) | | | |
| কথম্ | = | কি প্রকারে | পূজার্হৌ | = | পূজনীয় |

অর্জ্জুনের গুরুজনকে বধ করা অপেক্ষা ভিক্ষান্ন ভোজনকে শ্রেষ্ঠ জ্ঞান করা।

গুরূনহত্বা হি মহানুভাবান্
শ্রেয়ো ভোক্তুং ভৈক্ষ্যমপীহ লোকে।
হত্বার্থকামাংস্তু গুরূনিহৈব
ভুঞ্জীয় ভোগান্ রুধিরপ্রদিগ্ধান্ ॥৫॥

গুরূন্, অহত্বা, হি, মহানুভাবান্, শ্রেয়ঃ, ভোক্তুম্, ভৈক্ষ্যম্, অপি, ইহ, লোকে, হত্বা, অর্থকামান্, তু, গুরূন্, ইহ, এব, ভুঞ্জীয়, ভোগান্, রুধিরপ্রদিগ্ধান্ ॥৫॥

সেইজন্য এই—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মহানুভাবান্ | = | মহানুভাব | গুরূন্ | = | গুরুজনকে |
| গুরূন্ | = | গুরুজনদিগকে | হত্বা | = | হত্যা করিয়া |
| অহত্বা | = | না মারিয়া | (অপি) | = | ও |
| ইহ | = | এই | ইহ | = | এই লোকে |
| লোকে | = | লোকে | রুধিরপ্রদিগ্ধান্ | = | রুধির মিশ্রিত |
| ভৈক্ষ্যম্ | = | ভিক্ষালব্ধ অন্ন | অর্থকামান্ | = | অর্থ ও কামরূপ |
| অপি | = | ও | | | |
| ভোক্তুম্ | = | ভোগকরা | ভোগান্ | = | ভোগ সকল |
| শ্রেয়ঃ | = | কল্যাণ কারক (বিবেচনা করি) | এব | = | ই |
| | | | তু | = | তো |
| হি | = | কেননা | ভুঞ্জীয় | = | ভোগ করিব |

স্বীয় কর্ত্তব্য বিষয়ে অর্জ্জুনের সংশয়োৎপত্তি।

ন চৈতদ্বিদ্মঃ কতরন্নো গরীয়ো
যদ্বা জয়েম যদি বা নো জয়েয়ুঃ।
যানেব হত্বা ন জিজীবিষাম-
স্তেঽবস্থিতাঃ প্রমুখে ধার্ত্তরাষ্ট্রাঃ ॥৬॥

ন, চ, এতৎ, বিদ্মঃ, কতরৎ, নঃ, গরীয়ঃ, যদ্বা, জয়েম, যদি, বা, নঃ, জয়েয়ুঃ, যান্, এব, হত্বা, ন, জিজীবিষামঃ, তে, অবস্থিতাঃ, প্রমুখে, ধার্ত্তরাষ্ট্রাঃ ॥৬॥

এবং আমরা—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| এতৎ | = | ইহা | জয়েয়ুঃ | = | উহারা জয় করিবে |
| চ | = | ও | | | (এবং) |
| ন বিদ্মঃ | = | জানি না (কি যে) | যান্ | = | যাহাদিগকে |
| নঃ | = | আমাদিগের | হত্বা | = | মারিয়া (আমরা) |
| কতরৎ | = | কি (করা) | ন জিজীবিষামঃ | = | জীবিত থাকিতেও চাহিনা |
| গরীয়ঃ | = | শ্রেষ্ঠ | তে | = | সে |
| যদ্বা | = | অথবা (ইহাও জানিনা যে) | এব | = | ই |
| জয়েম | = | আমরা জয়ী হইব | ধার্ত্তরাষ্ট্রাঃ | = | ধৃতরাষ্ট্র-পুত্র সকল |
| যদি বা | = | কিংবা | প্রমুখে | = | আমার সম্মুখে |
| নঃ | = | আমাদিগকে | অবস্থিতাঃ | = | স্থিত আছে। |

অর্জ্জুন কর্তৃক ভগবানের প্রতি শরণাপন্ন হইয়া স্বকর্ত্তব্য জিজ্ঞাসা।

কার্পণ্যদোষোপহতস্বভাবঃ
পৃচ্ছামি ত্বাং ধর্ম্মসংমূঢ়চেতাঃ।
যচ্ছ্রেয়ঃ স্যান্নিশ্চিতং ব্রূহি তন্মে
শিষ্যস্তেঽহং শাধি মাং ত্বাং প্রপন্নম্ ॥৭॥

কার্পণ্যদোষোপহতস্বভাবঃ, পৃচ্ছামি, ত্বাম্, ধর্ম্মসম্মূঢ়চেতাঃ, যৎ, শ্রেয়ঃ, স্যাৎ, নিশ্চিতম্, ব্রূহি, তৎ, মে, শিষ্যঃ, তে, অহম্, শাধি, মাম্, ত্বাম্, প্রপন্নম্, ॥৭॥

অতএব—

| | | | | |
|---|---|---|---|---|
| কার্পণ্য-দোষোপহত-স্বভাবঃ | = | কাতরতা রূপ দোষ দ্বারা উপহত স্বভাব যুক্ত (এবং) | শ্রেয়ঃ | = শ্রেয়স্কর |
| | | | স্যাৎ | = হয় |
| | | | তৎ | = তাহা |
| ধর্ম্ম-সংমূঢ়চেতাঃ | = | ধর্ম্ম বিষয়ে মোহিত চিত্ত ( আমি ) | মে | = আমাকে |
| | | | ব্রূহি | = বলুন (কেননা) |
| | | | অহম্ | = আমি |
| ত্বাম্ | = | আপনাকে | তে | = আপনার |
| পৃচ্ছামি | = | জিজ্ঞাসা করিতেছি | শিষ্যঃ | = শিষ্য (এই নিমিত্ত) |
| | | | ত্বাম্ | = আপনার |
| যৎ | = | যাহা কিছু (আমার পক্ষে) | প্রপন্নম্ | = শরণাগত |
| | | | মাম্ | = আমাকে |
| নিশ্চিতম্ | = | নিশ্চিত | শাধি | = শিক্ষা দিন। |

ত্রৈলোক্য-রাজ্য পাইলেও অর্জ্জুনের শোক নিবৃত্তি স্বীকার না করা।

ন হি প্রপশ্যামি মমাপনুদ্যাদ্
যচ্ছোকমুচ্ছোষণমিন্দ্রিয়াণাম্।
অবাপ্য ভূমাবসপত্নমৃদ্ধং
রাজ্যং সুরাণামপি চাধিপত্যম্ ॥৮॥

ন, হি, প্রপশ্যামি, মম, অপনুদ্যাৎ, যৎ, শোকম্, উচ্ছোষণম্, ইন্দ্রিয়াণাম্, অবাপ্য, ভূমৌ, অসপত্নম্, ঋদ্ধম্, রাজ্যম্, সুরাণাম্, অপি, চ, আধিপত্যম্ ॥৮॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| হি | = | কেননা | অপি | = | ও (আমি) |
| ভূমৌ | = | ভূমিতে | (তৎ) | = | সেই (উপায়) |
| অসপত্নম্ | = | নিষ্কণ্টক | ন প্রপশ্যামি | = | দেখিতেছি না |
| ঋদ্ধম্ | = | ধনধান্যসম্পন্ন | যৎ | = | যাহা কি |
| রাজ্যম্ | = | রাজ্য | মম | = | আমার |
| চ | = | এবং | ইন্দ্রিয়াণাম্ | = | ইন্দ্রিয়দিগের |
| সুরাণাম্ | = | দেবতাদিগের | উচ্ছোষণম্ | = | বিশোষক |
| আধিপত্যম্ | = | স্বামিত্ব | শোকম্ | = | শোককে |
| অবাপ্য | = | প্রাপ্ত হইয়া | অপনুদ্যাৎ | = | দূর করিতে পারে। |

সঞ্জয় উবাচ—

অর্জ্জুনের যুদ্ধ হইতে উপরত হওয়া।

এবমুক্ত্বা হৃষীকেশং গুড়াকেশঃ পরংতপ।
ন যোৎস্য ইতি গোবিন্দমুক্ত্বা তূষ্ণীং বভূব হ ॥৯॥

এবম্, উক্ত্বা, হৃষীকেশম্, গুড়াকেশঃ, পরন্তপ,
ন, যোৎস্যে, ইতি, গোবিন্দম্, উক্ত্বা, তূষ্ণীম্, বভূব, হ, ॥৯॥

সঞ্জয় বলিলেন—

| | | | |
|---|---|---|---|
| পরন্তপ | = হে রাজন্ | গোবিন্দম্ | = শ্রীগোবিন্দকে |
| গুড়াকেশঃ | = নিদ্রাজয়ী অর্জুন | ন যোৎস্যে | = যুদ্ধ করিব না |
| | | ইতি | = এই প্রকার |
| হৃষীকেশম্ | = অন্তর্যামী শ্রীকৃষ্ণ ভগবানের প্রতি | হ | = স্পষ্ট |
| | | উক্ত্বা | = বলিয়া |
| এবম্ | = এই প্রকার | তূষ্ণীম্ | = মৌন |
| উক্ত্বা | = বলিয়া (পুনরায়) | বভূব | = হইলেন। |

অর্জ্জুনের অজ্ঞতার প্রতি ভগবানের ঈষৎ হাস্য।

তমুবাচ হৃষীকেশঃ প্রহসন্নিব ভারত।
সেনয়োরুভয়োর্মধ্যে বিষীদন্তমিদং বচঃ ॥১০॥

তম্, উবাচ, হৃষীকেশঃ, প্রহসন্, ইব, ভারত, সেনয়োঃ, উভয়োঃ, মধ্যে, বিষীদন্তম্, ইদম্, বচঃ ॥১০॥

তদনন্তর—

| | | | |
|---|---|---|---|
| ভারত | = হে ভরত বংশীয় ধৃতরাষ্ট্র | তম্ | = সেই |
| | | বিষীদন্তম্ | = শোকযুক্ত অর্জুনকে |
| হৃষীকেশঃ | = অন্তর্যামী শ্রীকৃষ্ণ ভগবান্ | প্রহসন্ ইব | = যেন হাসিতে হাসিতে |
| উভয়োঃ | = উভয় পক্ষীয় | ইদম্ | = এই |
| সেনয়োঃ | = সেনাদিগের | বচঃ | = কথা |
| মধ্যে | = মধ্যস্থলে | উবাচ | = কহিলেন। |

শ্রীভগবানুবাচ—

শোক করাকে অযোগ্য বর্ণন করিয়া ভগবানের দ্বারা অর্জ্জুনের প্রতি উপদেশারম্ভন।

অশোচ্যানন্বশোচস্ত্বং প্রজ্ঞাবাদাংশ্চ ভাষসে।
গতাসূনগতাসূংশ্চ নানুশোচন্তি পণ্ডিতাঃ ॥১১॥

অশোচ্যান্, অন্বশোচঃ, ত্বম্, প্রজ্ঞাবাদান্, চ, ভাষসে,
গতাসূন্, অগতাসূন্, চ, ন, অনুশোচন্তি, পণ্ডিতাঃ ॥১১॥

শ্রীভগবান্ বলিলেন, হে অর্জ্জুন—

| | | | |
|---|---|---|---|
| ত্বং | = তুমি | গতাসূন্ | = যাহাদিগের প্রাণ গত হইয়াছে তাহাদের জন্য |
| অশোচ্যান্ | = শোক করিবার অযোগ্যের জন্য | | |
| অন্বশোচঃ | = শোককরিতেছ | চ | = এবং |
| চ | = এবং | | |
| প্রজ্ঞাবাদান্ | = পণ্ডিতদিগের (ন্যায়) বাক্য | অগতাসূন্ | = যাহাদিগের প্রাণ যায় নাই তাহাদের জন্য (ও) |
| ভাষসে | = কহিতেছ (পরন্তু) | ন অনুশোচন্তি | = শোক করেন না |
| পণ্ডিতাঃ | = পণ্ডিতগণ | | |

আত্মার নিত্যত্ব নিরূপণ।

ন ত্বেবাহং জাতু নাসং ন ত্বং নেমে জনাধিপাঃ।
ন চৈব ন ভবিষ্যামঃ সর্ব্বে বয়মতঃ পরম্ ॥১২॥

ন, তু, এব, অহম্, জাতু, ন, আসম্, ন, ত্বং, ন, ইমে, জনাধিপাঃ,
ন, চ, এব, ন, ভবিষ্যামঃ, সর্ব্বে, বয়ম্, অতঃ, পরম্ ॥১২॥

কেননা আত্মা নিত্য এই জন্য শোক করা অযুক্ত। বাস্তবিক পক্ষে—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ন | = | না | ন (আসন্) | = | ছিলেন না |
| তু | = | তো | চ | = | এবং |
| (এবম্) | = | এইরূপ | ন | = | ইহাও |
| এব | = | ই (হয়) (যে) | (এবম্) | | নয় |
| অহম্ | = | আমি | এব | = | যে |
| জাতু | = | কোনও কালে | অতঃ | = | ইহার |
| ন আসম্ | = | ছিলাম না (অথবা) | পরম্ | = | পরে |
| ত্বম্ | = | তুমি | বয়ম্ | = | আমরা |
| ন (আসীঃ) | = | ছিলে না (অথবা) | সর্ব্বে | = | সকলে |
| ইমে | = | এই | ন | = | থাকিব না - |
| জনাধিপাঃ | = | রাজগণ | ভবিষ্যামঃ | | |

আত্মার নিত্যত্ব নিরূপণ এবং ধীর পুরুষের প্রশংসা।

দেহিনোঽস্মিন্ যথা দেহে কৌমারং যৌবনং জরা।
তথা দেহান্তরপ্রাপ্তির্ধীরস্তত্র ন মুহ্যতি ॥১৩॥

দেহিনঃ, অস্মিন্, যথা, দেহে, কৌমারম্, যৌবনম্, জরা, তথা, দেহান্তরপ্রাপ্তিঃ, ধীরঃ, তত্র, ন, মুহ্যতি ॥১৩॥

কিন্তু—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যথা | = | যেরূপ | দেহে | = | দেহে |
| দেহিনঃ | = | জীবাত্মার | কৌমারম্ | = | বাল্যভাব |
| অস্মিন্ | = | এই | যৌবনম্ | = | যৌবন |

এই নিমিত্ত—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ইহ | = | এই সংসারে | স্বয়ম্ | = | স্বয়ংই |
| জ্ঞানেন | = | জ্ঞানের | যোগ-সংসিদ্ধঃ | = | সমত্ববুদ্ধিরূপ যোগদ্বারা উত্তমরূপে যাহার অন্তঃকরণ শুদ্ধ হইয়াছে এইরূপ পুরুষ |
| সদৃশম্ | = | সমান | | | |
| পবিত্রম্ | = | পবিত্রকারী | | | |
| হি | = | নিঃসন্দেহ (কিছুই) | | | |
| ন বিদ্যতে | = | নাই | | | |
| তৎ | = | সেই জ্ঞানকে | আত্মনি | = | আত্মাতে |
| কালেন | = | উপযুক্ত কালে | বিন্দতি | = | অনুভব করে |

জ্ঞানের পাত্র এবং জ্ঞান দ্বারা পরম শান্তি প্রাপ্তি কথন।

শ্রদ্ধাবান্ লভতে জ্ঞানং তৎপরঃ সংযতেন্দ্রিয়ঃ।
জ্ঞানং লব্ধ্বা পরাং শান্তিমচিরেণাধিগচ্ছতি ॥৩৯॥

শ্রদ্ধাবান্, লভতে, জ্ঞানম্, তৎপরঃ, সংযতেন্দ্রিয়ঃ,
জ্ঞানম্, লব্ধ্বা, পরাম্, শান্তিম্, অচিরেণ, অধিগচ্ছতি ॥ ৩৯ ॥

এবং হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| সংযতেন্দ্রিয়ঃ | = | জিতেন্দ্রিয় (ও) | লব্ধ্বা | = | লাভ করিয়া |
| তৎপরঃ | = | তৎপরায়ণ | অচিরেণ | = | তৎক্ষণাৎ (ভগবৎ প্রাপ্তিরূপ) |
| শ্রদ্ধাবান্ | = | শ্রদ্ধাবান্ পুরুষ | | | |
| জ্ঞানম্ | = | জ্ঞানকে | পরাম্ | = | পরম |
| লভতে | = | প্রাপ্ত হয় (এবং) | শান্তিম্ | = | শান্তিকে |
| জ্ঞানম্ | = | জ্ঞানকে | অধিগচ্ছতি | = | প্রাপ্ত হইয়া যায় |

শ্রদ্ধারহিত সংশয়যুক্ত অজ্ঞানীর দুর্গতি কথন।

অজ্ঞশ্চাশ্রদ্দধানশ্চ সংশয়াত্মা বিনশ্যতি।
নায়ং লোকোঽস্তি ন পরো ন সুখং সংশয়াত্মনঃ ॥৪০॥

অজ্ঞঃ, চ, অশ্রদ্দধানঃ, চ, সংশয়াত্মা, বিনশ্যতি,
ন, অয়ম্, লোকঃ, অস্তি, ন, পরঃ, ন, সুখম্, সংশয়াত্মনঃ ॥৪০॥

আর হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অজ্ঞঃ | = | ভগবদ্বিষয়ক জ্ঞানহীন | ন ( অস্তি ) | = | নাই ( এবং ) |
| চ | = | তথা | অয়ম্ | = | এই |
| অশ্রদ্দধানঃ | = | শ্রদ্ধারহিত | লোকঃ | = | লোক ( ও ) |
| চ | = | এবং | ন ( অস্তি ) | = | নাই |
| সংশয়াত্মা | = | সংশয়যুক্ত পুরুষ | পরঃ | = | পরলোক ( ও ) |
| বিনশ্যতি | = | পরমার্থ হইতে ভ্রষ্ট হইয়া যায় (তাহার মধ্যেও) | ন অস্তি | = | নাই অর্থাৎ ইহলোক এবং পরলোক উভয়ই তাহার ভ্রষ্ট হইয়া যায়। |
| সংশয়াত্মনঃ | = | সংশয়যুক্ত পুরুষের | | | |
| সুখম্ | = | সুখ | | | |

সংশয় রহিত নিষ্কাম কর্ম্ম-যোগীর কর্ম্ম বন্ধন নিষেধ।

যোগসংন্যস্তকর্ম্মাণং জ্ঞানসংছিন্নসংশয়ম্।
আত্মবন্তং ন কর্ম্মাণি নিবধ্নন্তি ধনঞ্জয় ॥৪১॥

যোগসংন্যস্তকর্ম্মাণম্, জ্ঞানসংছিন্নসংশয়ম্,
আত্মবন্তম্, ন, কর্ম্মাণি, নিবধ্নন্তি, ধনঞ্জয় ॥ ৪১ ॥

এবং—

ধনঞ্জয় = হে ধনঞ্জয়

যোগ-সংন্যস্ত-কর্ম্মাণম্ = সমত্ববুদ্ধিরূপ যোগদ্বারা সকল কর্ম্ম যিনি ভগবানকে অর্পণ করিয়া দিয়াছেন

( আর )

জ্ঞান-সংছিন্ন-সংশয়ম্ = জ্ঞানদ্বারা যাঁহার সমুদয় সংশয় নষ্ট হইয়া গিয়াছে এইরূপ

আত্মবন্তম্ = পরমাত্মপরায়ণ পুরুষকে

কর্ম্মাণি = কর্ম্ম সকল

ন নিবধ্নন্তি = আবদ্ধ করে না

নিষ্কাম যোগে স্থিত হইয়া যুদ্ধ করিবার নিমিত্ত আজ্ঞা।

তস্মাদজ্ঞানসম্ভূতং হৃৎস্থং জ্ঞানাসিনাত্মনঃ।
ছিত্ত্বৈনং সংশয়ং যোগমাতিষ্ঠোত্তিষ্ঠ ভারত ॥৪২॥

তস্মাৎ, অজ্ঞানসম্ভূতম্, হৃৎস্থম্, জ্ঞানাসিনা, আত্মনঃ,
ছিত্ত্বা, এনম্, সংশয়ম্, যোগম্, আতিষ্ঠ, উত্তিষ্ঠ, ভারত ॥ ৪২ ॥

তস্মাৎ = অতএব

ভারত = হে ভরতবংশীয় অর্জ্জুন ( তুমি )

যোগম্ = সমত্ববুদ্ধিরূপ যোগে

আতিষ্ঠ = স্থিত হও

( এবং )

অজ্ঞান-সম্ভূতম্ = অজ্ঞান হইতে উৎপন্ন

হৃৎস্থম্ = হৃদয়স্থিত

এনম্ = এই

আত্মনঃ = স্বীয়

সংশয়ম্ = সংশয়কে

| | | | | |
|---|---|---|---|---|
| জ্ঞানাসিনা = | জ্ঞানরূপ অসিদ্বারা | ছিত্ত্বা | = | ছেদন করিয়া (যুদ্ধের নিমিত্ত) |
| | | উত্তিষ্ঠ | = | উত্থিত হও । |

ওঁ তৎসদিতি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু
ব্রহ্মবিদ্যায়াং যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জুন-
সংবাদে জ্ঞানকর্ম্মসংন্যাসযোগো
নাম চতুর্থোঽধ্যায়ঃ ॥ ৪ ॥

---

ইতি শ্রীমদ্ভগবদ্গীতারূপী উপনিষদ্ এবং ব্রহ্মবিদ্যা
তথা যোগশাস্ত্রবিষয়ক শ্রীকৃষ্ণ এবং অর্জ্জুনের
সংবাদে "জ্ঞানকর্ম্মসন্ন্যাসযোগ"
নামক চতুর্থ অধ্যায় ।

---

হরিঃ ওঁ তৎসৎ হরিঃ ওঁ তৎসৎ হরিঃ তৎসৎ

ওঁ

শ্রীপরমাত্মনে নমঃ।

# অথ পঞ্চমোঽধ্যায়ঃ।

সাংখ্যযোগ ও নিষ্কাম কর্ম্মযোগের নির্ণয়—১-৬।
সাংখ্যযোগী ও নিষ্কাম কর্ম্মযোগীর লক্ষণ এবং তাহাদের মহিমা—৭-১২।
জ্ঞানযোগের বিষয়—১৩-২৬।
ভক্তি সহিত ধ্যানযোগের বর্ণন—২৭-২৯।

অর্জুন উবাচ—

সংন্যাসং কর্ম্মণাং কৃষ্ণ পুনর্যোগং চ শংসসি।
যচ্ছ্রেয় এতয়োরেকং তন্মে ব্রূহি সুনিশ্চিতম্ ॥১॥

সন্ন্যাস এবং নিষ্কাম কর্ম্মযোগের মধ্যে কোনটী শ্রেষ্ঠ তাহা জানিবার নিমিত্ত অর্জ্জুনের প্রশ্ন।

সংন্যাসম্, কর্ম্মণাম্, কৃষ্ণ, পুনঃ, যোগম্, চ, শংসসি,
যৎ, শ্রেয়ঃ, এতয়োঃ, একম্, তৎ, মে, ব্রূহি, সুনিশ্চিতম্ ॥১॥

তদনন্তর অর্জুন জিজ্ঞাসা করিলেন—

কৃষ্ণ = হে কৃষ্ণ
(আপনি)
কর্ম্মণাম্ = কর্ম্ম সকলের
সংন্যাসম্ = সন্ন্যাসের
চ = এবং
পুনঃ = পুনরায়

যোগম্ = নিষ্কাম কর্ম্মযোগের
শংসসি = প্রশংসাকরিতেছেন
(অতএব)
এতয়োঃ = ওই দুইটীর মধ্যে

| | | | | |
|---|---|---|---|---|
| একম্ যৎ = | যে একটী | তৎ | = | তাহা |
| সুনিশ্চিতম্ = | নিশ্চয়কৃত | মে | = | আমাকে |
| শ্রেয়ঃ = | কল্যাণকারক (হয়) | ব্রূহি | = | বলুন। |

শ্রীভগবানুবাচ—

সন্ন্যাস অপেক্ষা নিষ্কাম কর্ম্ম যোগের শ্রেষ্ঠতা কথন।

সংন্যাসঃ কর্ম্মযোগশ্চ নিঃশ্রেয়সকরাবুভৌ।
তয়োস্তু কর্ম্মসংন্যাসাৎ কর্ম্মযোগো বিশিষ্যতে ॥২॥

সংন্যাসঃ, কর্ম্মযোগঃ, চ, নিঃশ্রেয়সকরৌ, উভৌ,
তয়োঃ, তু, কর্ম্মসংন্যাসাৎ, কর্ম্মযোগঃ, বিশিষ্যতে ॥ ২ ॥

এই প্রকার অর্জুন জিজ্ঞাসা করিলে পর শ্রীকৃষ্ণ ভগবান্ বলিলেন হে অর্জুন—

| | | | | |
|---|---|---|---|---|
| সংন্যাসঃ | = কর্ম্মের সংন্যাস * | নিঃশ্রেয়সকরৌ | = | পরম কল্যাণকারী হয় |
| চ | = এবং | তু | = | কিন্তু |
| কর্ম্মযোগঃ | = নিষ্কাম কর্ম্মযোগ † | তয়োঃ | = | ঐ দুইয়ের মধ্যে |
| উভৌ | = এই দুইটীই | কর্ম্মসংন্যাসাৎ | = | কর্ম্মের সন্ন্যাস হইতে |

* অর্থাৎ মন, ইন্দ্রিয়, ও শরীর দ্বারা যে সকল কর্ম্ম হইয়া থাকে তাহাতে কর্ত্তৃত্বের পরিত্যাগ।

† অর্থাৎ সমত্ববুদ্ধিদ্বারা ভগবদর্থ কর্ম্ম করা।

| | | | |
|---|---|---|---|
| কর্ম্মযোগঃ = | নিষ্কাম কর্ম্মযোগ ( সাধনে সুগম বিধায় ) | বিশিষ্যতে = | শ্রেষ্ঠ হয়। |

নিষ্কাম কর্ম্ম যোগী র প্রশংসা।

জ্ঞেয়ঃ স নিত্যসংন্যাসী যো ন দ্বেষ্টি ন কাঙ্ক্ষতি।
নির্দ্বন্দ্বো হি মহাবাহো সুখং বন্ধাৎ প্রমুচ্যতে ॥৩॥

জ্ঞেয়ঃ, সঃ, নিত্যসংন্যাসী, যঃ, ন, দ্বেষ্টি, ন, কাঙ্ক্ষতি,
নির্দ্বন্দ্বঃ, হি, মহাবাহো, সুখম্, বন্ধাৎ, প্রমুচ্যতে ॥ ৩ ॥

এই নিমিত্ত—

| | | | |
|---|---|---|---|
| মহাবাহো = | হে অর্জ্জুন | জ্ঞেয়ঃ = | জানিবার যোগ্য |
| যঃ = | যে পুরুষ | হি = | যেহেতু |
| ন দ্বেষ্টি = | ( কাহাকেও ) দ্বেষ করে না ( এবং ) | নির্দ্বন্দ্বঃ = | রাগদ্বেষাদি দ্বন্দ্ব রহিত পুরুষ |
| ন কাঙ্ক্ষতি = | ( কাহারও ) আকাঙ্ক্ষা করে না | সুখম্ = | আনন্দ পূর্ব্বক |
| সঃ = | সেই ( নিষ্কাম কর্ম্মযোগী ) | বন্ধাৎ = | সংসার রূপ বন্ধন হইতে |
| নিত্য-সংন্যাসী = | নিত্য সন্ন্যাসী | প্রমুচ্যতে = | মুক্ত হইয়া যায় |

ফলবিষয়ে সাংখ্য যো গ এবং নিষ্কাম কর্ম্ম যো গে র একতা।

সাংখ্যযোগৌ পৃথগ্বালাঃ প্রবদন্তি ন পণ্ডিতাঃ।
একমপ্যাস্থিতঃ সম্যগুভয়োর্ব্বিন্দতে ফলম্ ॥৪॥

সাংখ্যযোগৌ, পৃথক্, বালাঃ, প্রবদন্তি, ন, পণ্ডিতাঃ,
একম্, অপি, আস্থিতঃ, সম্যক্, উভয়োঃ, বিন্দতে, ফলম্ ॥৪॥

এবং হে অর্জুন—

| (উল্লিখিত) | | ( কেননা উভয়ের মধ্যে ) | |
|---|---|---|---|
| সাংখ্যযোগৌ = | সন্ন্যাস এবং নিষ্কাম কর্ম্ম-যোগকে | একম্ = | একটীতে |
| বালাঃ = | মূর্খ লোক | অপি = | ও |
| পৃথক্ = | পৃথক্ পৃথক্ ( ফল যুক্ত ) | সম্যক্ = | উত্তমরূপে |
| প্রবদন্তি = | বলিয়া থাকে | আস্থিতঃ = | স্থিত (পুরুষ) |
| ন পণ্ডিতাঃ = | পণ্ডিতগণ ( বলেন ) না | উভয়োঃ = | উভয়ের |
| | | ফলম্ = | ফলরূপ পরমাত্মাকে |
| | | বিন্দতে = | প্রাপ্ত হয় |

যৎ সাংখ্যৈঃ প্রাপ্যতে স্থানং তদ্ যোগৈরপি গম্যতে।
একং সাংখ্যঞ্চ যোগঞ্চ যঃ পশ্যতি স পশ্যতি ॥৫॥

যৎ, সাংখ্যৈঃ, প্রাপ্যতে, স্থানম্, তৎ, যোগৈঃ, অপি, গম্যতে,
একম্, সাংখ্যম্, চ, যোগম্, চ, যঃ, পশ্যতি, সঃ পশ্যতি ॥ ৫ ॥

তথা—

| | | | |
|---|---|---|---|
| সাংখ্যৈঃ = | জ্ঞানযোগী-দিগের দ্বারা | যোগৈঃ = | নিষ্কাম কর্ম্মযোগী-দিগের দ্বারা |
| যৎ = | যে | অপি = | ও |
| স্থানম্ = | পরম ধাম | তৎ = | তাহা ( ই ) |
| প্রাপ্যতে = | প্রাপ্ত করা হয় | গম্যতে = | প্রাপ্ত করা যায় |

| (এই নিমিত্ত) | | | (ফলরূপে) | | |
|---|---|---|---|---|---|
| যঃ | = | যে (পুরুষ) | একম্ | = | এক |
| সাংখ্যম্ | = | জ্ঞানযোগ | পশ্যতি | = | দেখে |
| চ | = | এবং | সঃ | = | সে |
| যোগম্ | = | নিষ্কাম কর্ম্ম-যোগকে | চ | = | ই |
| | | | পশ্যতি | = | (যথার্থ) দেখে |

নিষ্কাম কর্ম্ম-যোগ অপেক্ষা সাংখ্য যোগ সাধনের কঠিন তা কথন।

সংন্যাসস্তু মহাবাহো দুঃখমাপ্তুমযোগতঃ।
যোগযুক্তো মুনির্ব্রহ্ম ন চিরেণাধিগচ্ছতি ॥৬॥

সংন্যাসঃ, তু, মহাবাহো, দুঃখম্, আপ্তুম্, অযোগতঃ,
যোগযুক্তঃ, মুনিঃ, ব্রহ্ম, ন, চিরেণ, অধিগচ্ছতি ॥ ৬ ॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তু | = | পরন্তু | দুঃখম্ | = | কঠিন (এবং) |
| মহাবাহো | = | হে অর্জ্জুন | মুনিঃ | = | ভগবৎস্বরূপকে মননকারী |
| অযোগতঃ | = | নিষ্কাম কর্ম্ম-যোগ বিনা | যোগযুক্তঃ | = | নিষ্কাম কর্ম্মযোগী |
| সংন্যাসঃ | = | সংন্যাস অর্থাৎ মন, ইন্দ্রিয় এবং শরীর দ্বারা যে সকল কর্ম্ম হয় তাহাতে কর্তৃত্বাভিমান ত্যাগ | ব্রহ্ম | = | পরব্রহ্ম পরমাত্মাকে |
| | | | ন চিরেণ | = | শীঘ্রই |
| আপ্তুম্ | = | প্রাপ্ত হওয়া | অধিগচ্ছতি | = | প্রাপ্ত হইয়া যায় |

নিষ্কাম কর্ম্মযোগী কর্ম্ম করিয়াও লিপ্ত হয় না এ বিষয়ে কথন।

যোগযুক্তো বিশুদ্ধাত্মা বিজিতাত্মা জিতেন্দ্রিয়ঃ।
সর্ব্বভূতাত্মভূতাত্মা কুর্ব্বন্নপি ন লিপ্যতে ॥৭॥

যোগযুক্তঃ, বিশুদ্ধাত্মা, বিজিতাত্মা, জিতেন্দ্রিয়ঃ,
সর্ব্বভূতাত্মভূতাত্মা, কুর্ব্বন্, অপি, ন, লিপ্যতে ॥৭॥

এবং—

| | | | |
|---|---|---|---|
| বিজিতাত্মা | = শরীর বশকারী | যোগযুক্তঃ | = নিষ্কাম কর্ম্ম-যোগী |
| জিতেন্দ্রিয়ঃ | = জিতেন্দ্রিয় (আর) | | |
| বিশুদ্ধাত্মা | = বিশুদ্ধান্তঃকরণ (এবং) | কুর্ব্বন্ | = কর্ম্ম করিতে থাকিয়া |
| সর্ব্বভূতাত্ম-ভূতাত্মা | = সমস্ত প্রাণির আত্মরূপ পর-মাত্মাতে একী-ভাববিশিষ্ট | অপি | = ও |
| | | ন লিপ্যতে | = লিপ্ত হয় না |

সাংখ্যযোগীর লক্ষণ।

নৈব কিঞ্চিৎ করোমীতি যুক্তো মন্যেত তত্ত্ববিৎ।
পশ্যন্ শৃণ্বন্ স্পৃশন্ জিঘ্রন্নশ্নন্ গচ্ছন্ স্বপন্ শ্বসন্ ॥৮॥
প্রলপন্ বিসৃজন্ গৃহ্ণন্নুন্মিষন্নিমিষন্নপি।
ইন্দ্রিয়াণীন্দ্রিয়ার্থেষু বর্ত্তন্ত ইতি ধারয়ন্ ॥৯॥

ন, এব, কিঞ্চিৎ, করোমি, ইতি, যুক্তঃ, মন্যেত, তত্ত্ববিৎ,
পশ্যন্, শৃণ্বন্, স্পৃশন্, জিঘ্রন্, অশ্নন্, গচ্ছন্, স্বপন্, শ্বসন্,
প্রলপন্, বিসৃজন্, গৃহ্ণন্, উন্মিষন্, নিমিষন্, অপি,
ইন্দ্রিয়াণি, ইন্দ্রিয়ার্থেষু, বর্ত্তন্তে, ইতি, ধারয়ন্ ॥৮-৯॥

এবং হে অর্জুন—

| | | |
|---|---|---|
| তত্ত্ববিৎ | = | তত্ত্বজ্ঞানী |
| যুক্তঃ | = | সাংখ্যযোগী |
| পশ্যন্ | = | দর্শন |
| শৃণ্বন্ | = | শ্রবণ |
| স্পৃশন্ | = | স্পর্শ |
| জিঘ্রন্ | = | ঘ্রাণ |
| অশ্নন্ | = | ভোজন |
| গচ্ছন্ | = | গমন |
| স্বপন্ | = | শয়ন |
| শ্বসন্ | = | শ্বাসগ্রহণ |
| প্রলপন্ | = | বাক্যোচ্চারণ |
| বিসৃজন্ | = | ত্যাগ |
| গৃহ্ণন্ | = | গ্রহণ |
| উন্মিষন্ | = | উন্মেষ (এবং) |
| নিমিষন্ | = | নিমেষ (করিতে থাকিয়া) |
| অপি | = | ও |
| ইন্দ্রিয়াণি | = | ইন্দ্রিয়গণ |
| ইন্দ্রিয়ার্থেষু | = | স্ব স্ব বিষয় সকলে |
| বর্ত্তন্তে | = | প্রবর্ত্তিত হইতেছে |
| ইতি | = | এই প্রকার |
| ধারয়ন্ | = | ধারণা করিয়া |
| এব | = | নিঃসন্দেহ রূপে |
| ইতি | = | এইরূপ |
| মন্যেত | = | স্থির মানিয়া লন যে (আমি) |
| কিঞ্চিৎ | = | কিছুই |
| ন করোমি | = | করিতেছি না |

ভগবদর্থ কর্ম্ম-কারীর নির্লেপ-তাতে পদ্মপত্রের দৃষ্টান্ত।

ব্রহ্মণ্যাধায় কর্ম্মাণি সঙ্গং ত্যক্ত্বা করোতি যঃ।
লিপ্যতে ন স পাপেন পদ্মপত্রমিবাম্ভসা ॥১০॥

ব্রহ্মণি, আধায়, কর্ম্মাণি, সঙ্গম্, ত্যক্ত্বা, করোতি, যঃ,
লিপ্যতে, ন, সঃ, পাপেন, পদ্মপত্রম্, ইব, অম্ভসা ॥ ১০ ।

পরন্তু হে অর্জুন! দেহাভিমানীগণদ্বারা এই সাধন হওয়া কঠিন এবং নিষ্কাম কর্ম্মযোগ সুগম কেননা—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যঃ | = | যে পুরুষ | করোতি | = | কর্ম্ম করে |
| কর্ম্মাণি | = | সকল কর্ম্মকে | সঃ | = | সেই পুরুষ |
| ব্রহ্মণি | = | পরমাত্মাতে | অম্ভসা | = | জলদ্বারা |
| আধায় | = | অর্পণ করিয়া | পদ্মপত্রম্ | = | পদ্মপত্রের |
| | | ( এবং ) | ইব | = | ন্যায় |
| সঙ্গম্ | = | আসক্তিকে | পাপেন | = | পাপদ্বারা |
| ত্যক্ত্বা | = | ত্যাগ করিয়া | ন লিপ্যতে | = | লিপ্ত হয় না |

আত্মশুদ্ধির নিমিত্ত যোগী-দিগের কর্ম্মাচরণ কথন।

কায়েন মনসা বুদ্ধ্যা কেবলৈরিন্দ্রিয়ৈরপি।
যোগিনঃ কর্ম্ম কুর্ব্বন্তি সঙ্গং ত্যক্ত্বাত্মশুদ্ধয়ে ॥১১॥

কায়েন, মনসা, বুদ্ধ্যা, কেবলৈঃ, ইন্দ্রিয়ৈঃ, অপি,
যোগিনঃ, কর্ম্ম, কুর্ব্বন্তি, সঙ্গম্, ত্যক্ত্বা, আত্মশুদ্ধয়ে ॥ ১১ ॥

এই নিমিত্ত—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যোগিনঃ | = | নিষ্কাম কর্ম্মযোগী (মমত্ব বুদ্ধি রহিত) | অপি | = | ও |
| | | | সঙ্গম্ | = | আসক্তিকে |
| কেবলৈঃ | = | কেবল | ত্যক্ত্বা | = | ত্যাগ করিয়া |
| ইন্দ্রিয়ৈঃ | = | ইন্দ্রিয়গণ | আত্মশুদ্ধয়ে | = | অন্তঃকরণের শুদ্ধির নিমিত্ত |
| মনসা | = | মন | | | |
| বুদ্ধ্যা | = | বুদ্ধি ( এবং ) | কর্ম্ম | = | কর্ম্ম |
| কায়েন | = | শরীরদ্বারা | কুর্ব্বন্তি | = | করিয়া থাকেন |

কর্ম্মফলের ত্যাগে শান্তি এবং কামনাতে বন্ধন।

যুক্তঃ কর্ম্মফলং ত্যক্ত্বা শান্তিমাপ্নোতি নৈষ্ঠিকীম্।
অযুক্তঃ কামকারেণ ফলে সক্তো নিবধ্যতে ॥১২॥

যুক্তঃ, কর্ম্মফলম্, ত্যক্ত্বা, শান্তিম্, আপ্নোতি, নৈষ্ঠিকীম্,
অযুক্তঃ, কামকারেণ, ফলে, সক্তঃ, নিবধ্যতে ॥ ১২ ॥

এই হেতু—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যুক্তঃ | = | নিষ্কাম কর্ম্মযোগী | আপ্নোতি | = | প্রাপ্ত হয় (এবং) |
| কর্ম্মফলম্ | = | কর্ম্মফলকে | অযুক্তঃ | = | সকাম পুরুষ |
| ত্যক্ত্বা | = | পরমেশ্বরে অর্পণ করিয়া | ফলে | = | ফলে |
| নৈষ্ঠিকীম্ | = | ভগবৎপ্রাপ্তি রূপ | সক্তঃ | = | আসক্ত হইয়া |
| | | | কামকারেণ | = | কামনাদ্বারা |
| শান্তিম্ | = | শান্তিকে | নিবধ্যতে | = | বদ্ধ হয় |

এই নিমিত্ত নিষ্কাম কর্ম্মযোগ উত্তম।

সাংখ্যযোগীর স্থিতি কথন।

সর্ব্বকর্ম্মাণি মনসা সংন্যস্যাস্তে সুখং বশী।
নবদ্বারে পুরে দেহী নৈব কুর্ব্বন্ ন কারয়ন্ ॥১৩॥

সর্ব্বকর্ম্মাণি, মনসা, সংন্যস্য, আস্তে, সুখম্, বশী,
নবদ্বারে, পুরে, দেহী, ন, এব, কুর্ব্বন্, ন, কারয়ন্ ॥ ১৩ ॥

এবং হে অর্জ্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| বশী | = | যাহার অন্তঃকরণ বশীভূত এইরূপ সাংখ্যযোগের আচরণকারী | পুরে | = | শরীররূপ গৃহে |
| দেহী | = | পুরুষ | সর্ব্বকর্ম্মাণি | = | সকল কর্ম্ম |
| এব | = | নিঃসন্দেহরূপে | মনসা | = | মনদ্বারা |
| | | (কোন প্রকার কর্ম্ম) | সংন্যস্য | = | ত্যাগ করিয়া অর্থাৎ ইন্দ্রিয়গণ ইন্দ্রিয়গণের বিষয় সকলে বর্ত্তন করে এইরূপ মানিয়া |
| ন | = | না | | | |
| কুর্ব্বন্ | = | করিতে (এবং) | সুখম্ | = | আনন্দপূর্ব্বক |
| ন | = | না | | | (সচ্চিদানন্দঘন পরমাত্মার স্বরূপে) |
| কারয়ন্ | = | করাইতে থাকিয়া | | | |
| নবদ্বারে | = | নবদ্বারযুক্ত | আস্তে | = | স্থিত থাকেন |

পরমাত্মাতে কর্ত্তৃত্বের অভাব কথন।

ন কর্ত্তৃত্বং ন কর্ম্মাণি লোকস্য সৃজতি প্রভুঃ।
ন কর্ম্মফলসংযোগং স্বভাবস্তু প্রবর্ত্ততে ॥১৪॥

ন, কর্ত্তৃত্বম্, ন, কর্ম্মাণি, লোকস্য, সৃজতি, প্রভুঃ,
ন, কর্ম্মফলসংযোগম্, স্বভাবঃ, তু, প্রবর্ত্ততে ॥১৪॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| প্রভুঃ | = | পরমেশ্বর (ও) | ন | = | না |
| লোকস্য | = | ভূতপ্রাণিদিগের | কর্ত্তৃত্বম্ | = | কর্ত্তৃত্বকে (ও) |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ন | = | না | তু | = | কিন্তু |
| কর্ম্মাণি | = | কর্ম্মসমূহকে (আর) | | | ( পরমাত্মার |
| ন | = | না | | | সকাশ হইতে ) |
| কর্ম্মফল- | = | কর্ম্মফলের | স্বভাবঃ | = | প্রকৃতি ( ই ) |
| সংযোগম্ | | সংযোগকে | প্রবর্ত্ততে | = | বর্ত্তন করে অর্থাৎ |
| | | ( বাস্তবিকপক্ষে ) | | | গুণই গুণসকলে |
| সৃজতি | = | রচনা করেন | | | আবর্ত্তিত হইতেছে |

পরমাত্মা কাহারও পাপ পুণ্য গ্রহণ করেন না। এ বিষয়ে কথন।

নাদত্তে কস্যচিৎ পাপং ন চৈব সুকৃতং বিভুঃ।
অজ্ঞানেনাবৃতং জ্ঞানং তেন মুহ্যন্তি জন্তবঃ ॥১৫॥

ন, আদত্তে, কস্যচিৎ, পাপম্, ন, চ, এব, সুকৃতম্, বিভুঃ, অজ্ঞানেন, আবৃতম্, জ্ঞানম্, তেন, মুহ্যন্তি, জন্তবঃ ॥ ১৫ ॥

এবং —

| | | | | | |
|---|---|---|---|---|---|
| বিভুঃ | = | সর্ব্বব্যাপী পরমাত্মা | ন আদত্তে | = | গ্রহণ করেন না |
| | | | | | ( কিন্তু ) |
| কস্যচিৎ | = | কাহারও | অজ্ঞানেন | = | মায়াদ্বারা |
| পাপম্ | = | পাপকর্ম্মকে | জ্ঞানম্ | = | জ্ঞান |
| ন | = | (গ্রহণ করেন) না | আবৃতম্ | = | ঢাকা আছে |
| চ | = | আর (কাহারও) | তেন | = | সেই নিমিত্ত |
| সুকৃতম্ | = | শুভকর্ম্মকে | জন্তবঃ | = | সকল জীব |
| এব | = | ও | মুহ্যন্তি | = | মোহিত হইতেছে |

সূর্য্যের দৃষ্টান্ত দ্বারা জ্ঞানের মহিমা কথন।

জ্ঞানেন তু তদজ্ঞানং যেষাং নাশিতমাত্মনঃ।
তেষামাদিত্যবজ্‌জ্ঞানং প্রকাশয়তি তৎপরম্ ॥১৬॥

জ্ঞানেন, তু, তৎ, অজ্ঞানম্, যেষাম্, নাশিতম্, আত্মনঃ,
তেষাম্, আদিত্যবৎ, জ্ঞানম্, প্রকাশয়তি, তৎপরম্ ॥ ১৬ ॥

| | | | |
|---|---|---|---|
| তু = পরন্তু | | তেষাম্ = তাঁহাদের (সেই) | |
| যেষাম্ = যাঁহাদের | | জ্ঞানম্ = জ্ঞান | |
| তৎ = সেই | | আদিত্যবৎ = সূর্য্যের ন্যায় | |
| আত্মনঃ = অন্তঃকরণের | | তৎপরম্ = সেই সচ্চিদানন্দঘন পরমাত্মাকে | |
| অজ্ঞানম্ = অজ্ঞান | | | |
| জ্ঞানেন = আত্মজ্ঞানদ্বারা | | | |
| নাশিতম্ = নষ্ট হইয়াছে | | প্রকাশয়তি = প্রকাশ করায় * | |

পরমাত্মাতে তদ্রূপীভূত মহাত্মগণের পরম গতি প্রাপ্তি।

তদ্‌বুদ্ধয়স্তদাত্মানস্তন্নিষ্ঠাস্তৎপরায়ণাঃ।
গচ্ছন্ত্যপুনরাবৃত্তিং জ্ঞাননির্ধূতকল্মষাঃ ॥ ১৭ ॥

তদ্‌বুদ্ধয়ঃ, তদাত্মানঃ, তন্নিষ্ঠাঃ, তৎপরায়ণাঃ,
গচ্ছন্তি, অপুনরাবৃত্তিম্, জ্ঞাননির্ধূতকল্মষাঃ ॥ ১৭ ॥

এবং হে অর্জুন—

| | |
|---|---|
| তদ্‌বুদ্ধয়ঃ = যাহাদের বুদ্ধি তদ্রূপ (আর) | তদাত্মানঃ = যাহাদের মন তদ্রূপ (ও) |

* অর্থাৎ পরমাত্মার স্বরূপকে সাক্ষাৎ করায়।

| | | | |
|---|---|---|---|
| তন্নিষ্ঠাঃ | = যাহাদের সেই সচ্চিদানন্দঘন পরমাত্মাতেই নিরন্তর একীভাবে স্থিতি এইরূপ | জ্ঞাননির্ধূত-কল্মষাঃ | = জ্ঞানদ্বারা পাপ-রহিত হইয়া |
| তৎপরায়ণাঃ | = তৎপরায়ণ পুরুষ | অপুনরাবৃত্তিম্ | = অপুনরাবৃত্তি অর্থাৎ পরমগতিকে |
| | | গচ্ছন্তি | = প্রাপ্ত হয়েন |

জ্ঞানীদিগের সমত্বভাব কথন এবং তাঁহাদের মহিমা।

বিদ্যাবিনয়সম্পন্নে ব্রাহ্মণে গবি হস্তিনি।
শুনি চৈব শ্বপাকে চ পণ্ডিতাঃ সমদর্শিনঃ ॥ ১৮ ॥

বিদ্যাবিনয়সম্পন্নে, ব্রাহ্মণে, গবি, হস্তিনি,
শুনি, চ, এব, শ্বপাকে, চ, পণ্ডিতাঃ, সমদর্শিনঃ ॥ ১৮ ॥

এইরূপ ঐ—

| | | | |
|---|---|---|---|
| পণ্ডিতাঃ | = জ্ঞানীজন | হস্তিনি | = হস্তী |
| বিদ্যাবিনয়-সম্পন্নে | = বিদ্যা এবং বিনয়যুক্ত | শুনি | = কুকুর ( এবং ) |
| | | শ্বপাকে | = চণ্ডালে |
| ব্রাহ্মণে | = ব্রাহ্মণে | চ | = ও |
| চ | = ও | সমদর্শিনঃ | = সমদর্শী * |
| গবি | = গো | এব | = ই ( হয়েন ) |

* ইহার বিস্তার গীতা অধ্যায় ৬ শ্লোক ৩২ এর টিপ্পনীতে দ্রষ্টব্য।

ইহৈব তৈর্জিতঃ সর্গো যেষাং সাম্যে স্থিতং মনঃ।
নির্দ্দোষং হি সমং ব্রহ্ম তস্মাদ্ব্রহ্মণি তে স্থিতাঃ ॥১৯॥

ইহ, এব, তৈঃ, জিতঃ, সর্গঃ, যেষাম্, সাম্যে, স্থিতম্, মনঃ,
নির্দ্দোষম্, হি, সমম্, ব্রহ্ম, তস্মাৎ, ব্রহ্মণি, তে, স্থিতাঃ ॥১৯॥

এই নিমিত্ত—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যেষাম্ | = | যাঁহাদের | হি | = | কেননা |
| মনঃ | = | মন | ব্রহ্ম | = | সচ্চিদানন্দঘন পরমাত্মা |
| সাম্যে | = | সমত্বভাবে | | | |
| স্থিতম্ | = | স্থিত আছে | নির্দ্দোষম্ | = | নির্দ্দোষ (এবং) |
| তৈঃ | = | তাঁহাদিগেরদ্বারা | সমম্ | = | সম |
| ইহ | = | এই জীবিত অবস্থাতে | তস্মাৎ | = | সেইজন্য |
| | | | তে | = | তাঁহারা |
| এব | = | ই | ব্রহ্মণি | = | সচ্চিদানন্দঘন পরমাত্মাতেই |
| সর্গঃ | = | সম্পূর্ণ সংসার | | | |
| জিতঃ | = | জয়কৃত আছে * | স্থিতাঃ | = | স্থিত আছেন |

ব্রহ্মজ্ঞানীর লক্ষণ ও তাঁহার অক্ষয় সুখপ্রাপ্তি

ন প্রহৃষ্যেৎ প্রিয়ং প্রাপ্য নোদ্বিজেৎ প্রাপ্য চাপ্রিয়ম্।
স্থিরবুদ্ধিরসংমূঢ়ো ব্রহ্মবিদ্ব্রহ্মণি স্থিতঃ ॥ ২০ ॥

ন, প্রহৃষ্যেৎ, প্রিয়ম্, প্রাপ্য, ন, উদ্বিজেৎ, প্রাপ্য, চ, অপ্রিয়ম্,
স্থিরবুদ্ধিঃ, অসংমূঢ়ঃ, ব্রহ্মবিৎ, ব্রহ্মণি, স্থিতঃ ॥২০॥

* অর্থাৎ উঁহারা জীবিতাবস্থাতেই সংসারহইতে মুক্ত।

এবং যে পুরুষ—

| | | |
|---|---|---|
| প্রিয়ম্ | = | প্রিয়কে অর্থাৎ সাধারণ লোক যাহাকে প্রিয় জ্ঞান করে তাহাকে |
| প্রাপ্য | = | পাইয়া |
| ন প্রহৃষ্যেৎ | = | হৃষ্ট হয় না |
| চ | = | আর |
| অপ্রিয়ম্ | = | অপ্রিয় অর্থাৎ সাধারণ লোক যাহা অপ্রিয় জ্ঞান করে তাহাকে |
| প্রাপ্য | = | পাইয়া |
| ন উদ্বিজেৎ | = | উদ্বেগযুক্ত হয় না (এইরূপ) |
| স্থিরবুদ্ধিঃ | = | স্থিরবুদ্ধি |
| অসংমূঢ়ঃ | = | সংশয় রহিত |
| ব্রহ্মবিৎ | = | ব্রহ্মবেত্তা পুরুষ |
| ব্রহ্মণি | = | সচ্চিদানন্দঘন পরব্রহ্ম পরমাত্মাতে |
| স্থিতঃ | = | একীভাবে নিত্য স্থিত আছে |

বাহ্যস্পর্শেষ্বসক্তাত্মা বিন্দত্যাত্মনি যৎ সুখম্।
স ব্রহ্মযোগযুক্তাত্মা সুখমক্ষয়মশ্নুতে ॥ ২১ ॥

বাহ্যস্পর্শেষু, অসক্তাত্মা, বিন্দতি, আত্মনি, যৎ, সুখম্,
সঃ, ব্রহ্মযোগযুক্তাত্মা, সুখম্, অক্ষয়ম্, অশ্নুতে ॥ ২১ ॥

এবং—

| | | |
|---|---|---|
| বাহ্য-স্পর্শেষু | = | বাহিরের বিষয় সকলে অর্থাৎ সাংসারিকভোগ-সমূহে |
| অসক্তাত্মা | = | আসক্তিরহিত অন্তঃকরণযুক্ত পুরুষ |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| আত্মনি | = | অন্তঃকরণে | ব্রহ্মযোগ-যুক্তাত্মা | = | সচ্চিদানন্দঘন পরব্রহ্ম পরমাত্মারূপ যোগে একীভাবে স্থিত হইয়া |
| যৎ | = | যে | | | |
| সুখম্ | = | ভগবৎ ধ্যান-জনিত আনন্দ আছে | | | |
| (তৎ) | = | তাহা | অক্ষয়ম্ | = | অক্ষয় |
| বিন্দতি | = | প্রাপ্ত হয় (এবং) | সুখম্ | = | আনন্দ |
| সঃ | = | সেই পুরুষ | অশ্নুতে | = | অনুভব করে |

বিষয়ভোগ সকলের নিন্দা।

যে হি সংস্পর্শজা ভোগা দুঃখযোনয় এব তে।
আদ্যন্তবন্তঃ কৌন্তেয় ন তেষু রমতে বুধঃ ॥ ২২ ॥

যে, হি, সংস্পর্শজাঃ, ভোগাঃ, দুঃখযোনয়ঃ, এব, তে,
আদ্যন্তবন্তঃ, কৌন্তেয়, ন, তেষু, রমতে, বুধঃ ॥ ২২ ॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যে | = | যেসকল (এই) | | | পুরুষগণের নিকট সুখরূপে প্রতি-ভাসিত হয় তথাপি) |
| সংস্পর্শজাঃ | = | ইন্দ্রিয় এবং বিষয়ের সংযোগে উৎপন্ন | | | |
| ভোগাঃ | = | ভোগ আছে | হি | = | নিঃসন্দেহরূপে |
| তে | = | সে সব (যদ্যপি বিষয়ী | দুঃখযোনয়ঃ এব | = | দুঃখেরই হেতু হয় (আর) |

| | | | | |
|---|---|---|---|---|
| আদ্যন্তবন্তঃ = আদি অন্ত বিশিষ্ট অর্থাৎ অনিত্য (এই নিমিত্ত) | | বুধঃ | = | বুদ্ধিমান্ বিবেকী পুরুষ |
| | | তেষু | = | তাহাতে |
| কৌন্তেয় = হে অর্জ্জুন | | ন রমতে | = | রত হয়েন না। |

কাম ক্রোধের বেগকে জয়কারী যোগীর প্রশংসা।

শক্নোতীহৈব যঃ সোঢ়ুং প্রাক্ শরীরবিমোক্ষণাৎ।
কামক্রোধোদ্ভবং বেগং স যুক্তঃ স সুখী নরঃ ॥২৩॥

শক্নোতি, ইহ, এব, যঃ, সোঢ়ুম্, প্রাক্, শরীরবিমোক্ষণাৎ,
কামক্রোধোদ্ভবম, বেগম্, সঃ, যুক্তঃ, সঃ, সুখী, নরঃ ॥ ২৩ ॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যঃ | = | যে (মনুষ্য) | শক্নোতি | = | সমর্থ হয় অর্থাৎ কাম এবং ক্রোধ-কে যে সর্ব্বকালের জন্য জয় করিয়াছে |
| শরীর-বিমোক্ষণাৎ | = | শরীর নাশ হইবার | | | |
| প্রাক্ | = | পূর্ব্বে | | | |
| এব | = | ই | সঃ | = | সে |
| কাম-ক্রোধোদ্ভবম্ | = | কাম এবং ক্রোধ হইতে উৎপন্ন | নরঃ | = | মনুষ্য |
| | | | ইহ | = | এই লোকে |
| | | | যুক্তঃ | = | যোগী (এবং) |
| বেগম্ | = | বেগকে | সঃ | = | সেই |
| সোঢ়ুম্ | = | সহ্য করিতে | সুখী | = | সুখী |

জ্ঞানী মহাত্ম-দিগের লক্ষণ এবং তাঁহাদিগের নির্ব্বাণ ব্রহ্ম-প্রাপ্তি।

যোঽন্তঃসুখোঽন্তরারামস্তথান্তর্জ্যোতিরেব যঃ।
স যোগী ব্রহ্মনির্ব্বাণং ব্রহ্মভূতোঽধিগচ্ছতি ॥ ২৪ ॥

যঃ, অন্তঃসুখঃ, অন্তরারামঃ, তথা, অন্তর্জ্যোতিঃ, এব, যঃ,
সঃ, যোগী, ব্রহ্মনির্ব্বাণম্, ব্রহ্মভূতঃ, অধিগচ্ছতি ॥ ২৪ ॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যঃ | = | যে পুরুষ | সঃ | = | সেই |
| এব | = | নিশ্চয়রূপে | ব্রহ্মভূতঃ | = | সচ্চিদানন্দঘন পরব্রহ্ম পরমাত্মার সহিত একীভাবপ্রাপ্ত |
| অন্তঃসুখঃ | = | অন্তরাত্মাতেই সুখযুক্ত (এবং) | | | |
| অন্তরারামঃ | = | আত্মারাম | | | |
| তথা | = | আর | | | |
| যঃ | = | যে | যোগী | = | সাংখ্যযোগী |
| অন্তর্জ্যোতিঃ | = | আত্মাতেই জ্ঞানযুক্ত (হয়) | ব্রহ্মনির্ব্বাণম্ | = | শান্তব্রহ্মকে |
| | | | অধিগচ্ছতি | = | প্রাপ্ত হয়। |

লভন্তে ব্রহ্মনির্ব্বাণমৃষয়ঃ ক্ষীণকল্মষাঃ।
ছিন্নদ্বৈধা যতাত্মানঃ সর্ব্বভূতহিতে রতাঃ ॥ ২৫ ॥

লভন্তে, ব্রহ্মনির্ব্বাণম্, ঋষয়ঃ, ক্ষীণকল্মষাঃ,
ছিন্নদ্বৈধাঃ, যতাত্মানঃ, সর্ব্বভূতহিতে, রতাঃ ॥ ২৫ ॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ক্ষীণকল্মষাঃ | = | যাঁহাদের সকল পাপ নষ্ট হইয়াছে ( তথা ) | সর্ব্বভূত-হিতে রতাঃ | = | আর যাঁহারা সর্ব্বভূতহিতে রত এবং |
| ছিন্নদ্বৈধাঃ | = | জ্ঞানদ্বারা যাঁহাদের সংশয় নিবৃত্ত হইয়াছে | যতাত্মানঃ | = | যাঁহাদের চিত্ত ভগবানের ধ্যানে একাগ্র হইয়াছে ( এইরূপ ) |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ঋষয়ঃ | = | ব্রহ্মবেত্তা পুরুষগণ | ব্রহ্ম-নির্ব্বাণম্ | = | শান্ত পরব্রহ্মকে |
| | | | লভন্তে | = | লাভ করেন |

কামক্রোধবিযুক্তানাং যতীনাং যতচেতসাম্।
অভিতো ব্রহ্মনির্ব্বাণং বর্ত্ততে বিদিতাত্মনাম্ ॥২৬॥

কামক্রোধবিযুক্তানাম্, যতীনাম্, যতচেতসাম্,
অভিতঃ, ব্রহ্মনির্ব্বাণম্, বর্ত্ততে, বিদিতাত্মনাম্ ॥ ২৬ ॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কামক্রোধ-বিযুক্তানাম্ | = | কামক্রোধ রহিত | যতীনাম্ | = | জ্ঞানীপুরুষদিগের |
| | | | অভিতঃ | = | সকলদিকেই |
| যতচেতসাম্ | = | সংযতচিত্ত বিশিষ্ট | ব্রহ্মনির্ব্বাণম্ | = | শান্ত পরব্রহ্ম পরমাত্মাই |
| বিদিতা-ত্মনাম্ | = | পরব্রহ্ম পরমাত্মার সাক্ষাৎকার প্রাপ্ত | বর্ত্ততে | = | স্থিত আছেন। |

সংক্ষেপতঃ ফল সহিত ধ্যান যোগ কথন।

স্পর্শান্ কৃত্বা বহির্ব্বাহ্যাংশ্চক্ষুশ্চৈবান্তরে ভ্রুবোঃ।
প্রাণাপানৌ সমৌ কৃত্বা নাসাভ্যন্তরচারিণৌ ॥ ২৭ ॥

স্পর্শান্, কৃত্বা, বহিঃ, বাহ্যান্, চক্ষুঃ, চ, এব, অন্তরে, ভ্রুবোঃ,
প্রাণাপানৌ, সমৌ, কৃত্বা, নাসাভ্যন্তরচারিণৌ ॥২৭॥

এবং হে অর্জ্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| বাহ্যান্ | = | বাহিরের | অন্তরে | = | মধ্যস্থলে ( স্থিত করিয়া ) এবং |
| স্পর্শান্ | = | বিষয়ভোগসকলকে ( চিন্তা না করিয়া ) | নাসাভ্যন্তর-চারিণৌ | = | নাসিকাভ্যন্তরে বিচরণকারী |
| বহিঃ | = | বাহিরে | প্রাণাপানৌ | = | প্রাণ এবং অপান বায়ুকে |
| এব | = | ই | সমৌ | = | সম |
| কৃত্বা | = | ত্যাগ করিয়া | কৃত্বা | = | করিয়া |
| চ | = | আর | | | |
| চক্ষুঃ | = | চক্ষুর দৃষ্টিকে | | | |
| ভ্রুবোঃ | = | ভ্রুযুগলের | | | |

যতেন্দ্রিয়মনোবুদ্ধির্মুনির্মোক্ষপরায়ণঃ।
বিগতেচ্ছাভয়ক্রোধো যঃ সদা মুক্ত এব সঃ ॥২৮॥

যতেন্দ্রিয়মনোবুদ্ধিঃ, মুনিঃ, মোক্ষপরায়ণঃ,
বিগতেচ্ছাভয়ক্রোধঃ, যঃ, সদা, মুক্তঃ, এব, সঃ, ॥ ২৮ ॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যতেন্দ্রিয়-মনোবুদ্ধিঃ | = | যাহার ইন্দ্রিয়, মন ও বুদ্ধি সংযত হইয়াছে এইরূপ | বিগতেচ্ছা-ভয়ক্রোধঃ | = | ইচ্ছা, ভয় এবং ক্রোধ রহিত |
| যঃ | = | যে | মুনিঃ | = | মুনি * |
| মোক্ষ-পরায়ণঃ | = | মোক্ষপরায়ণ | সঃ | = | সে |
| | | | সদা | = | সর্ব্বদা |
| | | | মুক্তঃ এব | = | ই মুক্ত। |

* পরমেশ্বরের স্বরূপের নিরন্তর মননকারী।

প্রভাব সহিত পরমেশ্বরকে জানিলে শান্তি প্রাপ্তি।

ভোক্তারং যজ্ঞতপসাং সর্ব্বলোকমহেশ্বরম্ ।
সুহৃদং সর্ব্বভূতানাং জ্ঞাত্বা মাং শান্তিমৃচ্ছতি ॥২৯॥

ভোক্তারম্, যজ্ঞতপসাম্, সর্ব্বলোকমহেশ্বরম্,
সুহৃদম্, সর্ব্বভূতানাম্, জ্ঞাত্বা, মাম্, শান্তিম্, ঋচ্ছতি ॥ ২৯ ॥

এবং হে অর্জ্জুন আমার ভক্ত—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মাম্ | = | আমাকে | সুহৃদম্ | = | সুহৃদ্ অর্থাৎ স্বার্থরহিত প্রেমী |
| যজ্ঞতপসাম্ | = | যজ্ঞ এবং তপস্যার | | | (এইরূপ) |
| ভোক্তারম্ | = | ভোক্তা (আর) | | | |
| সর্ব্বলোক-মহেশ্বরম্ | = | সর্ব্ব লোকের মহান্ ঈশ্বর (তথা) | জ্ঞাত্বা | = | তত্ত্বতঃ জানিয়া |
| সর্ব্ব-ভূতানাম্ | = | সকল ভূত প্রাণির | শান্তিম্ | = | শান্তিকে |
| | | | ঋচ্ছতি | = | প্রাপ্ত হয় |

এবং সচ্চিদানন্দঘন পরিপূর্ণ শান্তব্রহ্ম অতিরিক্ত তাহার দৃষ্টিতে আর কিছুই থাকে না, কেবল একমাত্র সর্ব্বব্যাপী সচ্চিদানন্দ বাসুদেবই থাকেন।

ওঁ তৎসদিতি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং
যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জুনসংবাদে
কর্ম্মসন্ন্যাসযোগো নাম
পঞ্চমোঽধ্যায়ঃ ॥৫॥

---

ইতি শ্রীমদ্ভগবদ্গীতারূপী উপনিষদ্ এবং ব্রহ্মবিদ্যা তথা যোগশাস্ত্র-
বিষয়ক শ্রীকৃষ্ণ এবং অর্জুনের সংবাদে
"কর্ম্মসন্ন্যাসযোগ" নামক
পঞ্চম অধ্যায় ॥

---

**হরিঃ ওঁ তৎসৎ হরিঃ ওঁ তৎসৎ হরিঃ ওঁ তৎসৎ**

ওঁ

শ্রীপরমাত্মনে নমঃ ।

# অথ ষষ্ঠোঽধ্যায়ঃ ।

নিষ্কাম কর্ম্মযোগের বিষয় এবং যোগারূঢ় পুরুষের লক্ষণ—১-৪ ।
আত্মউদ্ধারের নিমিত্ত প্রেরণা ও ভগবৎপ্রাপ্ত পুরুষের লক্ষণ—৫-১০ ।
বিস্তার পূর্ব্বক ধ্যানযোগের বিষয়—১১-৩২ ।
মননিগ্রহের বিষয়—৩৩-৩৬ ।
যোগভ্রষ্ট পুরুষের গতির বিষয় এবং ধ্যানযোগীর মহিমা—৩৭-৪৭ ।

শ্রীভগবানুবাচ—

নিষ্কাম কর্ম্ম যোগীর প্রশংসা।

অনাশ্রিতঃ কর্ম্মফলং কার্য্যং কর্ম্ম করোতি যঃ ।
স সংন্যাসী চ যোগী চ ন নিরগ্নির্ন চাক্রিয়ঃ ॥১॥

অনাশ্রিতঃ, কর্ম্মফলম্, কার্য্যম্, কর্ম্ম, করোতি, যঃ,
সঃ, সংন্যাসী, চ, যোগী, চ, ন, নিরগ্নিঃ, ন, চ, অক্রিয়ঃ ॥১॥

তদনন্তর শ্রীকৃষ্ণ মহাপ্রভু বলিলেন হে অর্জ্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যঃ | = | যে পুরুষ | কর্ম্ম | = | কর্ম্ম |
| কর্ম্মফলম্ | = | কর্ম্মফলকে | করোতি | = | করে |
| অনাশ্রিতঃ | = | না চাহিয়া | সঃ | = | সে |
| কার্য্যম্ | = | কর্ত্তব্য | সন্ন্যাসী | = | সন্ন্যাসী |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | ও | ন | = | নহে |
| যোগী | = | যোগী ( হয় ) | চ | = | আর ( কেবল ) |
| চ | = | আর (কেবল) | অক্রিয়ঃ | = | ক্রিয়াত্যাগী ব্যক্তি (ও সন্ন্যাসী এবং যোগী) |
| নিরগ্নিঃ | = | অগ্নিত্যাগী ব্যক্তি ( সন্ন্যাসী এবং যোগী ) | ন | = | নহে। |

সন্ন্যাস এবং নিষ্কাম কর্ম্ম-যোগের একতা।

যং সংন্যাসমিতি প্রাহুর্যোগং তং বিদ্ধি পাণ্ডব।
ন হ্যসংন্যস্তসংকল্পো যোগী ভবতি কশ্চন ॥২॥

যম্, সংন্যাসম্, ইতি, প্রাহুঃ, যোগম্, তম্, বিদ্ধি, পাণ্ডব,
ন, হি, অসংন্যস্তসঙ্কল্পঃ, যোগী, ভবতি, কশ্চন ॥২॥

অতএব—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| পাণ্ডব | = | হে অর্জুন | বিদ্ধি | = | জান |
| যম্ | = | যাহাকে | হি | = | কেননা |
| সংন্যাসম্ | = | সন্ন্যাস * | অসংন্যস্ত-সংকল্পঃ | = | সঙ্কল্প ত্যাগ রহিত |
| ইতি | = | এইরূপ | | | |
| প্রাহুঃ | = | বলিয়া থাকেন | কশ্চন | = | কোনও পুরুষ |
| তম্ | = | তাহাকেই (তুমি) | যোগী | = | যোগী |
| যোগম্ | = | † যোগ ( বলিয়া) | ন ভবতি | = | হয় না। |

*—† গীতা অধ্যায় ৩ শ্লোক ৩ টিপ্পণীতে ইহার স্পষ্ট অর্থ লিখিত আছে।

মুমুক্ষুর নিমিত্ত কল্যাণের উপায় কথন।

আরুরুক্ষোর্মুনের্যোগং কর্ম্ম কারণমুচ্যতে।
যোগারূঢ়স্য তস্যৈব শমঃ কারণমুচ্যতে ॥৩॥

আরুরুক্ষোঃ, মুনেঃ, যোগম্, কর্ম্ম, কারণম্, উচ্যতে,
যোগারূঢ়স্য, তস্য, এব, শমঃ, কারণম্, উচ্যতে ॥৩॥

এবং—

যোগম্ = সমত্ব বুদ্ধিরূপ যোগে
আরুরুক্ষোঃ = আরূঢ় হইবার ইচ্ছাযুক্ত
মুনেঃ = মননশীল পুরুষের নিমিত্ত
( যোগপ্রাপ্তিতে )
কর্ম্ম = নিষ্কাম ভাবে কর্ম্মকরাই
কারণম্ = হেতু
উচ্যতে = কথিত আছে ( এবং যোগারূঢ় হওয়ার পরে )
তস্য = সেই
যোগারূঢ়স্য = যোগারূঢ় পুরুষের নিমিত্ত
শমঃ = সর্ব্বসঙ্কল্পের অভাব
এব = ই(কল্যাণের প্রতি)
কারণম্ = হেতু
উচ্যতে = কথিত আছে।

যোগারূঢ় পুরুষের লক্ষণ।

যদা হি নেন্দ্রিয়ার্থেষু ন কর্ম্মস্বনুষজ্জতে।
সর্ব্বসংকল্পসংন্যাসী যোগারূঢ়স্তদোচ্যতে ॥৪॥

যদা, হি, ন, ইন্দ্রিয়ার্থেষু, ন, কর্ম্মসু, অনুষজ্জতে,
সর্ব্বসংকল্পসংন্যাসী, যোগারূঢ়ঃ, তদা, উচ্যতে ॥৪॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যদা | = | যে কালে | ন অনু-ষজ্জতে | = | আসক্ত হয় না |
| ইন্দ্রিয়ার্থেষু | = | ইন্দ্রিয় সমূহের ভোগ সকলে | তদা | = | সেই কালে |
| ন (অনু-ষজ্জতে) | = | আসক্ত হয় না ( এবং ) | সর্ব্বসংকল্প-সংন্যাসী | = | সর্ব্বসঙ্কল্পের ত্যাগী পুরুষ |
| কর্ম্মসু | = | কর্ম্মসমূহে | যোগারূঢ়ঃ | = | যোগারূঢ় |
| হি | = | ও | উচ্যতে | = | কথিত হয় |

নিজের উদ্ধার করিবার নিমিত্ত প্রেরণা।

উদ্ধরেদাত্মনাত্মানং নাত্মানমবসাদয়েৎ।
আত্মৈব হ্যাত্মনো বন্ধুরাত্মৈব রিপুরাত্মনঃ ॥৫॥

উদ্ধরেৎ, আত্মনা, আত্মানম্, ন, আত্মানম্, অবসাদয়েৎ,
আত্মা, এব, হি, আত্মনঃ, বন্ধুঃ, আত্মা, এব, রিপুঃ, আত্মনঃ ॥৫॥

এবং এই যোগারূঢ়তা কল্যাণের হেতু কথিত আছে, এই নিমিত্ত মনুষ্যের কর্ত্তব্য যে—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| আত্মনা | = | নিজেরদ্বারা | আত্মানম্ | = | স্বীয় আত্মাকে |
| আত্মানম্ | = | নিজকে ( সংসার সমুদ্র হইতে ) | ন অবসাদ-য়েৎ | = | অধঃপতন না করে |
| উদ্ধরেৎ | = | উদ্ধার করে ( এবং ) | হি | = | কেননা ( এই ) |
| | | | আত্মা | = | জীবাত্মা স্বয়ং |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| এব | = | ই (তো) | এব | = | ই |
| আত্মনঃ | = | নিজের | আত্মনঃ | = | নিজের |
| বন্ধুঃ | = | মিত্র (ও) | রিপুঃ | = | শত্রু হয় |
| আত্মা | = | নিজে | | | |

অর্থাৎ আর অন্য কেহই শত্রু বা মিত্র নাই।

বন্ধুরাত্মাত্মনস্তস্য যেনাত্মৈবাত্মনা জিতঃ।
অনাত্মনস্তু শত্রুত্বে বর্ত্তেতাত্মৈব শত্রুবৎ ॥৬॥

বন্ধুঃ, আত্মা, আত্মনঃ, তস্য, যেন, আত্মা, এব, আত্মনা, জিতঃ, অনাত্মনঃ, তু, শত্রুত্বে, বর্ত্তেত, আত্মা, এব, শত্রুবৎ ॥৬॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তস্য | = | সেই | তু | = | আর |
| আত্মনঃ | = | জীবাত্মার তো (সে) | অনাত্মনঃ | = | যাহাদ্বারা মন এবং ইন্দ্রিয়ের সহিত শরীর জয় করা হয় নাই তাহার |
| আত্মা | = | স্বয়ং | | | |
| এব | = | ই | | | |
| বন্ধুঃ | = | মিত্র | | | |
| যেন | = | যেই | আত্মা | = | (সে) স্বয়ং |
| আত্মনা | = | জীবাত্মা কর্ত্তৃক | এব | = | ই |
| আত্মা | = | মন এবং ইন্দ্রিয়ের সহিত শরীর | শত্রুবৎ | = | শত্রুর ন্যায় |
| | | | শত্রুত্বে | = | শত্রুতাতে |
| জিতঃ | = | জয় করা হইয়াছে | বর্ত্তেত | = | প্রবর্ত্তিত হয়। |

পরমাত্মাকে প্রাপ্ত যোগীর লক্ষণ।

জিতাত্মনঃ প্রশান্তস্য পরমাত্মা সমাহিতঃ।
শীতোষ্ণসুখদুঃখেষু তথা মানাপমানয়োঃ ॥৭॥

জিতাত্মনঃ, প্রশান্তস্য, পরমাত্মা, সমাহিতঃ,
শীতোষ্ণসুখদুঃখেষু, তথা, মানাপমানয়োঃ ॥৭॥

এবং হে অর্জুন—

| | | | |
|---|---|---|---|
| শীতোষ্ণসুখদুঃখেষু | = শীত, উষ্ণ এবং সুখদুঃখাদিতে | জিতাত্মনঃ | = স্বাধীন আত্মা যুক্ত পুরুষের (জ্ঞানে) |
| তথা | = আর | পরমাত্মা | = সচ্চিদানন্দঘন পরমাত্মা |
| মানাপমানয়োঃ | = মান এবং অপমানে | সমাহিতঃ | = সম্যক্ প্রকারে স্থিত আছে অর্থাৎ উহার জ্ঞানে পরমাত্মা ব্যতিরেকে অন্য কিছুই নাই। |
| প্রশান্তস্য | = যাহার অন্তঃকরণের বৃত্তিগুলি অতিশয় শান্ত অর্থাৎ বিকার রহিত আছে (এইরূপ) | | |

জ্ঞানবিজ্ঞানতৃপ্তাত্মা কূটস্থো বিজিতেন্দ্রিয়ঃ।
যুক্ত ইত্যুচ্যতে যোগী সমলোষ্টাশ্মকাঞ্চনঃ ॥৮॥

জ্ঞানবিজ্ঞানতৃপ্তাত্মা, কূটস্থঃ, বিজিতেন্দ্রিয়ঃ,
যুক্তঃ, ইতি, উচ্যতে, যোগী, সমলোষ্টাশ্মকাঞ্চনঃ ॥৮॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| জ্ঞানবিজ্ঞান-তৃপ্তাত্মা | = | যাহার অন্তঃ-করণ, জ্ঞান ও বিজ্ঞানদ্বারা তৃপ্ত হইয়াছে (আর) | সমলোষ্টাশ্ম-কাঞ্চনঃ | = | (তথা) যাহার জ্ঞানে মাটী, পাথর ও সুবর্ণ সমান (সেই) |
| কূটস্থঃ | = | যাহার স্থিতি বিকার রহিত আছে (ও) | যোগী | = | যোগী পুরুষ |
| | | | যুক্তঃ | = | যুক্ত অর্থাৎ ভগ-বৎপ্রাপ্তিযুক্ত |
| বিজিতে-ন্দ্রিয়ঃ | = | সম্যক্ প্রকার জিতেন্দ্রিয় অর্থাৎ যাহার ইন্দ্রিয়গণ উত্তম রূপে বিজিত আছে | ইতি | = | এইরূপ |
| | | | উচ্যতে | = | কথিত হয় |

সকলের প্রতি সমান বুদ্ধি বিশিষ্ট যোগীর প্রশংসা।

সুহৃন্মিত্রার্য্যুদাসীনমধ্যস্থদ্বেষ্যবন্ধুষু।
সাধুষ্বপি চ পাপেষু সমবুদ্ধির্বিশিষ্যতে ॥৯॥

সুহৃন্মিত্রার্য্যুদাসীনমধ্যস্থদ্বেষ্যবন্ধুষু,
সাধুষু, অপি, চ, পাপেষু, সমবুদ্ধিঃ, বিশিষ্যতে ॥৯॥

এবং যে পুরুষ—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| সুহৃদ্- | = | সুহৃদ্ * | সাধুষু | = | ধর্ম্মাত্মাগণে |
| মিত্র- | = | মিত্র | চ | = | এবং |
| অরি- | = | শত্রু | পাপেষু | = | পাপিগণে |
| উদাসীন- | = | উদাসীন † | অপি | = | ও |
| মধ্যস্থ- | = | মধ্যস্থ ‡ | সমবুদ্ধিঃ | = | সমান ভাব বিশিষ্ট হয় (সে) |
| দ্বেষ্য- | = | দ্বেষী ( আর ) | | | |
| বন্ধুষু | = | বন্ধুগণে (তথা) | বিশিষ্যতে | = | অতিশ্রেষ্ঠ হয় |

ধ্যানযোগ সাধন করিবার নিমিত্ত প্রেরণা।

যোগী যুঞ্জীত সততমাত্মানং রহসি স্থিতঃ।
একাকী যতচিত্তাত্মা নিরাশীরপরিগ্রহঃ ॥১০॥

যোগী, যুঞ্জীত, সততম্, আত্মানম্, রহসি, স্থিতঃ,
একাকী, যতচিত্তাত্মা, নিরাশীঃ, অপরিগ্রহঃ ॥১০॥

সেইজন্য ইহা উচিত যে—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যতচিত্তাত্মা | = | মন এবং ইন্দ্রিয়ের সহিত শরীরের জয়কারী | নিরাশীঃ | = | বাসনা রহিত ( এবং ) |
| | | | অপরিগ্রহঃ | = | সংগ্রহরহিত |
| | | | যোগী | = | যোগী ব্যক্তি |

---

* স্বার্থরহিত সকলের হিতকারী।

† পক্ষপাত রহিত।

‡ যে উভয় পক্ষেরই ভাল চায়।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| একাকী | = | একক ই | আত্মানম্ | = | আত্মাকে |
| রহসি | = | নির্জন স্থানে | যুঞ্জীত | = | (পরমেশ্বরের ধ্যানে) নিযুক্ত করে |
| স্থিতঃ | = | স্থিত হইয়া | | | |
| সততম্ | = | নিরন্তর | | | |

ধ্যানযোগের নিমিত্ত আসন স্থাপনের বিধি।

শুচৌ দেশে প্রতিষ্ঠাপ্য স্থিরমাসনমাত্মনঃ।
নাত্যুচ্ছ্রিতং নাতিনীচং চৈলাজিনকুশোত্তরম্ ॥১১॥

শুচৌ, দেশে, প্রতিষ্ঠাপ্য, স্থিরম্, আসনম্, আত্মনঃ,
ন, অত্যুচ্ছ্রিতম্, ন, অতিনীচম্, চৈলাজিনকুশোত্তরম্ ॥১১॥

কিরূপে ?—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| শুচৌ | = | শুদ্ধ | ন | = | না |
| দেশে | = | ভূমিতে | অত্যুচ্ছ্রিতম্ | = | অতি উচ্চ (এবং) |
| চৈলাজিন-কুশোত্তরম্ | = | উপর্য্যুপরি ভাবে কুশ, মৃগচর্ম্ম ও বস্ত্রাচ্ছাদিত | ন | = | না |
| | | | অতিনীচম্ | = | অতি নিম্ন |
| আত্মনঃ | = | নিজের | স্থিরম্ | = | স্থির |
| আসনম্ | = | আসনকে | প্রতিষ্ঠাপ্য | = | স্থাপন করিয়া |

আসনে উপবেশন করিয়া যোগ-সাধন করিবার নিমিত্ত কথন।

তত্রৈকাগ্রং মনঃ কৃত্বা যতচিত্তেন্দ্রিয়ক্রিয়ঃ।
উপবিশ্যাসনে যুঞ্জ্যাদ্ যোগমাত্মবিশুদ্ধয়ে ॥১২॥

তত্র, একাগ্রম্, মনঃ, কৃত্বা, যতচিত্তেন্দ্রিয়ক্রিয়ঃ,
উপবিশ্য, আসনে, যুঞ্জ্যাৎ, যোগম্, আত্মবিশুদ্ধয়ে ॥১২॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তত্র | = | সেই | যতচিত্তে-ন্দ্রিয়ক্রিয়ঃ | = | চিত্ত এবং ইন্দ্রিয়ের ক্রিয়া-সমূহকে বশ করিয়া |
| আসনে | = | আসনের উপর | আত্মবিশুদ্ধয়ে | = | অন্তঃকরণের শুদ্ধির নিমিত্ত |
| উপবিশ্য | = | বসিয়া | যোগম্ | = | যোগ |
| | | (তথা) | যুঞ্জ্যাৎ | = | অভ্যাস করা উচিত। |
| মনঃ | = | মনকে | | | |
| একাগ্রম্ | = | একাগ্র | | | |
| কৃত্বা | = | করিয়া | | | |

ধ্যানযোগের বিধি।

সমং কায়শিরোগ্রীবং ধারয়ন্নচলং স্থিরঃ।
সংপ্রেক্ষ্য নাসিকাগ্রং স্বং দিশশ্চানবলোকয়ন্ ॥১৩॥

সমম্, কায়শিরোগ্রীবম্, ধারয়ন্, অচলম্, স্থিরঃ,
সংপ্রেক্ষ্য, নাসিকাগ্রম্, স্বম্, দিশঃ, চ, অনবলোকয়ন্ ॥১৩॥

তাহার বিধি এই প্রকার—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কায়শিরো-গ্রীবম্ | = | শরীর, মস্তক এবং গ্রীবাকে | ধারয়ন্ | = | ধারণ করিয়া |
| | | | স্থিরঃ | = | দৃঢ় (হইয়া) |
| সমম্ | = | সমান | স্বম্ নাসিকাগ্রম্ | = | নিজের নাসি-কার অগ্রভাগ |
| চ | = | ও | | | |
| অচলম্ | = | অচল (ভাবে) | সংপ্রেক্ষ্য | = | দেখিয়া |

| | | | | |
|---|---|---|---|---|
| দিশঃ | = অন্যদিক সমূহকে | | অনবলোকয়ন্ | = অবলোকন না করিয়া |

প্রশান্তাত্মা বিগতভীর্ব্রহ্মচারিব্রতে স্থিতঃ ।
মনঃ সংযম্য মচ্চিত্তো যুক্ত আসীত মৎপরঃ ॥১৪॥

প্রশান্তাত্মা, বিগতভীঃ, ব্রহ্মচারিব্রতে, স্থিতঃ,
মনঃ, সংযম্য, মচ্চিত্তঃ, যুক্তঃ, আসীত, মৎপরঃ ॥১৪॥

এবং—

| | | | | |
|---|---|---|---|---|
| ব্রহ্মচারিব্রতে | = ব্রহ্মচর্য্যব্রতে | | | (হইয়া) |
| স্থিতঃ | = স্থিত থাকিয়া | | মনঃ | = মনকে |
| বিগতভীঃ | = ভয়রহিত (ও) | | সংযম্য | = বশ করিয়া |
| প্রশান্তাত্মা | = উত্তম প্রকারে শান্ত অন্তঃকরণ বিশিষ্ট (আর) | | মচ্চিত্তঃ | = আমাতেই চিত্ত সংলগ্ন (যুক্ত) (এবং) |
| | | | মৎপরঃ | = আমার পরায়ণ |
| যুক্তঃ | = সাবধান | | আসীত | = স্থিত হইবে । |

ধ্যানযোগের ফল ।

যুঞ্জন্নেবং সদাত্মানং যোগী নিয়তমানসঃ ।
শান্তিং নির্ব্বাণপরমাং মৎসংস্থামধিগচ্ছতি ॥১৫॥

যুঞ্জন্, এবম্, সদা, আত্মানম্, যোগী, নিয়তমানসঃ,
শান্তিম্, নির্ব্বাণপরমাম্, মৎসংস্থাম্, অধিগচ্ছতি ॥১৫॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| এবম্ | = | এই প্রকারে | যোগী | = | যোগী |
| আত্মানম্ | = | আত্মাকে | মৎসংস্থাম্ | = | আমাতে স্থিতিরূপ |
| সদা | = | নিরন্তর | নির্ব্বাণপরমাম্ | = | পরমানন্দ পরাকাষ্ঠাযুক্ত |
| যুঞ্জন্ | = | (পরমেশ্বরের স্বরূপে) লগ্ন করিয়া | শান্তিম্ | = | শান্তিকে |
| নিয়তমানসঃ | = | সংযতচিত্ত | অধিগচ্ছতি | = | প্রাপ্ত হয়। |

অনিয়মিত ভোজনাদিকারককে যোগের অপ্রাপ্তি।

নাত্যশ্নতস্তু যোগোঽস্তি নচৈকান্তমনশ্নতঃ।
ন চাতি স্বপ্নশীলস্য জাগ্রতো নৈব চার্জুন ॥১৬॥

ন, অতি, অশ্নতঃ, তু, যোগঃ, অস্তি, ন, চ, একান্তম্, অনশ্নতঃ, ন, চ, অতি, স্বপ্নশীলস্য, জাগ্রতঃ, ন, এব, চ, অর্জুন ॥১৬॥

পরন্তু—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অর্জুন | = | হে অর্জুন | ন | = | না |
| যোগঃ | = | এই যোগ | একান্তম্ | = | একেবারে |
| ন | = | না | অনশ্নতঃ | = | নিরাহারীর |
| তু | = | তো | চ | = | আর |
| অতি | = | অতিরিক্ত | ন | = | না |
| অশ্নতঃ | = | আহারকারীর | অতি | = | অতিরিক্ত |
| অস্তি | = | সিদ্ধ হয় | স্বপ্নশীলস্য | = | শয়ন করিবার স্বভাব যুক্তের |
| চ | = | এবং | | | |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | ও | | | জাগরণ শীলের |
| ন | = | না | এব | = | ই |
| জাগ্রতঃ | = | অত্যন্ত | | | ( সিদ্ধ হয় )। |

নিয়মিত আহার বিহারাদিকারককে যোগের প্রাপ্তি।

যুক্তাহারবিহারস্য যুক্তচেষ্টস্য কর্ম্মসু।
যুক্তস্বপ্নাববোধস্য যোগো ভবতি দুঃখহা ॥১৭॥

যুক্তাহারবিহারস্য, যুক্তচেষ্টস্য, কর্ম্মসু,
যুক্তস্বপ্নাববোধস্য, যোগঃ, ভবতি, দুঃখহা ॥১৭॥

এই—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| দুঃখহা | = | দুঃখনাশকারী | যুক্তচেষ্টস্য | = | যথাযোগ্য চেষ্টা কারীর ( আর ) |
| যোগঃ | = | যোগ (তো) | | | |
| যুক্তাহার-বিহারস্য | = | নিয়মিত আহার ও বিহার কারীর (এবং) | যুক্তস্বপ্না-ববোধস্য | = | যথাযোগ্য শয়ন ও জাগরণ কারীর (ই) ( সিদ্ধ ) |
| কর্ম্মসু | = | কর্ম্ম সমূহতে | ভবতি | = | হয়। |

যোগযুক্ত পুরুষের লক্ষণ।

যদা বিনিয়তং চিত্তমাত্মন্যেবাবতিষ্ঠতে।
নিঃস্পৃহঃ সর্ব্বকামেভ্যো যুক্ত ইত্যুচ্যতে তদা ॥১৮॥

যদা, বিনিয়তম্, চিত্তম্; আত্মনি, এব, অবতিষ্ঠতে,
নিঃস্পৃহঃ, সর্ব্বকামেভ্যঃ, যুক্তঃ, ইতি, উচ্যতে, তদা ॥১৮॥

এই প্রকার যোগের অভ্যাসদ্বারা—

বিনিয়তম্ = অত্যন্ত বশীকৃত
চিত্তম্ = চিত্ত
যদা = যেই কালে
আত্মনি = পরমাত্মাতে
এব = ই
অবতিষ্ঠতে = উত্তমরূপে স্থিত হয়

তদা = সেই কালে
সর্ব্ব-কামেভ্যঃ = সকলকামনা হইতে
নিঃস্পৃহঃ = স্পৃহারহিত পুরুষ
যুক্তঃ = যোগযুক্ত
ইতি = এইরূপ
উচ্যতে = কথিত হয়

দীপের দৃষ্টান্ত দ্বারা যোগীর চিত্তের উপমা।

যথা দীপো নিবাতস্থো নেঙ্গতে সোপমা স্মৃতা।
যোগিনো যতচিত্তস্য যুঞ্জতো যোগমাত্মনঃ ॥১৯॥

যথা, দীপঃ, নিবাতস্থঃ, ন, ইঙ্গতে, সা, উপমা, স্মৃতা,
যোগিনঃ, যতচিত্তস্য, যুঞ্জতঃ, যোগম্, আত্মনঃ ॥১৯॥

এবং—

যথা = যে প্রকার
নিবাতস্থঃ = বায়ুরহিত স্থান স্থিত
দীপঃ = দীপ
ন ইঙ্গতে = বিচলিত হয় না
সা = সেই
উপমা = উপমা

আত্মনঃ = পরমাত্মার
যোগম্ যুঞ্জতঃ = ধ্যানে লগ্ন
যোগিনঃ = যোগীর
যতচিত্তস্য = জয়কৃত চিত্তের
স্মৃতা = কথিত হইয়াছে।

ধ্যানযোগের পরিপক্ক অবস্থার লক্ষণ এবং ধ্যানযোগীর আনন্দের মহিমা।

যত্রোপরমতে চিত্তং নিরুদ্ধং যোগসেবয়া।
যত্র চৈবাত্মনাত্মানং পশ্যন্নাত্মনি তুষ্যতি ॥২০॥

যত্র, উপরমতে, চিত্তম্, নিরুদ্ধম্, যোগসেবয়া, যত্র, চ, এব, আত্মনা, আত্মানম্, পশ্যন্, আত্মনি, তুষ্যতি ॥২০॥

এবং হে অর্জুন—

যত্র = যে অবস্থাতে
যোগসেবয়া = যোগাভ্যাসদ্বারা
নিরুদ্ধম্ = নিরোধিত
চিত্তম্ = চিত্ত
উপরমতে = উপরাম হয়
চ = আর
যত্র = যে অবস্থাতে (পরমেশ্বরের ধ্যানজন্য)

আত্মনা = শুদ্ধ সূক্ষ্ম বুদ্ধি দ্বারা
আত্মানম্ = পরমাত্মাকে
পশ্যন্ = সাক্ষাৎ করতঃ
আত্মনি = সচ্চিদানন্দঘন পরমাত্মাতে
এব = ই
তুষ্যতি = সন্তুষ্ট হয়

সুখমাত্যন্তিকং যত্তদ্বুদ্ধিগ্রাহ্যমতীন্দ্রিয়ম্।
বেত্তি যত্র ন চৈবায়ং স্থিতশ্চলতি তত্ত্বতঃ ॥২১॥

সুখম্, আত্যন্তিকম্, যৎ, তৎ, বুদ্ধিগ্রাহ্যম্, অতীন্দ্রিয়ম্, বেত্তি, যত্র, ন, চ, এব, অয়ম্, স্থিতঃ, চলতি, তত্ত্বতঃ ॥২১॥

তথা—

| | | |
|---|---|---|
| অতীন্দ্রিয়ম্ | = | ইন্দ্রিয়গণের অতীত |
| বুদ্ধি-গ্রাহ্যম্ | = | কেবল শুদ্ধ সূক্ষ্ম বুদ্ধি দ্বারা গ্রহণ করিবার যোগ্য |
| যৎ | = | যে |
| আত্যন্তিকম্ | = | অনন্ত |
| সুখম্ | = | আনন্দ আছে |
| তৎ | = | তাহাকে |
| যত্র | = | যে অবস্থাতে |
| বেত্তি | = | অনুভব করে |
| চ | = | এবং |
| ( যত্র ) | = | যে অবস্থাতে |
| স্থিতঃ | = | স্থিত হইয়া |
| অয়ম্ | = | এই যোগী |
| তত্ত্বতঃ | = | ভগবৎস্বরূপহইতে |
| ন এব চলতি | = | বিচলিত হয় না |

যং লব্ধ্বা চাপরং লাভং মন্যতে নাধিকং ততঃ।
যস্মিন্ স্থিতো ন দুঃখেন গুরুণাপি বিচাল্যতে ॥২২॥

যম্, লব্ধ্বা, চ, অপরম্, লাভম্, মন্যতে, ন, অধিকম্, ততঃ, যস্মিন্, স্থিতঃ, ন, দুঃখেন, গুরুণা, অপি, বিচাল্যতে ॥২২॥

এবং—

| | | |
|---|---|---|
| যম্ | = | ( পরমেশ্বর প্রাপ্তিরূপ ) যে লাভকে |
| লব্ধ্বা | = | প্রাপ্ত হইয়া |
| ততঃ | = | তাহা হইতে |
| অধিকম্ | = | অধিক |
| অপরম্ | = | অন্য ( কিছুই ) |
| লাভম্ | = | লাভ ( বলিয়া ) |
| ন মন্যতে | = | মানে না |
| চ | = | আর |
| | | (ভগবৎ প্রাপ্তিরূপ |

১২

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যস্মিন্ | = | যে অবস্থাতে | দুঃখেন | = | দুঃখদ্বারা |
| স্থিতঃ | = | স্থিত যোগী | অপি | = | ও |
| গুরুণা | = | গুরুতর | ন বিচাল্যতে | = | বিচলিত হয়না৷ |

তৎপর হইয়া ধ্যান যোগ করিবার নিমিত্ত কথন।

তং বিদ্যাদ্দুঃখসংযোগবিয়োগং যোগসংজ্ঞিতম্।
স নিশ্চয়েন যোক্তব্যো যোগোঽনির্ব্বিণ্ণচেতসা ॥২৩॥

তম্, বিদ্যাৎ, দুঃখসংযোগবিয়োগম্, যোগসংজ্ঞিতম্,
সঃ, নিশ্চয়েন, যোক্তব্যঃ, যোগঃ, অনির্ব্বিণ্ণচেতসা ॥২৩॥

এবং যে—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| দুঃখসংযোগ-বিয়োগম্ | = | দুঃখরূপ সংসারের সংযোগ হইতে রহিত (আর) | সঃ | = | সেই |
| | | | যোগঃ | = | যোগ |
| যোগসংজ্ঞিতম্ | = | যাহার নাম যোগ | অনির্ব্বিণ্ণ-চেতসা | = | নিরুদ্যম চিত্ত না হইয়া অর্থাৎ তৎপর চিত্ত দ্বারা |
| তম্ | = | তাহাকে | নিশ্চয়েন | = | নিশ্চয়পূর্ব্বক |
| বিদ্যাৎ | = | জানা চাই | যোক্তব্যঃ | = | করা কর্ত্তব্য |

অচিন্ত্য-স্বরূপ পরমাত্মার ধ্যানের বিধি।

সংকল্পপ্রভবান্ কামাংস্ত্যক্ত্বা সর্ব্বানশেষতঃ।
মনসৈবেন্দ্রিয়গ্রামং বিনিয়ম্য সমন্ততঃ ॥২৪॥

সংকল্পপ্রভবান্, কামান্, ত্যক্ত্বা, সর্ব্বান্, অশেষতঃ,
মনসা, এব, ইন্দ্রিয়গ্রামম্, বিনিয়ম্য, সমন্ততঃ ॥২৪॥

এই নিমিত্ত মনুষ্যের উচিত যে—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| সংকল্প-প্রভবান্ | = | সঙ্কল্প হইতে উৎপন্ন | | | (এবং) |
| সর্ব্বান | = | সকল | মনসা | = | মনের দ্বারা |
| কামান্ | = | কামনাকে | ইন্দ্রিয়-গ্রামম্ | = | ইন্দ্রিয়গণকে |
| অশেষতঃ | = | নিঃশেষরূপে অর্থাৎ বাসনা ও আসক্তির সহিত | সমন্ততঃ | = | সবদিক্ হইতে |
| | | | এব | = | ই |
| ত্যক্ত্বা | = | ত্যাগকরিয়া | বিনিয়ম্য | = | উত্তমরূপে বশ করিয়া |

শনৈঃ শনৈরুপরমেদ্বুদ্ধ্যা ধৃতিগৃহীতয়া।
আত্মসংস্থং মনঃ কৃত্বা ন কিঞ্চিদপি চিন্তয়েৎ ॥২৫॥

শনৈঃ, শনৈঃ, উপরমেৎ, বুদ্ধ্যা, ধৃতিগৃহীতয়া,
আত্মসংস্থম্, মনঃ, কৃত্বা, ন, কিঞ্চিৎ, অপি, চিন্তয়েৎ ॥২৫॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| শনৈঃ শনৈঃ | = | ক্রমে ক্রমে (অভ্যাস করিয়া) | আত্মসংস্থম্ | = | পরমাত্মাতে স্থিত |
| উপরমেৎ | = | উপরাম হইবে (এবং) | কৃত্বা | = | করিয়া |
| | | | | | (পরমাত্মা ব্যতীত আর) |
| ধৃতিগৃহীতয়া | = | ধৈর্য্যযুক্ত | কিঞ্চিৎ | = | কিছু |
| বুদ্ধ্যা | = | বুদ্ধিদ্বারা | অপি | = | ও |
| মনঃ | = | মনকে | ন চিন্তয়েৎ | = | চিন্তন করিবে না |

মনকে পরমাত্মাতে লাগাইবার উপায়।

যতো যতো নিশ্চরতি মনশ্চঞ্চলমস্থিরম্।
ততস্ততো নিয়ম্যৈতদাত্মন্যেব বশং নয়েৎ ॥২৬॥

যতঃ, যতঃ, নিশ্চরতি, মনঃ, চঞ্চলম্, অস্থিরম্,
ততঃ, ততঃ, নিয়ম্য, এতৎ, আত্মনি, এব, বশম্, নয়েৎ ॥২৬॥

পরন্তু যার মন বশ হয় নাই তার কর্ত্তব্য যে—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| এতৎ | = | এই | ততঃ ততঃ | = | সেই সেই কারণ হইতে |
| অস্থিরম্ | = | স্থিরতাশূন্য | নিয়ম্য | = | রোধ করিয়া (বারংবার) |
| চঞ্চলম্ | = | চঞ্চল | আত্মনি | = | পরমাত্মাতে |
| মনঃ | = | মন | এব | = | ই |
| যতঃ যতঃ | = | যেই যেই কারণ হইতে | বশম্ | = | নিরোধ |
| নিশ্চরতি | = | সাংসারিক পদার্থে বিচরণ করে | নয়েৎ | = | করিবে |

ধ্যানযোগ দ্বারা উত্তম এবং অত্যন্ত সুখ প্রাপ্তি।

প্রশান্তমনসং হ্যেনং যোগিনং সুখমুত্তমম্।
উপৈতি শান্তরজসং ব্রহ্মভূতমকল্মষম্ ॥২৭॥

প্রশান্তমনসম্, হি, এনম্, যোগিনম্, সুখম্, উত্তমম্,
উপৈতি, শান্তরজসম্, ব্রহ্মভূতম্, অকল্মষম্ ॥২৭॥

| | |
|---|---|
| হি | = কেননা |
| প্রশান্ত-মনসম্ | = যাহার মন উত্তম-রূপে শান্ত হইয়াছে (এবং) |
| অকল্মষম্ | = যে পাপ রহিত (আর) |
| শান্তরজসম্ | = যাহার রজোগুণ শান্ত হইয়া গিয়াছে সেরূপ |
| এনম্ | = এই |
| ব্রহ্মভূতম্ | = সচ্চিদানন্দঘন ব্রহ্মের সহিত একীভাবভূত |
| যোগিনম্ | = যোগীকে |
| উত্তমম্ | = অতি উত্তম |
| সুখম্ | = আনন্দ |
| উপৈতি | = প্রাপ্ত হয় |

যুঞ্জন্নেবং সদাত্মানং যোগী বিগতকল্মষঃ।
সুখেন ব্রহ্মসংস্পর্শমত্যন্তং সুখমশ্নুতে ॥২৮॥

যুঞ্জন্, এবম্, সদা, আত্মানম্, যোগী, বিগতকল্মষঃ,
সুখেন, ব্রহ্মসংস্পর্শম্, অত্যন্তম্, সুখম্, অশ্নুতে ॥২৮॥

এবং সেই—

| | |
|---|---|
| বিগতকল্মষঃ | = পাপ রহিত |
| যোগী | = যোগী |
| এবম্ | = এই প্রকার |
| সদা | = নিরন্তর |
| আত্মানম্ | = আত্মাকে |
| যুঞ্জন্ | = (পরমাত্মাতে) যুক্ত করতঃ |
| সুখেন | = অতি সুখে |
| ব্রহ্ম-সংস্পর্শম্ | = পরব্রহ্ম পরমাত্মা প্রাপ্তি-রূপ |
| অত্যন্তম্ | = অনন্ত |
| সুখম্ | = আনন্দকে |
| অশ্নুতে | = অনুভব করে |

সর্ব্বত্র আত্ম-দর্শন কথন।

সর্ব্বভূতস্থমাত্মানং সর্ব্বভূতানি চাত্মনি।
ঈক্ষতে যোগযুক্তাত্মা সর্ব্বত্র সমদর্শনঃ ॥২৯॥

সর্ব্বভূতস্থম্, আত্মানম্, সর্ব্বভূতানি, চ, আত্মনি,
ঈক্ষতে, যোগযুক্তাত্মা, সর্ব্বত্র, সমদর্শনঃ ॥২৯॥

এবং হে অর্জুন—

| | | | |
|---|---|---|---|
| যোগ-যুক্তাত্মা | = সর্ব্বব্যাপী অনন্ত চেতনে একীভাবে স্থিতিরূপ যোগ দ্বারা যুক্ত আত্মা বিশিষ্ট | আত্মানম্ | = আত্মাকে |
| | (তথা) | সর্ব্বভূতস্থম্ | = সকল ভূতে (বরফে জলের মত) ব্যাপক (দেখে) |
| সর্ব্বত্র | = সর্ব্বত্র | চ | = আর |
| সমদর্শনঃ | = সম দর্শন-যোগী | সর্ব্বভূতানি | = সকল ভূতকে |
| | | আত্মনি | = আত্মাতে |
| | | ঈক্ষতে | = দেখে |

অর্থাৎ যেরূপ স্বপ্ন হইতে জাগ্রত পুরুষ স্বপ্নের সংসারকে নিজের অন্তর্গত সঙ্কল্পের আধারে দেখে সেইরূপই ঐ পুরুষ সকল ভূতকে নিজের সর্ব্বব্যাপী অনন্ত চেতন আত্মার অন্তর্গত সঙ্কল্পের আধারে দেখে।

সর্ব্বত্র পরমাত্মা দর্শনের ফল

যো মাং পশ্যতি সর্ব্বত্র সর্ব্বং চ ময়ি পশ্যতি।
তস্যাহং ন প্রণশ্যামি স চ মে ন প্রণশ্যতি ॥৩০॥

যঃ, মাম্, পশ্যতি, সর্ব্বত্র, সর্ব্বম্, চ, ময়ি, পশ্যতি,
তস্য, অহম্, ন, প্রণশ্যামি, সঃ, চ, মে, ন, প্রণশ্যতি ॥৩০॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যঃ | = | যে পুরুষ | ময়ি | = | বাসুদেবরূপ আমাতে * |
| সর্ব্বত্র | = | সর্ব্বভূতে | পশ্যতি | = | দেখে |
| মাম্ | = | সকলের আত্মারূপ বাসুদেব যে আমি তাহাকেই (ব্যাপক) | তস্য | = | তাহার |
| | | | অহম্ | = | আমি |
| | | | ন প্রণশ্যামি | = | অদৃশ্য হই না |
| | | | চ | = | এবং |
| পশ্যতি | = | দেখে | সঃ | = | সে |
| চ | = | আর | মে | = | আমার |
| সর্ব্বম্ | = | ভূত সমুদয়কে | ন প্রণশ্যতি | = | অদৃশ্য হয় না |

যেহেতু সে আমাতে একীভাবে স্থিত আছে।

সর্ব্বব্যাপী পরমাত্মার একীভাবে ধ্যানকারী যোগীর মহিমা।

সর্ব্বভূতস্থিতং যো মাং ভজত্যেকত্বমাস্থিতঃ।
সর্ব্বথা বর্ত্তমানোঽপি স যোগী ময়ি বর্ত্ততে ॥৩১॥

সর্ব্বভূতস্থিতম্, যঃ, মাম্, ভজতি, একত্বম্, আস্থিতঃ,
সর্ব্বথা, বর্ত্তমানঃ, অপি, সঃ, যোগী, ময়ি, বর্ত্ততে ॥৩১॥

এই প্রকার—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যঃ | = | যে পুরুষ | সর্ব্বভূত-স্থিতম্ | = | সকলভূতে আত্মারূপে স্থিত |
| একত্বম্ | = | একীভাবে | | | |
| আস্থিতঃ | = | স্থিত হইয়া | | | |

* গীতা অধ্যায় ৯ শ্লোক ৬ দ্রষ্টব্য।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মাম্ | = | সচ্চিদানন্দঘন বাসু দেবরূপ আমাকে | সর্ব্বথা | = | সর্ব্বপ্রকারে |
| | | | বর্ত্তমানঃ | = | নিযুক্ত থাকিয়া |
| ভজতি | = | ভজন করে | অপি | = | ও |
| সঃ | = | সেই | ময়ি | = | আমাতে (ই) |
| যোগী | = | যোগী | বর্ত্ততে | = | বর্ত্তমান আছে |

কেননা তাহার অনুভবে আমি ব্যতিরেকে অন্য কিছুই নাই।

পরম যোগীর লক্ষণ।

আত্মৌপম্যেন সর্ব্বত্র সমং পশ্যতি যোঽর্জুন।
সুখং বা যদি বা দুঃখং স যোগী পরমো মতঃ ॥৩২॥

আত্মৌপম্যেন, সর্ব্বত্র, সমম্, পশ্যতি, যঃ, অর্জুন,
সুখম্, বা, যদি, বা, দুঃখম্, সঃ, যোগী, পরমঃ, মতঃ ॥৩২॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অর্জুন | = | হে অর্জুন | সর্ব্বত্র | = | সর্ব্বভূতে |
| যঃ | = | যে যোগী | সমম্ | = | সমান |
| আত্মৌ-পম্যেন | = | নিজের সাদৃশ্যা-নুসারে * | পশ্যতি | = | দেখে |
| | | | বা | = | আর |

* যেরূপ মনুষ্য নিজের মস্তক, হাত, পা এবং গুহ্যের সহিত ব্রাহ্মণ, ক্ষত্রিয়, শূদ্র ও ম্লেচ্ছাদির ন্যায় ব্যবহার করিয়াও উহাতে আত্মভাব অর্থাৎ স্বকীয়ভাব সমান হওয়ার দরুণ (তৎতৎস্থানজাত) সুখ এবং দুঃখকে সমানই দেখে সেইরূপই সকল ভূতে দেখা নিজের "সাদৃশ্যানুসারে" সমান দেখা (এই কথার তাৎপর্য্য)।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| সুখম্ | = | সুখ | সঃ | = | সেই |
| যদি বা | = | অথবা | যোগী | = | যোগী |
| দুঃখম্ | = | দুঃখকে ( ও ) | পরমঃ | = | পরম শ্রেষ্ঠ |
| | | ( সকলেতে সমান দেখে ) | মতঃ | = | মানা যায় |

অর্জুন উবাচ—

মনের চঞ্চলতা প্রযুক্ত অর্জুনের ধ্যানযোগকে এবং মনের নিগ্রহকে কঠিন স্বীকার করা।

যোঽয়ং যোগস্ত্বয়া প্রোক্তঃ সাম্যেন মধুসূদন।
এতস্যাহং ন পশ্যামি চঞ্চলত্বাৎ স্থিতিং স্থিরাম্॥৩৩॥

যঃ, অয়ম্, যোগঃ, ত্বয়া, প্রোক্তঃ, সাম্যেন, মধুসূদন,
এতস্য, অহম্, ন, পশ্যামি, চঞ্চলত্বাৎ, স্থিতিম্, স্থিরাম্ ॥৩৩॥

এইরূপ ভগবানের বাক্য শ্রবণ করিয়া, অর্জুন কহিলেন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মধুসূদন | = | হে মধুসূদন | এতস্য | = | ইহার |
| যঃ | = | যে | অহম্ | = | আমি |
| অয়ম্ | = | এই | | | ( মনের ) |
| যোগঃ | = | ধ্যানযোগ | চঞ্চলত্বাৎ | = | চঞ্চলতাহেতু |
| ত্বয়া | = | আপনার দ্বারা | স্থিরাম্ | = | দীর্ঘকাল স্থায়ী |
| সাম্যেন | = | সমত্বভাবে | স্থিতিম্ | = | স্থিতিকে |
| প্রোক্তঃ | = | কথিত হইয়াছে | ন পশ্যামি | = | দেখিতেছি না |

চঞ্চলং হি মনঃ কৃষ্ণ প্রমাথি বলবৎ দৃঢ়ম্।
তস্যাহং নিগ্রহং মন্যে বায়োরিব সুদুষ্করম্ ॥৩৪॥

চঞ্চলম্, হি, মনঃ, কৃষ্ণ, প্রমাথি, বলবৎ, দৃঢ়ম্,
তস্য, অহম্, নিগ্রহম্, মন্যে, বায়োঃ, ইব, সুদুষ্করম্ ॥৩৪॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| হি | = | কেননা | বলবৎ | = | বলবান্ |
| কৃষ্ণ | = | হে কৃষ্ণ | (অতঃ) | = | অতএব |
| মনঃ | = | মন | তস্য | = | উহাকে |
| চঞ্চলম্ | | অত্যন্ত চঞ্চল (এবং) | নিগ্রহম্ | = | বশকরা |
| | | | অহম্ | = | আমি |
| প্রমাথি | = | প্রমথন স্বভাব (তোলপাড় করা) বিশিষ্ট (আর) | বায়োঃ | = | বায়ুর |
| | | | ইব | = | ন্যায় |
| | | | সুদুষ্করম্ | = | অতিদুষ্কর |
| দৃঢ়ম্ | = | অত্যন্ত দৃঢ় (ও) | মন্যে | = | মনে করি। |

শ্রীভগবানুবাচ—

অভ্যাস এবং বৈরাগ্য দ্বারা মন বশ হওয়ার কথন।

অসংশয়ং মহাবাহো মনো দুর্নিগ্রহং চলম্।
অভ্যাসেন তু কৌন্তেয় বৈরাগ্যেণ চ গৃহ্যতে ॥৩৫॥

অসংশয়ম্, মহাবাহো, মনঃ, দুর্নিগ্রহম্, চলম্,
অভ্যাসেন, তু, কৌন্তেয়, বৈরাগ্যেণ, চ, গৃহ্যতে ॥৩৫॥

-এই প্রকার অর্জুন জিজ্ঞাসা করিলে শ্রীকৃষ্ণ ভগবান্ বলিলেন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মহাবাহো | = | হে মহাবাহো | চলম্ | = | চঞ্চল (এবং) |
| অসংশয়ম্ | = | নিঃসন্দেহ (ই) | দুর্নিগ্রহম্ | = | দুর্নিগ্রহ |
| মনঃ | = | মন | তু | = | কিন্তু |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কৌন্তেয় | = | হে কুন্তীপুত্র অর্জুন | চ | = | ও |
| | | | বৈরাগ্যেণ | = | বৈরাগ্য দ্বারা |
| অভ্যাসেন | = | অভ্যাস* (স্থিতির নিমিত্ত বারম্বার যত্ন) দ্বারা | গৃহ্যতে | = | বশে করা যায় |

অতএব ইহাকে অবশ্য বশীভূত করা উচিত।

মনের নিগ্রহে ধ্যান যোগের প্রাপ্তি।

অসংযতাত্মনা যোগো দুষ্প্রাপ ইতি মে মতিঃ।
বশ্যাত্মনা তু যততা শক্যোঽবাপ্তুমুপায়তঃ ॥৩৬॥

অসংযতাত্মনা, যোগঃ, দুষ্প্রাপঃ, ইতি, মে, মতিঃ,
বশ্যাত্মনা, তু, যততা, শক্যঃ, অবাপ্তুম্, উপায়তঃ ॥৩৬॥

কেননা—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| | | | | | (ও) |
| অসংযতাত্মনা | = | যে মনকে বশ করিতে পারে নাই এরূপ পুরুষদ্বারা | যততা | = | প্রযত্নশীল পুরুষদ্বারা |
| যোগঃ | = | যোগ | উপায়তঃ | = | সাধনার বলে |
| | | | অবাপ্তুম্ | = | প্রাপ্ত হওয়া |
| দুষ্প্রাপঃ | = | দুষ্প্রাপ্য অর্থাৎ প্রাপ্ত হওয়া কঠিন | শক্যঃ | = | সহজ |
| | | | ইতি | = | ইহা |
| তু | = | এবং | মে | = | আমার |
| বশ্যাত্মনা | = | স্বাধীনচেতাঃ | মতিঃ | = | মত। |

* গীতা অধ্যায় ১২ শ্লোক ৯ টিপ্পণীতে ইহার বিস্তার দ্রষ্টব্য।

অর্জুন উবাচ—

যোগভ্রষ্ট পুরুষের গতি সম্বন্ধে অর্জুনের প্রশ্ন এবং উভয় ভ্রষ্ট হইবার শঙ্কা কথন।

অযতিঃ শ্রদ্ধয়োপেতো যোগাচ্চলিতমানসঃ।
অপ্রাপ্য যোগসংসিদ্ধিং কাং গতিং কৃষ্ণ গচ্ছতি ॥৩৭॥

অযতিঃ, শ্রদ্ধয়া, উপেতঃ, যোগাৎ, চলিতমানসঃ,
অপ্রাপ্য, যোগসংসিদ্ধিম্, কাম্, গতিম্, কৃষ্ণ, গচ্ছতি ॥৩৭॥

ইহাতে অর্জুন কহিলেন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কৃষ্ণ | = | হে কৃষ্ণ | অপ্রাপ্য | = | না প্রাপ্ত হইয়া |
| যোগাৎ | = | যোগ হইতে | কাম্ | = | কিরূপ |
| চলিতমানসঃ | = | বিচলিত চিত্ত | | | |
| অযতিঃ | = | শিথিল যত্নবান্ | গতিম্ | = | গতি |
| শ্রদ্ধয়া উপেতঃ | = | শ্রদ্ধাযুক্ত পুরুষ | গচ্ছতি | = | পাইয়া থাকে |
| যোগ-সংসিদ্ধিম্ | = | যোগের সিদ্ধি অর্থাৎ ভগবৎ সাক্ষাৎকারতা-কে | | | |

কচ্চিন্নোভয়বিভ্রষ্টশ্ছিন্নাভ্রমিব নশ্যতি।
অপ্রতিষ্ঠো মহাবাহো বিমূঢ়ো ব্রহ্মণঃ পথি ॥৩৮॥

কচ্চিৎ, ন, উভয়বিভ্রষ্টঃ, ছিন্নাভ্রম্, ইব, নশ্যতি,
অপ্রতিষ্ঠঃ, মহাবাহো, বিমূঢ়ঃ, ব্রহ্মণঃ, পথি ॥৩৮॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মহাবাহো | = | হে মহাবাহো (সে পুরুষ) | কচ্চিৎ | = | কি |
| | | | ব্রহ্মণঃ | = | ভগবৎ প্রাপ্তির |

বেদেষু, যজ্ঞেষু, তপঃসু, চ, এব, দানেষু, যৎ,
পুণ্যফলম্, প্রদিষ্টম্, অত্যেতি, তৎ, সর্ব্বম্, ইদম্,
বিদিত্বা, যোগী, পরম্, স্থানম্, উপৈতি, চ, আদ্যম্ ॥ ২৮

যেহেতু—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যোগী | = | যোগীপুরুষ | প্রদিষ্টম্ | = | কথিত আছে |
| ইদম্ | = | এই রহস্য | তৎ | = | সেই |
| বিদিত্বা | = | তত্ত্বতঃ জানিয়া | সর্ব্বম্ | = | সকলকে |
| বেদেষু | = | বেদপাঠে | এব | = | নিঃসন্দেহরূপে |
| চ | = | এবং | অত্যেতি | = | লঙ্ঘন করিয়া যায় |
| যজ্ঞেষু | = | যজ্ঞ | | | |
| তপঃসু | = | তপস্যা | চ | = | ও |
| | | (আর) | আদ্যম্ | = | সনাতন |
| দানেষু | = | দানাদি করিলে | পরম্ | = | পরম |
| যৎ | = | যে | স্থানম্ | = | পদ |
| পুণ্যফলম্ | = | পুণ্যফল | উপৈতি | = | লাভ করে |

ওঁ তৎসদিতি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং
যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জুনসংবাদে অক্ষর-
ব্রহ্মযোগো নামাষ্টমোঽধ্যায়ঃ ॥৮॥

---

ইতি শ্রীমদ্ভগবদ্গীতারূপী উপনিষদ্ এবং ব্রহ্মবিদ্যা তথা যোগশাস্ত্র-
বিষয়ক শ্রীকৃষ্ণ এবং অর্জুনের সংবাদে "অক্ষর-
ব্রহ্মযোগ" নামক অষ্টম অধ্যায় ॥৮॥

---

হরিঃ ওঁ তৎসৎ হরিঃ ওঁ তৎসৎ হরিঃ ওঁ তৎসৎ

ওঁ

শ্রীপরমাত্মনে নমঃ।

# অথ নবমোঽধ্যায়ঃ।

প্রভাব সহিত জ্ঞানের বিষয়—১-৬।
জগতের উৎপত্তির বিষয়—৭-১০।
ভগবানের তিরস্কারকারী আসুরী প্রকৃতিসম্পন্ন ব্যক্তিগণের নিন্দা এবং দৈবী প্রকৃতি বিশিষ্ট ব্যক্তিগণের ভগবদ্ভজনের প্রকার কথন—১১-১৫।
সর্ব্বাত্মরূপে প্রভাব সহিত ভগবানের স্বরূপের বর্ণনা—১৬-১৯।
সকাম এবং নিষ্কাম উপাসনার ফল—২০-২৫।
নিষ্কাম ভগবদ্ ভক্তির মহিমা—২৬-৩৪।

শ্রীভগবানুবাচ—

বিজ্ঞান সহিত জ্ঞান বলিবার প্রতিজ্ঞা।

ইদং তু তে গুহ্যতমং প্রবক্ষ্যাম্যনসূয়বে।
জ্ঞানং বিজ্ঞানসহিতং যজ্জ্ঞাত্বা মোক্ষ্যসেঽশুভাৎ ॥১॥

ইদম্, তু, তে, গুহ্যতমম্, প্রবক্ষ্যামি, অনসূয়বে,
জ্ঞানম্, বিজ্ঞানসহিতম্, যৎ, জ্ঞাত্বা, মোক্ষ্যসে, অশুভাৎ ॥১॥

তদনন্তর শ্রীকৃষ্ণভগবান্ কহিলেন হে অর্জ্জুন—

| | | | | |
|---|---|---|---|---|
| তে<br>অনসূয়বে | = | দোষদৃষ্টি রহিত<br>তোমাকে | ইদম্ | = এই |
| | | | গুহ্যতমম্ | = পরমগোপনীয় |

| | | | |
|---|---|---|---|
| জ্ঞানম্ | = জ্ঞান | জ্ঞাত্বা | = জানিয়া (তুমি) |
| বিজ্ঞান-সহিতম্ | = রহস্যের সহিত | অশুভাৎ | = দুঃখরূপ সংসার হইতে |
| প্রবক্ষ্যামি | = বলিব | | |
| যৎ তু | = যাহা | মোক্ষ্যসে | = মুক্ত হইয়া যাইবে |

বিজ্ঞান সহিত জ্ঞানের মহিমা।

রাজবিদ্যা রাজগুহ্যং পবিত্রমিদমুত্তমম্ ।
প্রত্যক্ষাবগমং ধর্ম্ম্যং সুসুখং কর্ত্তুমব্যয়ম্ ॥২॥

রাজবিদ্যা, রাজগুহ্যম্, পবিত্রম্, ইদম্, উত্তমম্,
প্রত্যক্ষাবগমম্, ধর্ম্ম্যম্, সুসুখম্, কর্ত্তুম্, অব্যয়ম্ ॥২॥

| | | | |
|---|---|---|---|
| ইদম্ | = এই (জ্ঞান) | উত্তমম্ | = উত্তম |
| রাজবিদ্যা | = সমস্ত বিদ্যার রাজা | প্রত্যক্ষাব-গমম্ | = প্রত্যক্ষ ফল-বিশিষ্ট (আর) |
| রাজগুহ্যম্ | = সকল গোপনীয়েরও রাজা (এবং) | ধর্ম্ম্যম্ | = ধর্ম্মযুক্ত |
| | | কর্ত্তুম্ | = সাধন করিতে |
| | | সুসুখম্ | = অতি সুগম (ও) |
| পবিত্রম্ | = অতি পবিত্র | অব্যয়ম্ | = অবিনাশী |

বিজ্ঞান সহিত জ্ঞানে শ্রদ্ধারহিত মনুষ্যদিগের জন্ম-মৃত্যু প্রাপ্তি।

অশ্রদ্দধানাঃ পুরুষা ধর্ম্মস্যাস্য পরন্তপ।
অপ্রাপ্য মাং নিবর্ত্তন্তে মৃত্যুসংসারবর্ত্মনি ॥৩॥

অশ্রদ্দধানাঃ, পুরুষাঃ, ধর্ম্মস্য, অস্য, পরন্তপ,
অপ্রাপ্য, মাম্, নিবর্ত্তন্তে, মৃত্যুসংসারবর্ত্মনি ॥ ৩ ॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| পরন্তপ | = | হে পরন্তপ | মাম্ | = | আমাকে |
| অস্য | = | এই (তত্ত্বজ্ঞান রূপ) | অপ্রাপ্য | = | না পাইয়া |
| ধর্ম্মস্য | = | ধর্ম্মে | মৃত্যুসংসার-বর্ত্মনি | = | মৃত্যুরূপ সংসার চক্রে |
| অশ্রদ্দধানাঃ | = | শ্রদ্ধারহিত | | | |
| পুরুষাঃ | = | পুরুষগণ | নিবর্ত্তন্তে | = | ভ্রমণ করিতেছে |

প্রভাব সহিত ভগবানের সর্ব্বব্যাপী স্বরূপ কথন।

ময়া ততমিদং সর্ব্বং জগদব্যক্তমূর্ত্তিনা।
মৎস্থানি সর্ব্বভূতানি ন চাহং তেষ্ববস্থিতঃ ॥৪॥

ময়া, ততম্, ইদম্; সর্ব্বম্, জগৎ, অব্যক্তমূর্ত্তিনা,
মৎস্থানি, সর্ব্বভূতানি, ন, চ, অহম্, তেষু, অবস্থিতঃ ॥৪॥

এবং হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অব্যক্ত-মূর্ত্তিনা | = | সচ্চিদানন্দঘন পরমাত্মারূপ | সর্ব্বভূতানি | = | সকল ভূতগণ |
| ময়া | = | আমার দ্বারা | মৎস্থানি | = | আমার অন্তর্গত সঙ্কল্পের আধার-স্থিত আছে (এই নিমিত্ত প্রকৃত পক্ষে) |
| ইদম্ | = | এই | | | |
| সর্ব্বম্ | = | সব | | | |
| জগৎ | = | জগৎ (জল হইতে বরফের ন্যায়) | অহম্ | = | আমি |
| ততম্ | = | পরিপূর্ণ আছে | তেষু | = | তাহাদিগের মধ্যে |
| চ | = | আর | ন অবস্থিতঃ | = | স্থিত নহি |

ন চ মৎস্থানি ভূতানি পশ্য মে যোগমৈশ্বরম্।
ভূতভৃন্ন চ ভূতস্থো মমাত্মা ভূতভাবনঃ ॥৫॥

ন, চ, মৎস্থানি, ভূতানি, পশ্য, মে, যোগম্, ঐশ্বরম্,
ভূতভৃৎ, ন, চ, ভূতস্থঃ, মম, আত্মা, ভূতভাবনঃ ॥৫॥

চ = এবং (সেই)
ভূতানি = ভূতগণ
মৎস্থানি = আমাতে স্থিত
ন = নহে
(কিন্তু)
মে = আমার
যোগম্ = যোগমায়া
(আর)
ঐশ্বরম্ = প্রভাব
পশ্য = দেখ (যে)

ভূতভৃৎ = ভূতগণের ধারণ পোষণকারী
(ও)
ভূতভাবনঃ = ভূতগণের উৎপাদনকারী
চ = ও
মম = আমার
আত্মা = আত্মা
(বাস্তব পক্ষে
ভূতস্থঃ = ভূতগণে স্থিত
ন = নহে

আকাশের দৃষ্টান্ত দ্বারা ভগবানের সর্ব্বব্যাপী স্বরূপ কথন।

যথাকাশস্থিতো নিত্যং বায়ুঃ সর্ব্বত্রগো মহান্।
তথা সর্ব্বাণি ভূতানি মৎস্থানীত্যুপধারয় ॥৬॥

যথা, আকাশস্থিতঃ, নিত্যম্, বায়ুঃ, সর্ব্বত্রগঃ, মহান্,
তথা, সর্ব্বাণি, ভূতানি, মৎস্থানি, ইতি, উপধারয় ॥৬॥

যেহেতু—

যথা = যেরূপ (আকাশ হইতে উৎপন্ন)

সর্ব্বত্রগঃ = সর্ব্বত্র বিচরণকারী

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মহান্ | = | মহান্ | সর্ব্বাণি | = | সকল |
| বায়ুঃ | = | বায়ু | ভূতানি | = | ভূতগণ |
| নিত্যম্ | = | সদাই | মৎস্থানি | = | আমাতে স্থিত আছে |
| আকাশ-স্থিতঃ | = | আকাশে স্থিত আছে | ইতি | = | এরূপ |
| তথা | = | সেইরূপই (আমার সঙ্কল্প দ্বারা উৎপন্ন হওয়ার দরুণ) | উপধারয় | = | জানিবে |

সকল ভূতের উৎপত্তি এবং প্রলয় কথন।

সর্ব্বভূতানি কৌন্তেয় প্রকৃতিং যান্তি মামিকাম্।
কল্পক্ষয়ে পুনস্তানি কল্পাদৌ বিসৃজাম্যহম্ ॥৭॥

সর্ব্বভূতানি, কৌন্তেয়, প্রকৃতিম্, যান্তি, মামিকাম্,
কল্পক্ষয়ে, পুনঃ, তানি, কল্পাদৌ, বিসৃজামি, অহম্ ॥৭॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কৌন্তেয় | = | হে অর্জ্জুন | | | ( আর ) |
| কল্পক্ষয়ে | = | কল্পের অন্তে | কল্পাদৌ | = | কল্পের আদিতে |
| সর্ব্বভূতানি | = | সকল ভূত | তানি | = | তাহাদিগকে |
| মামিকাম্ | = | আমার | অহম্ | = | আমি |
| প্রকৃতিম্ | = | প্রকৃতিকে | পুনঃ | = | পুনরায় |
| যান্তি | = | প্রাপ্ত হয় অর্থাৎ প্রকৃতিতে লয় হয় | বিসৃজামি | = | সৃষ্টি করিয়া থাকি |

সকল ভূতের পুনঃ পুনঃ উৎপত্তি কথন।

প্রকৃতিং স্বামবষ্টভ্য বিসৃজামি পুনঃ পুনঃ।
ভূতগ্রামমিমং কৃৎস্নমবশং প্রকৃতের্ব্বশাৎ ॥৮॥

প্রকৃতিম্, স্বাম্, অবষ্টভ্য, বিসৃজামি, পুনঃ, পুনঃ,
ভূতগ্রামম্, ইমম্, কৃৎস্নম্, অবশম্, প্রকৃতেঃ, বশাৎ ॥৮॥

কেমন তাহা বলি—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| স্বাম্ | = | স্বীয় | ইমম্ | = | এই |
| প্রকৃতিম্ | = | ত্রিগুণময়ী মায়াকে | কৃৎস্নম্ | = | সম্পূর্ণ |
| | | | ভূতগ্রামম্ | = | ভূত সমুদয়কে |
| অবষ্টভ্য | = | অঙ্গীকার করিয়া | পুনঃ পুনঃ | = | বারংবার (তাহাদের কর্ম্মানুসারে) |
| প্রকৃতেঃ | = | স্বভাবের | | | |
| বশাৎ | = | বশে | | | |
| অবশম্ | = | পরতন্ত্র | বিসৃজামি | = | সৃষ্টি করি |

ভগবানকে কর্ম্ম বন্ধন করিতে পারে না ইহা হেতুর সহিত কথন।

ন চ মাং তানি কর্ম্মাণি নিবধ্নন্তি ধনঞ্জয়।
উদাসীনবদাসীনমসক্তং তেষু কর্ম্মসু ॥৯॥

ন, চ, মাম্, তানি, কর্ম্মাণি, নিবধ্নন্তি, ধনঞ্জয়,
উদাসীনবৎ, আসীনম্, অসক্তম্, তেষু, কর্ম্মসু ॥৯॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ধনঞ্জয় | = | হে অর্জ্জুন | অসক্তম্ | = | আসক্তি রহিত |
| তেষু | = | সেই সকল | চ | = | এবং |
| কর্ম্মসু | = | কর্ম্মে | উদাসীনবৎ | = | উদাসীনের ন্যায়* |

* যাহার সমুদয় কার্য্য কর্তৃত্বভাব বিনা নিজে নিজে সত্তামাত্রদ্বারাই হইয়া যায় তাহার নাম উদাসীনের ন্যায়।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| আসীনম্ | = | স্থিত | তানি | = | ঐ সকল |
| মাম্ | = | পরমাত্মা রূপ আমাকে | কর্ম্মাণি | = | কর্ম্ম |
| | | | ন নিবধ্নন্তি | = | বাঁধিতে পারেনা |

ভগবানের সকাশ হইতে প্রকৃতির দ্বারা চরাচর জগতের উৎপত্তি।

ময়াধ্যক্ষেণ প্রকৃতিঃ সূয়তে সচরাচরম্।
হেতুনানেন কৌন্তেয় জগদ্বিপরিবর্ত্ততে ॥১০॥

ময়া, অধ্যক্ষেণ, প্রকৃতিঃ, সূয়তে, সচরাচরম্,
হেতুনা, অনেন, কৌন্তেয়, জগৎ, বিপরিবর্ত্ততে ॥১০॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কৌন্তেয় | = | হে অর্জুন | সূয়তে | = | সৃষ্টি করে |
| অধ্যক্ষেণ | = | অধ্যক্ষরূপ | | | ( আর ) |
| ময়া | = | আমার দ্বারা ( এই আমার ) | অনেন | = | এই (উপরিউক্ত) |
| | | | হেতুনা | = | হেতুতে ( ই ) |
| প্রকৃতিঃ | = | মায়া | জগৎ | = | এই সংসার |
| সচরাচরম্ | = | চরাচর সহিত সকল জগৎ | বিপরিবর্ত্ততে | = | গমনাগমনরূপ চক্রে ঘুরিতেছে |

ভগবানের তিরস্কার কারীর নিন্দা

অবজানন্তি মাং মূঢ়া মানুষীং তনুমাশ্রিতম্।
পরং ভাবমজানন্তো মম ভূতমহেশ্বরম্ ॥১১॥

অবজানন্তি, মাম্, মূঢ়াঃ, মানুষীম্, তনুম্, আশ্রিতম্,
পরম্, ভাবম্, অজানন্তঃ, মম, ভূতমহেশ্বরম্ ॥১১॥

এরূপ হওয়া সত্ত্বেও—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ভূত-মহেশ্বরম্ | = | সকলভূতের মহান্ ঈশ্বর রূপ | মূঢ়াঃ | = | মূঢ় লোক |
| | | | মানুষীম্ | = | মনুষ্যের |
| মম | = | আমার | তনুম্ | = | শরীর |
| পরম্ | = | পরম | আশ্রিতম্ | = | ধারণকারী |
| ভাবম্ | = | ভাবকে * | মাম্ | = | আমাকে (পরমাত্মাকে) |
| অজানন্তঃ | = | যাহারা না জানে এরূপ | অবজানন্তি | = | তুচ্ছ জ্ঞান করে |

অর্থাৎ স্বীয় যোগমায়াতে সংসারের উদ্ধারের নিমিত্ত মনুষ্যরূপে বিচরণকারীকে সাধারণ মনুষ্য বিবেচনা করে।

রাক্ষসী এবং আসুরী প্রকৃতিমান্দিগের লক্ষণ।

মোঘাশা মোঘকর্ম্মাণো মোঘজ্ঞানা বিচেতসঃ।
রাক্ষসীমাসুরীঞ্চৈব প্রকৃতিং মোহিনীং শ্রিতাঃ ॥১২॥

মোঘাশাঃ, মোঘকর্ম্মাণঃ, মোঘজ্ঞানাঃ, বিচেতসঃ,
রাক্ষসীম্, আসুরীম্, চ, এব, প্রকৃতিম্, মোহিনীম্, শ্রিতাঃ ॥১২॥

যে—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মোঘাশাঃ | = | বৃথা আশা | বিচেতসঃ | = | অজ্ঞানী ব্যক্তিগণ |
| মোঘকর্ম্মাণঃ | = | বৃথাকর্ম্ম (এবং) | রাক্ষসীম্ | = | রাক্ষসের |
| মোঘজ্ঞানাঃ | = | বৃথাজ্ঞানযুক্ত | চ | = | আর |

* গীতা অধ্যায় ৭ শ্লোক ২৪ দ্রষ্টব্য।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| আস্রীম্ | = | অসুরের | এব | = | ই |
| মোহিনীম্ | = | মোহিতকারী ( তামসী ) | শ্রিতাঃ | = | ধারণ করিয়া আছে |
| প্রকৃতিম্ | = | স্বভাবকে * | | | |

দৈবী প্রকৃতি বিশিষ্ট মহাত্মা-দিগের প্রশংসা।

মহাত্মানস্তু মাং পার্থ দৈবীং প্রকৃতিমাশ্রিতাঃ।
ভজন্ত্যনন্যমনসো জ্ঞাত্বা ভূতাদিমব্যয়ম্ ॥১৩॥

মহাত্মানঃ, তু, মাম্, পার্থ, দৈবীম্, প্রকৃতিম্, আশ্রিতাঃ,
ভজন্তি, অনন্যমনসঃ, জ্ঞাত্বা, ভূতাদিম্, অব্যয়ম্ ॥১৩॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তু | = | পরন্তু | মাম্ | = | আমাকে |
| পার্থ | = | হে কুন্তীপুত্র | ভূতাদিম্ | = | সকল ভূতের সনাতন কারণ ( এবং ) |
| মহাত্মানঃ | = | যে মহাত্মাগণ | | | |
| দৈবীম্ | = | দৈবী | | | |
| প্রকৃতিম্ | = | প্রকৃতিকে † | অব্যয়ম্ | = | নাশরহিত অক্ষরস্বরূপ |
| আশ্রিতাঃ | = | আশ্রয় করিয়া আছেন (তাঁহারা) | জ্ঞাত্বা | = | জানিয়া |

* যাহা আসুরীসম্পদের নামে বিস্তারপূর্ব্বক ভগবান্ কর্তৃক গীতা অধ্যায় ১৬, শ্লোক ৪ এবং শ্লোক ৭ হইতে ২১ শ্লোক পর্য্যন্ত কথিত হইয়াছে।

† ইহার বিস্তারিত বর্ণনা গীতা অধ্যায় ১৬; ১, ২, ৩, শ্লোকে দ্রষ্টব্য।

| | | | | |
|---|---|---|---|---|
| অনন্য-মনসঃ (সন্তঃ) | = | অনন্যমনা হইয়া | ভজন্তি | = নিরন্তর ভজনা করেন। |

উপাসনার বিধি।

সততং কীর্ত্তয়ন্তো মাং যতন্তশ্চ দৃঢ়ব্রতাঃ।
নমস্যন্তশ্চ মাং ভক্ত্যা নিত্যযুক্তা উপাসতে ॥১৪॥

সততম্, কীর্ত্তয়ন্তঃ, মাম্, যতন্তঃ, চ, দৃঢ়ব্রতাঃ,
নমস্যন্তঃ, চ, মাম্, ভক্ত্যা, নিত্যযুক্তাঃ, উপাসতে ॥১৪॥

এবং সেই—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| দৃঢ়ব্রতাঃ | = | দৃঢ় নিশ্চয় বিশিষ্ট ভক্তজন | চ | = | আর |
| সততম্ | = | নিরন্তর | মাম্ | = | আমাকে |
| কীর্ত্তয়ন্তঃ | = | আমার নাম এবং গুণের কীর্ত্তন করিতে করিতে | নমস্যন্তঃ | = | বারংবার প্রণাম করিয়া |
| চ | = | এবং (আমার প্রাপ্তির নিমিত্ত) | নিত্যযুক্তাঃ | = | সদা আমার ধ্যানে যুক্ত হইয়া |
| যতন্তঃ | = | যত্ন করিতে করিতে | ভক্ত্যা | = | অনন্য ভক্তির সহিত |
| | | | মাম্ | = | আমাকে |
| | | | উপাসতে | = | উপাসনা করে |

উপাসনার পৃথক্ পৃথক্ ভেদ।

জ্ঞানযজ্ঞেন চাপ্যন্যে যজন্তো মামুপাসতে।
একত্বেন পৃথক্ত্বেন বহুধা বিশ্বতোমুখম্ ॥১৫॥

জ্ঞানযজ্ঞেন, চ, অপি, অন্যে, যজন্তঃ, মাম্, উপাসতে,
একত্বেন, পৃথক্ত্বেন, বহুধা, বিশ্বতোমুখম্ ॥১৫॥

উহাদের মধ্যে কেহ—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| বিশ্বতোমুখম্ | = | বিশ্বব্যাপী পরমাত্মারূপ | অন্যে | = | (এবং) অপর ব্যক্তিগণ |
| মাম্ | = | আমাকে | পৃথক্ত্বেন | = | পৃথক্ ভাবে অর্থাৎ প্রভু-ভৃত্য ভাবে |
| জ্ঞানযজ্ঞেন | = | জ্ঞানযজ্ঞ দ্বারা | চ | = | আর (কেহ কেহ) |
| যজন্তঃ | = | পূজা করিয়া | বহুধা | = | (অপর) বহু প্রকারে |
| একত্বেন | = | একত্বভাবে অর্থাৎ যাহাকিছু বস্তু সমুদয়ই বাসুদেব এইভাবে | অপি | = | ও |
| (উপাসতে) | = | উপাসনা করে | উপাসতে | = | উপাসনা করে। |

যজ্ঞরূপে ভগবানের স্বরূপ কথন।

অহং ক্রতুরহং যজ্ঞঃ স্বধাহমহমৌষধম্।
মন্ত্রোঽহমহমেবাজ্যমহমগ্নিরহং হুতম্ ॥১৬॥

অহম্, ক্রতুঃ, অহম্, যজ্ঞঃ, স্বধা, অহম্, অহম্, ঔষধম্,
মন্ত্রঃ, অহম্, অহম্, এব, আজ্যম্,অহম্, অগ্নিঃ,অহম্, হুতম্ ॥১৬॥

কেননা—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ক্রতুঃ | = | ক্রতু অর্থাৎ শ্রৌত কর্ম্ম | যজ্ঞঃ | = | যজ্ঞ অর্থাৎ পঞ্চ মহাযজ্ঞাদি স্মার্ত্ত কর্ম্ম |
| অহম্ | = | আমি | অহম্ | = | আমি |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| স্বধা | = | স্বধা অর্থাৎ পিতৃ উদ্দেশে দত্ত অন্ন | আজ্যম্ | = | ঘৃত |
| | | | অহম্ | = | আমি |
| অহম্ | = | আমি | অগ্নিঃ | = | অগ্নি |
| ঔষধম্ | = | ওষধি অর্থাৎ সমুদয় বনস্পতি | অহম্ | = | আমি ( আর ) |
| | | | হুতম্ | = | হবনরূপক্রিয়া |
| অহম্ | = | আমি ( এবং ) | | | (ও) |
| মন্ত্রঃ | = | মন্ত্র | অহম্ | = | আমি |
| অহম্ | = | আমি | এব | = | ই (হইতেছি) । |

পিতামাতা-দিরূপে ভগ-বানের স্বরূপ কথন।

পিতাহমস্য জগতো মাতা ধাতা পিতামহঃ।
বেদ্যং পবিত্রমোঙ্কার ঋক্ সাম যজুরেব চ ॥১৭॥

পিতা, অহম্, অস্য, জগতঃ, মাতা, ধাতা, পিতামহঃ,
বেদ্যম্, পবিত্রম্, ওঁকারঃ, ঋক্, সাম, যজুঃ, এব, চ ॥১৭॥

এবং হে অর্জুন আমিই—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অস্য | = | এই | মাতা | = | মাতা |
| জগতঃ | = | সম্পূর্ণ জগতের | | | ( আর ) |
| ধাতা | = | ধাতা অর্থাৎ ধারণপোষণকারী এবং কর্ম্মসমূহের ফলদাতা (এবং) | পিতামহঃ | = | পিতামহ |
| | | | চ | = | এবং |
| | | | বেদ্যম্ | = | জানিবার যোগ্য * |
| পিতা | = | পিতা | পবিত্রম্ | = | পবিত্র |

* গীতা অধ্যায় ১৩, শ্লোক ১২ হইতে ১৭ দ্রষ্টব্য।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ওঁকারঃ | = | ওঁকার (ও) | যজুঃ | = | যজুর্ব্বেদ (ও) |
| ঋক্ | = | ঋক্‌বেদ | অহম্ | = | আমি |
| সাম | = | সামবেদ | এব | = | ই (হইতেছি) |

প্রস্তাব সহিত ভগবানের সর্ব্ব-ব্যাপী স্বরূপ কথন।

গতির্ভর্ত্তা প্রভুঃ সাক্ষী নিবাসঃ শরণং সুহৃৎ।
প্রভবঃ প্রলয়ঃ স্থানং নিধানং বীজমব্যয়ম্ ॥১৮॥

গতিঃ, ভর্ত্তা, প্রভুঃ, সাক্ষী, নিবাসঃ, শরণম্, সুহৃৎ,
প্রভবঃ, প্রলয়ঃ, স্থানম্, নিধানম্, বীজম্, অব্যয়ম্ ॥১৮॥

এবং হে অর্জ্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| গতিঃ | = | প্রাপ্ত হইবার যোগ্য (তথা) | | | (ও) |
| | | | প্রভবঃ | = | উৎপত্তি |
| ভর্ত্তা | = | ভরণপোষণকারী | প্রলয়ঃ | = | প্রলয়রূপ (তথা) |
| প্রভুঃ | = | সকলের স্বামী | | | |
| সাক্ষী | = | শুভাশুভদর্শী | স্থানম্ | = | সকলের আধার |
| নিবাসঃ | = | সকলের বাসস্থান (এবং) | নিধানম্ | = | নিধান * (আর) |
| শরণম্ | = | শরণ লইবারযোগ্য (আর) | অব্যয়ম্ | = | অবিনাশী |
| | | | বীজম্ | = | কারণ (ও) |
| সুহৃৎ | = | প্রত্যুপকার না চাহিয়া হিতকারী | (অহম্ এব) | = | আমিই হইতেছি |

* প্রলয়কালে ভূতসকল সূক্ষ্মরূপে যাহাতে লয় প্রাপ্ত হয় তাহার নাম নিধান।

তপাম্যহমহং বর্ষং নিগৃহ্লাম্যুৎসৃজামি চ।
অমৃতং চৈব মৃত্যুশ্চ সদসচ্চাহমর্জুন ॥১৯॥

তপামি, অহম্, অহম্, বর্ষম্, নিগৃহ্লামি, উৎসৃজামি, চ,
অমৃতম্, চ, এব, মৃত্যুঃ, চ, সৎ, অসৎ, চ, অহম্, অর্জুন ॥১৯॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অহম্ | = | আমি (ই) | অমৃতম্ | = | অমৃত |
| তপামি | = | সূর্য্যরূপে তাপ দিয়া থাকি (তথা) | চ | = | ও |
| | | | মৃত্যুঃ | = | মৃত্যু (তথা) |
| বর্ষম্ | = | বর্ষাকে | | | |
| নিগৃহ্লামি | = | আকর্ষণকরি | সৎ | = | সৎ |
| চ | = | আর | চ | = | এবং |
| উৎসৃজামি | = | বর্ষণ করি | অসৎ | = | অসৎ (ও) (সকলই) |
| চ | = | এবং | | | |
| অর্জুন | = | হে অর্জুন | অহম্ | = | আমি |
| অহম্ | = | আমি (ই) | এব | = | ই (হইতেছি)। |

সকাম উপাসনার ফল।

ত্রৈবিদ্যা মাং সোমপাঃ পূতপাপা
যজ্ঞৈরিষ্ট্বা স্বর্গতিং প্রার্থয়ন্তে।
তে পুণ্যমাসাদ্য সুরেন্দ্রলোক-
মশ্নন্তি দিব্যান্ দিবি দেবভোগান্ ॥২০॥

ত্রৈবিদ্যাঃ, মাম্, সোমপাঃ, পূতপাপাঃ, যজ্ঞৈঃ, ইষ্ট্বা, স্বর্গতিম্, প্রার্থয়ন্তে, তে, পুণ্যম্, আসাদ্য, সুরেন্দ্রলোকম্, অশ্নন্তি, দিব্যান্, দিবি, দেবভোগান্ ॥ ২০ ॥

পরন্তু যে সকল—

| | | | |
|---|---|---|---|
| ত্রৈবিদ্যাঃ | = বেদত্রয়ে বিহিত সকাম কর্ম্মের অনুষ্ঠাতৃগণ | প্রার্থয়ন্তে | = প্রর্থনা করেন |
| (এবং) | | তে | = সে সকল পুরুষ |
| সোমপাঃ | = সোমরস পায়ীগণ | পুণ্যম্ | = স্বীয় পুণ্যের ফলরূপ |
| (আর) | | সুরেন্দ্র-লোকম্ | = ইন্দ্রলোককে |
| পূতপাপাঃ | = পাপ হইতে বিমুক্ত পবিত্র পুরুষগণ * | আসাদ্য | = প্রাপ্ত হইয়া |
| মাম্ | = আমাকে | দিবি | = স্বর্গে |
| যজ্ঞৈঃ | = যজ্ঞসমূহদ্বারা | দিব্যান্ | = দিব্য. |
| ইষ্ট্বা | = পূজা করিয়া | দেব-ভোগান্ | = দেবতাদিগের ভোগ সকল |
| স্বর্গতিম্ | = স্বর্গপ্রাপ্তি | অশ্নন্তি | = উপভোগ করিয়া থাকেন। |

* এস্থানে স্বর্গপ্রাপ্তির প্রতিবন্ধক "দেবঋণ" রূপ পাপ হইতে বিমুক্ত হওয়া বুঝিতে হইবে।

তে তং ভুক্ত্বা স্বর্গলোকং বিশালং
ক্ষীণে পুণ্যে মর্ত্ত্যলোকং বিশন্তি।
এবং ত্রয়ীধর্ম্মমনুপ্রপন্না
গতাগতং কামকামা লভন্তে ॥২১॥

তে, তম্, ভুক্ত্বা, স্বর্গলোকম্, বিশালম্, ক্ষীণে, পুণ্যে, মর্ত্ত্যলোকম্, বিশন্তি, এবম্, ত্রয়ীধর্ম্মম্, অনুপ্রপন্নাঃ, গতাগতম্, কামকামাঃ, লভন্তে ॥ ২১ ॥

এবং—

তে = তাহারা
তম্ = সেই
বিশালম্ = বিশাল
স্বর্গলোকম্ = স্বর্গলোক
ভুক্ত্বা = উপভোগ করিয়া
পুণ্যে ক্ষীণে = পুণ্য ক্ষীণ হইলে পরে
মর্ত্ত্যলোকম্ = মৃত্যুলোক
বিশন্তি = প্রাপ্ত হয়
এবম্ = এইপ্রকার

(স্বর্গের সাধনরূপ)
ত্রয়ীধর্ম্মম্ = বেদত্রয়ে কথিত সকাম কর্ম্মের
অনুপ্রপন্নাঃ = শরণাগত (ও)
কামকামাঃ = ভোগকামনা বিশিষ্ট পুরুষগণ
গতাগতম্ = বারংবার গমনাগমনকে
লভন্তে = প্রাপ্ত হয়েন

অর্থাৎ পুণ্যের প্রভাবে স্বর্গে গমন করেন ও পুণ্য ক্ষীণ হইলে মৃত্যুলোকে আগমন করেন।

নিষ্কাম উপাসনার ফল।

অনন্যাশ্চিন্তয়ন্তো মাং যে জনাঃ পর্য্যুপাসতে।
তেষাং নিত্যাভিযুক্তানাং যোগক্ষেমং বহাম্যহম্ ॥২২॥

অনন্যাঃ, চিন্তয়ন্তঃ, মাম্, যে, জনাঃ, পর্য্যুপাসতে,
তেষাম্, নিত্যাভিযুক্তানাম্, যোগক্ষেমম্, বহামি, অহম্ ॥২২॥

এবং—

| | | | | |
|---|---|---|---|---|
| যে | = যে সকল | | তেষাম্ | = সেই সকল |
| অনন্যাঃ | = অনন্যভাবে আমাতে স্থিত | | নিত্যাভিযুক্তানাম্ | = নিত্য একীভাবে আমাতে স্থিত পুরুষগণের |
| জনাঃ | = ভক্তগণ | | যোগক্ষেমম্ | = যোগক্ষেম * |
| মাম্ | = (পরমেশ্বররূপ) আমাকে | | অহম্ | = আমি স্বয়ং |
| চিন্তয়ন্তঃ | = নিরন্তর চিন্তাকরতঃ | | বহামি | = বহন করি |
| পর্য্যুপাসতে | = নিষ্কামভাবে ভজনা করেন | | | |

অন্য দেবতাগণের পূজা দ্বারাও অবিধিপূর্ব্বক ভগবৎ পূজন হওয়া নিরূপণ।

যেঽপ্যন্যদেবতা ভক্তা যজন্তে শ্রদ্ধয়ান্বিতাঃ।
তেঽপি মামেব কৌন্তেয় যজন্ত্যবিধিপূর্ব্বকম্ ॥২৩॥

যে, অপি, অন্যদেবতাঃ, ভক্তাঃ, যজন্তে, শ্রদ্ধয়া, অন্বিতাঃ,
তে, অপি, মাম্, এব, কৌন্তেয়, যজন্তি, অবিধিপূর্ব্বকম্ ॥২৩॥

* ভগবানের স্বরূপ প্রাপ্তির নাম "যোগ" আর ভগবৎপ্রাপ্তির নিমিত্ত কৃত সাধনের রক্ষার নাম "ক্ষেম"।

এবং—

কৌন্তেয় = হে অর্জুন
অপি = যদ্যপি
শ্রদ্ধয়া = শ্রদ্ধা
অন্বিতাঃ = যুক্ত হইয়া
যে = যে সকল
ভক্তাঃ = সকামভক্ত
অন্যদেবতাঃ = অন্যদেবতা-দিগকে
যজন্তে = পূজাকরেন

তে = তাঁহারা
অপি = ও
মাম = আমাকে
এব = ই
যজন্তি = পূজাকরেন (কিন্তু তাঁহা-দিগের এই পূজা)
অবিধি-পূর্ব্বকম্ = অবিধিপূর্ব্বক অর্থাৎ অজ্ঞান পূর্ব্বক হয়

ভগবান্‌কে তত্ত্বতঃ যাহারা না জানে তাহা-দের পতন।

অহং হি সর্ব্বযজ্ঞানাং ভোক্তা চ প্রভুরেব চ।
ন তু মামভিজানন্তি তত্ত্বেনাতশ্চ্যবন্তি তে ॥২৪॥

অহম্, হি, সর্ব্বযজ্ঞানাম্, ভোক্তা, চ, প্রভুঃ, এব, চ,
ন, তু, মাম্, অভিজানন্তি, তত্ত্বেন, অতঃ, চ্যবন্তি, তে ॥২৪॥

হি = যেহেতু
সর্ব্ব-যজ্ঞানাম্ = সকল যজ্ঞের
ভোক্তা = ভোক্তা
চ = এবং
প্রভুঃ = স্বামী

চ = ও
অহম্ = আমি
এব = ই (হইতেছি)
তু = পরন্তু
তে = তাঁহারা

| | | | | |
|---|---|---|---|---|
| মাম্ | = অধিযজ্ঞ পরমেশ্বর রূপ আমাকে | | অতঃ | = এই নিমিত্ত |
| তত্ত্বেন | = তত্ত্বতঃ | | চ্যবন্তি | = চ্যুত হয়েন অর্থাৎ পুনর্জ্জন্ম প্রাপ্ত হয়েন |
| ন অভি-জানন্তি | = জানেন না | | | |

উপাসনার অনুসারে ফল প্রাপ্তি কথন।

যান্তি দেবব্রতা দেবান্
পিতৄন্ যান্তি পিতৃব্রতাঃ।
ভূতানি যান্তি ভূতেজ্যা
যান্তি মদ্‌যাজিনোঽপি মাম্ ॥২৫॥

যান্তি, দেবব্রতাঃ, দেবান্, পিতৄন্, যান্তি, পিতৃব্রতাঃ, ভূতানি, যান্তি, ভূতেজ্যাঃ, যান্তি, মদ্‌যাজিনঃ, অপি, মাম্ ॥২৫॥

কারণ ইহাই নিয়ম যে—

| | | | | |
|---|---|---|---|---|
| দেবব্রতাঃ | = দেবতাদিগের পূজাকারিগণ | | ভূতেজ্যাঃ | = ভূতগণের পূজকগণ |
| দেবান্ | = দেবগণকে | | ভূতানি | = ভূতগণকে |
| যান্তি | = প্রাপ্ত হয়েন | | যান্তি | = প্রাপ্ত হইয়া থাকেন (আর) |
| পিতৃব্রতাঃ | = পিতৃগণের পূজকগণ | | মদ্‌যাজিনঃ | = আমার ভক্তগণ |
| পিতৄন্ | = পিতৃলোককে | | মাম্ | = আমাকে |
| যান্তি | = প্রাপ্ত হয়েন | | অপি | = ই |
| | | | যান্তি | = প্রাপ্ত হয়েন |

এই নিমিত্ত আমার ভক্তগণের পুনর্জ্জন্ম হয় না *।

* গীতা অধ্যায় ৮ শ্লোক ১৬ দ্রষ্টব্য।

ভক্তিপূর্ব্বক অর্পিত পত্র-পুষ্পাদি ভোজন করিবার নিমিত্ত ভগবানের প্রতিজ্ঞা।

পত্রং পুষ্পং ফলং তোয়ং যো মে ভক্ত্যা প্রযচ্ছতি।
তদহং ভক্ত্যুপহৃতমশ্নামি প্রযতাত্মনঃ ॥২৬॥

পত্রম্, পুষ্পম্, ফলম্, তোয়ম্, যঃ, মে, ভক্ত্যা, প্রযচ্ছতি,
তৎ, অহম্, ভক্ত্যুপহৃতম্, অশ্নামি, প্রযতাত্মনঃ ॥২৬॥

এবং হে অর্জুন! আমার পূজাতে এই সুগমতাও আছে—

পত্রম্ = পত্র
পুষ্পম্ = পুষ্প
ফলম্ = ফল
তোয়ম্ = জল (ইত্যাদি) (যাহাকিছু)
যঃ = যে (কোনও ভক্ত)
মে = আমাকে
ভক্ত্যা = প্রেমপূর্ব্বক
প্রযচ্ছতি = অর্পণ করে

প্রযতাত্মনঃ = সেই শুদ্ধবুদ্ধি নিষ্কাম প্রেমী ভক্তের
ভক্ত্যুপহৃতম্ = প্রেমপূর্ব্বক অর্পিত
তৎ = সেই (পত্রপুষ্পাদি)
অহম্ = আমি (সগুণরূপে প্রকট হইয়া প্রীতির সহিত)
অশ্নামি = ভক্ষণ করি

সর্ব্বকর্ম্ম ভগবান্‌কে অর্পণ করিবার আজ্ঞা।

যৎ করোষি যদশ্নাসি যজ্জুহোষি দদাসি যৎ।
যৎ তপস্যসি কৌন্তেয় তৎ কুরুষ্ব মদর্পণম্ ॥২৭॥

যৎ, করোষি, যৎ, অশ্নাসি, যৎ, জুহোষি, দদাসি, যৎ,
যৎ, তপস্যসি, কৌন্তেয়, তৎ, কুরুষ্ব, মদর্পণম্ ॥২৭॥

এই নিমিত্ত—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কৌন্তেয় | = | হে অর্জুন (তুমি) | যৎ | = | যাহা ( কিছু ) |
| | | | দদাসি | = | দান কর |
| যৎ | = | যাহা ( কিছু ) | যৎ | = | যাহা ( কিছু ) |
| করোষি | = | কর্ম্মকর | তপস্যসি | = | স্বধর্ম্মাচরণরূপ তপস্যা কর |
| যৎ | = | যাহা ( কিছু ) | | | |
| অশ্নাসি | = | ভোজন কর | তৎ | = | সে সমুদয় |
| যৎ | = | যাহা ( কিছু ) | মদর্পণম্ | = | আমাতে অর্পণ |
| জুহোষি | = | হবন কর | কুরুষ্ব | = | কর। |

সমস্ত কর্ম্ম ভগবানকে অর্পণ করিলে পরমেশ্বরের প্রাপ্তি।

শুভাশুভফলৈরেবং মোক্ষ্যসে কর্ম্মবন্ধনৈঃ।
সন্ন্যাসযোগযুক্তাত্মা বিমুক্তো মামুপৈষ্যসি ॥২৮॥

শুভাশুভফলৈঃ, এবম্, মোক্ষ্যসে, কর্ম্মবন্ধনৈঃ,
সন্ন্যাসযোগযুক্তাত্মা, বিমুক্তঃ, মাম্, উপৈষ্যসি ॥২৮॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| এবম্ | = | এইপ্রকার | কর্ম্মবন্ধনৈঃ | = | কর্ম্মবন্ধন হইতে |
| সন্ন্যাসযোগযুক্তাত্মা | = | কর্ম্ম সমুদয় আমাতে অর্পণ করারূপ সন্ন্যাসযোগযুক্ত মন বিশিষ্ট ( তুমি ) | মোক্ষ্যসে | = | মুক্ত হইয়া যাইবে (এবং উহাহইতে) |
| | | | বিমুক্তঃ | = | মুক্ত হইয়া |
| | | | মাম্ | = | আমাকে ( ই ) |
| শুভাশুভফলৈঃ | = | শুভাশুভ ফলরূপ | উপৈষ্যসি | = | প্রাপ্ত হইবে। |

ভগবানের সমত্বভাব কথন এবং ভজনকারী-দিগের মহিমা ।

সমোঽহং সর্ব্বভূতেষু ন মে দ্বেষ্যোঽস্তি ন প্রিয়ঃ ।
যে ভজন্তি তু মাং ভক্ত্যা ময়ি তে তেষু চাপ্যহম্ ॥২৯॥

সমঃ, অহম্, সর্ব্বভূতেষু, ন, মে, দ্বেষ্যঃ, অস্তি, ন, প্রিয়ঃ,
যে, ভজন্তি, তু, মাম্, ভক্ত্যা, ময়ি, তে, তেষু, চ, অপি, অহম্ ॥২৯॥

যদ্যপি—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অহম্ | = | আমি | যে | = | যে (ভক্তগণ) |
| সর্ব্বভূতেষু | = | সকল ভূতে | মাম্ | = | আমাকে |
| সমঃ | = | সমভাবে ব্যাপক আছি | ভক্ত্যা | = | ভক্তির সহিত |
| | | | ভজন্তি | = | ভজনা করেন |
| | | | তে | = | তাঁহারা |
| ন | = | না ( কেহ ) | ময়ি | = | আমাতে |
| মে | = | আমার | চ | = | এবং |
| দ্বেষ্যঃ | = | অপ্রিয় | অহম্ | = | আমি |
| অস্তি | = | আছে (আর) | অপি | = | 'ও |
| ন | = | না | | | |
| প্রিয়ঃ | = | প্রিয় আছে | তেষু | = | তাঁহাদিগের মধ্যে প্রত্যক্ষ প্রকট হই * |
| তু | = | পরন্তু | | | |

* যেরূপ সূক্ষ্মরূপে সমুদয় স্থানে ব্যাপক অগ্নি সাধনদ্বারা প্রকট করিলেই প্রত্যক্ষ হয় সেইরূপ সর্ব্বজগতে স্থিত হইয়াও পরমেশ্বর ভক্তির সহিত ভজনকারীর অন্তঃকরণে প্রত্যক্ষরূপে প্রকট ( প্রকাশ ) হইয়া থাকেন ।

নিরন্তর ভগবদ্ ভজন দ্বারা মহাপাপী-রও উদ্ধার হওয়া কথন।

অপি চেৎ সুদুরাচারো ভজতে মামনন্যভাক্।
সাধুরেব স মন্তব্যঃ সম্যগ্ব্যবসিতো হি সঃ ॥৩০॥

অপি, চেৎ, সুদুরাচারঃ, ভজতে, মাম্, অনন্যভাক্,
সাধুঃ, এব, সঃ, মন্তব্যঃ, সম্যক্, ব্যবসিতঃ, হি, সঃ ॥৩০॥

এবং আরও আমার ভক্তির প্রভাব শ্রবণ কর—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চেৎ | = | যদি (কেহ) | সঃ | = | সে |
| | | | সাধুঃ | = | সাধু |
| সুদুরাচারঃ | = | অতিশয় দুরাচারী | এব | = | ই |
| অপি | = | ও | মন্তব্যঃ | = | মানিবার যোগ্য হয় |
| অনন্যভাক্ | = | অনন্যভাবে আমার ভক্ত হইয়া | হি | = | যেহেতু |
| মাম্ | = | আমাকে | সঃ | = | সে |
| ভজতে | = | (নিরন্তর) ভজন করে | সম্যক্ ব্যবসিতঃ | = | যথার্থ নিশ্চয় বিশিষ্ট |

অর্থাৎ সে উত্তমরূপে নিশ্চয় করিয়াছে যে পরমেশ্বরের ভজনের সমান আর কিছুই নাই।

ক্ষিপ্রং ভবতি ধর্ম্মাত্মা শশ্বচ্ছান্তিং নিগচ্ছতি।
কৌন্তেয় প্রতি জানীহি ন মে ভক্তঃ প্রণশ্যতি ॥৩১॥

ক্ষিপ্রম্, ভবতি, ধর্ম্মাত্মা, শশ্বৎ, শান্তিম্, নিগচ্ছতি,
কৌন্তেয় প্রতি, জানীহি, ন, মে, ভক্তঃ, প্রণশ্যতি ॥৩১॥

এই নিমিত্ত সে—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ক্ষিপ্রম্ | = | শীঘ্রই | কৌন্তেয় | = | হে অর্জুন (তুমি) |
| ধর্ম্মাত্মা | = | ধর্ম্মাত্মা | প্রতি | = | নিশ্চয়পূর্ব্বক |
| ভবতি | = | হইয়া যায় (এবং) | জানীহি | = | সত্য জান (যে) |
| শশ্বৎ | = | সর্ব্বদা স্থায়ী | মে | = | আমার |
| শান্তিম্ | = | পরম শান্তি | ভক্তঃ | = | ভক্ত |
| নিগচ্ছতি | = | প্রাপ্ত হয় | ন প্রণশ্যতি | = | নষ্ট হয় না |

ভগবানের শরণাপন্ন হইলে স্ত্রী, বৈশ্য, শূদ্র এবং নীচ যোনিজাতদিগেরও কল্যাণ।

মাং হি পার্থ ব্যপাশ্রিত্য
যেঽপি স্যুঃ পাপযোনয়ঃ।
স্ত্রিয়ো বৈশ্যাস্তথা শূদ্রা-
স্তেঽপি যান্তি পরাং গতিম্ ॥৩২॥

মাম্, হি, পার্থ, ব্যপাশ্রিত্য, যে, অপি, স্যুঃ, পাপযোনয়ঃ, স্ত্রিয়ঃ, বৈশ্যাঃ, তথা, শূদ্রাঃ, তে, অপি, যান্তি, পরাম্, গতিম্ ॥৩২॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| হি | = | কেননা | যে | = | যেকেহ |
| পার্থ | = | হে অর্জ্জুন | স্যুঃ | = | হউক |
| স্ত্রিয়ঃ | = | স্ত্রীগণ | তে | = | তাহারা |
| বৈশ্যাঃ | = | বৈশ্যগণ (এবং) | অপি | = | ও |
| শূদ্রাঃ | = | শূদ্রাদিক | মাম্ | = | আমাকে |
| তথা | = | তথা | ব্যপাশ্রিত্য | = | আশ্রয় করিয়া |
| পাপযোনয়ঃ | = | পাপযোনি বিশিষ্ট | পরাম্ | = | পরম |
| অপি | = | ও | গতিম্ | = | গতিকে (ই) |
| | | | যান্তি | = | প্রাপ্ত হয়। |

ব্রাহ্মণ এবং রাজর্ষি ভক্তদিগের প্রশংসা এবং ভগবদ্‌ভজনের নিমিত্ত আজ্ঞা।

কিং পুনর্ব্রাহ্মণাঃ পুণ্যা ভক্তা রাজর্ষয়স্তথা।
অনিত্যমসুখং লোকমিমং প্রাপ্য ভজস্ব মাম্ ॥৩৩॥

কিম্, পুনঃ, ব্রাহ্মণাঃ, পুণ্যাঃ, ভক্তাঃ, রাজর্ষয়ঃ, তথা,
অনিত্যম্, অসুখম্, লোকম্, ইমম্, প্রাপ্য, ভজস্ব, মাম্ ॥৩৩॥

পুনঃ = পুনরায়
কিম্ = কি
(বক্তব্যম্) = বলিবার আছে
(যে)
পুণ্যাঃ = পুণ্যশীল
ব্রাহ্মণাঃ = ব্রাহ্মণগণ
তথা = এবং
রাজর্ষয়ঃ = রাজর্ষি
ভক্তাঃ = ভক্তগণ
(পরম গতিকে)
(যান্তি) = প্রাপ্ত হয়েন
(অতঃ) = এই হেতু (তুমি)
অসুখম্ = সুখরহিত
(আর)
অনিত্যম্ = ক্ষণ ভঙ্গুর
ইমম্ = এই
লোকম্ = মনুষ্যশরীর
প্রাপ্য = প্রাপ্ত হইয়া
মাম্ ভজস্ব = নিরন্তর আমাকেই ভজন কর

অর্থাৎ মনুষ্যশরীর অতিশয় দুর্লভ বটে কিন্তু নাশবান্ ও সুখরহিত, এই নিমিত্ত কালের ভরসা না করিয়া এবং অজ্ঞানদ্বারা সুখরূপে ভাসমান বিষয়ভোগ সমূহে আবদ্ধ না হইয়া নিরন্তর আমারই ভজনা কর।

ভগবান্‌কে ভক্তি করিবার নিমিত্ত আজ্ঞা ও তাহার ফল।

মন্মনা ভব মদ্ভক্তো মদ্‌যাজী মাং নমস্কুরু।
মামেবৈষ্যসি যুক্ত্বৈবমাত্মানং মৎপরায়ণঃ ॥৩৪॥

মন্মনাঃ, ভব, মদ্ভক্তঃ, মদ্‌যাজী, মাম্, নমস্কুরু,
মাম্, এব, এষ্যসি, যুক্ত্বা, এবম্, আত্মানম্, মৎপরায়ণঃ ॥৩৪॥

মন্মনাঃ = কেবল সচ্চিদানন্দঘন বাসুদেব পরমাত্মা (রূপ) আমাতেই অনন্যপ্রেমসহিত নিত্য নিরন্তর অচলমনযুক্ত

| | | |
|---|---|---|
| ভব | = | হও ( আর ) |
| মদ্ভক্তঃ (ভব) | = | পরমেশ্বররূপ আমাকেই শ্রদ্ধা ও প্রেমের সহিত নিষ্কাম ভাবে নাম, গুণ এবং প্রভাবের শ্রবণ, কীর্ত্তন, মনন ও পঠনপাঠনদ্বারা নিরন্তর ভজনকারী হও ( এবং ) |
| মদ্যাজী (ভব) | = | মন, বাণী এবং শরীরদ্বারা সর্ব্বস্ব অর্পণ করিয়া, শঙ্খ, চক্র, গদা, পদ্ম আর কিরীট কুণ্ডল আদি ভূষণযুক্ত, পীতাম্বর, বনমালা ও কৌস্তুভমনিধারী বিষ্ণুরূপ আমার অতিশয় শ্রদ্ধাভক্তি এবং প্রেমের সহিত বিহ্বলতা পূর্ব্বক পূজনকারী হও ( আর ) |
| মাম্ | = | সর্ব্বশক্তিমান্ বিভূতি, বল, ঐশ্বর্য্য, মাধুর্য্য, গম্ভীরতা, উদারতা, বাৎসল্য এবং সহৃদয়তা আদি গুণসম্পন্ন সকলের আশ্রয় বাসুদেবরূপ আমাকে |
| নমস্কুরু | = | বিনয়ভাবপূর্ব্বক ভক্তির সহিত সাষ্টাঙ্গ দণ্ডবৎ প্রণাম কর |
| এবম্ | = | এই প্রকার |
| মৎপরায়ণঃ | = | আমার শরণাগত হইয়া ( তুমি ) |
| আত্মানম্ | = | আত্মাকে |
| যুক্ত্বা | = | আমাতে একীভাব করিয়া |
| মাম্ | = | আমাকে |
| এব | = | ই |
| এষ্যসি | = | প্রাপ্ত হইবে। |

ওঁ তৎসদিতি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুন-সংবাদে রাজবিদ্যারাজ-গুহ্যযোগো নাম নবমোঽধ্যায়ঃ ॥৯॥

ইতি শ্রীমদ্ভগবদ্গীতারূপী উপনিষদ্ এবং ব্রহ্মবিদ্যা তথা যোগশাস্ত্র-বিষয়ক শ্রীকৃষ্ণ এবং অর্জুনের সংবাদে "রাজবিদ্যা-রাজগুহ্যযোগ" নামক নবম অধ্যায় ॥৯॥

হরিঃ ওঁ তৎসৎ হরিঃ ওঁ তৎসৎ হরিঃ ওঁ তৎসৎ।

ওঁ

শ্রীপরমাত্মনে নমঃ।

# অথ দশমোঽধ্যায়ঃ।

ভগবানের বিভূতি এবং যোগশক্তির কথন এবং তাহাদিগকে জানিবার ফল—১-৭।
ফল এবং প্রভাব সহিত ভক্তিযোগের কথন—৮-১১।
অর্জুন কর্ত্তৃক ভগবানের স্তুতি এবং বিভূতি ও যোগশক্তি বলিবার নিমিত্ত প্রার্থনা—১২-১৮।
ভগবান্ কর্ত্তৃক স্বীয় বিভূতি সমূহ এবং যোগশক্তির কথন—১৯-৪২।

শ্রীভগবানুবাচ—

পরম প্রভাবযুক্ত বাক্য কথনের নিমিত্ত ভগবানের প্রতিজ্ঞা।

ভূয় এব মহাবাহো শৃণু মে পরমং বচঃ।
যত্তেঽহং প্রীয়মাণায় বক্ষ্যামি হিতকাম্যয়া ॥১॥

ভূয়ঃ, এব, মহাবাহো, শৃণু, মে, পরমম্, বচঃ,
যৎ, তে, অহম্, প্রীয়মাণায়, বক্ষ্যামি, হিতকাম্যয়া ॥১॥

ভগবান্ শ্রীকৃষ্ণচন্দ্র বলিলেন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মহাবাহো | = | হে মহাবাহো | | | (রহস্য এবং প্রভাবযুক্ত) |
| ভূয়ঃ | = | পুনরায় | | | |
| এব | = | ও | বচঃ | = | বাক্য |
| মে | = | আমার | শৃণু | = | শ্রবণ কর |
| পরমম্ | = | পরম | যৎ | = | যাহা |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অহম্ | = | আমি | তে | = | তোমাকে |
| প্রীয়মাণায় | = | অতিশয় প্রেম বিশিষ্ট | হিতকাম্যয়া | = | হিতেচ্ছায় |
| | | | বক্ষ্যামি | = | বলিব |

সকলের আদি হওয়াতে আমার উৎপত্তি দেবাদিরাও জানেন না এ বিষয়ে ভগবানের কথন।

ন মে বিদুঃ সুরগণাঃ প্রভবং ন মহর্ষয়ঃ।
অহমাদির্হি দেবানাং মহর্ষীণাঞ্চ সর্ব্বশঃ ॥২॥

ন, মে, বিদুঃ, সুরগণাঃ, প্রভবম্, ন, মহর্ষয়ঃ,
অহম্, আদিঃ, হি, দেবানাম্, মহর্ষীণাম্, চ, সর্ব্বশঃ ॥২॥

হে অর্জ্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মে | = | আমার | মহর্ষয়ঃ | = | মহর্ষিগণ (ই) |
| প্রভবম্ | = | উৎপত্তি অর্থাৎ বিভূতির সহিত লীলাদ্বারা প্রকাশ হওয়া | বিদুঃ | = | জানেন |
| | | | হি | = | কেননা |
| | | | অহম্ | = | আমি |
| ন | = | না | সর্ব্বশঃ | = | সকল প্রকারেই |
| সুরগণাঃ | = | দেবতারাই | দেবানাম্ | = | দেবতাদিগের |
| (বিদুঃ) | = | জানেন | চ | = | ও |
| | | (এবং) | মহর্ষীণাম্ | = | মহর্ষিদিগের |
| ন | = | না | আদিঃ | = | আদি কারণ হইতেছি |

প্রভাব সহিত পরমেশ্বরকে

যো মামজমনাদিঞ্চ বেত্তি লোকমহেশ্বরম্।
অসংমূঢ়ঃ স মর্ত্ত্যেষু সর্ব্বপাপৈঃ প্রমুচ্যতে ॥৩॥

জানিবার ফল।

যঃ, মাম্, অজম্, অনাদিম্, চ, বেত্তি, লোকমহেশ্বরম্,
অসংমূঢ়ঃ, সঃ, মর্ত্ত্যেষু, সর্ব্বপাপৈঃ, প্রমুচ্যতে ॥৩॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যঃ | = | যে | মাম্ | = | আমাকে |
| অজম্ | = | অজন্মা অর্থাৎ বাস্তবিক পক্ষে জন্মরহিত (আর) | বেত্তি | = | তত্ত্বতঃ জানে |
| | | | সঃ | = | সেই |
| | | | মর্ত্ত্যেষু | = | মনুষ্যদিগের মধ্যে |
| অনাদিম্ | = | অনাদি * | অসংমূঢ়ঃ | = | জ্ঞানবান্ (পুরুষ) |
| চ | = | ও | সর্ব্বপাপৈঃ | = | সকল পাপ হইতে |
| লোক-মহেশ্বরম্ | = | লোকদিগের মহান্ ঈশ্বররূপ | প্রমুচ্যতে | = | মুক্ত হইয়া যায় |

ভগবান্ হইতে বুদ্ধি আদি ভাব সকলের উৎপত্তি কথন।

বুদ্ধির্জ্ঞানমসম্মোহঃ ক্ষমা সত্যং দমঃ শমঃ।
সুখং দুঃখং ভবোঽভাবো ভয়ং চাভয়মেব চ ॥৪॥

বুদ্ধিঃ, জ্ঞানম্, অসম্মোহঃ, ক্ষমা, সত্যম্, দমঃ, শমঃ,
সুখম্, দুঃখম্, ভবঃ, অভাবঃ, ভয়ম্, চ, অভয়ম্, এব, চ ॥৪॥

এবং হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| বুদ্ধিঃ | = | নিশ্চয় করিবার শক্তি (আর) | ক্ষমা | = | ক্ষমা |
| | | | সত্যম্ | = | সত্য (তথা) |
| জ্ঞানম্ | = | তত্ত্বজ্ঞান (ও) | দমঃ | = | ইন্দ্রিয়দিগকে বশ করা (এবং) |
| অসম্মোহঃ | = | অমূঢ়তা | | | |

* অনাদি তাহাকেই বলা যায় যে আদিরহিত ও সকলের কারণ হয়।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| শমঃ | = | মনের নিগ্রহ (আর) | অভাবঃ | = | প্রলয় (ও) |
| সুখম্ | = | সুখ | ভয়ম্ | = | ভয় |
| দুঃখম্ | = | দুঃখ | চ | = | আর |
| ভবঃ | = | উৎপত্তি | অভয়ম্ | = | অভয় |
| চ | = | এবং | এব | = | ও |

অহিংসা সমতা তুষ্টিস্তপো দানং যশোঽযশঃ।
ভবন্তি ভাবা ভূতানাং মত্ত এব পৃথগ্বিধাঃ ॥৫॥

অহিংসা, সমতা, তুষ্টিঃ, তপঃ, দানম্, যশঃ, অযশঃ,
ভবন্তি, ভাবাঃ, ভূতানাম্, মত্তঃ, এব, পৃথগ্বিধাঃ ॥৫॥

তথা—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অহিংসা | = | অহিংসা | (এবম্) | = | এইরূপ |
| সমতা | = | সমতা | ভূতানাম্ | = | প্রাণিদিগের |
| তুষ্টিঃ | = | সন্তোষ | পৃথগ্বিধাঃ | = | নানাপ্রকারের |
| তপঃ | = | তপ * | ভাবাঃ | = | ভাব |
| দানম্ | = | দান | মত্তঃ | = | আমা হইতে |
| যশঃ | = | কীর্ত্তি (এবং) | এব | = | ই |
| অযশঃ | = | অপকীর্ত্তি | ভবন্তি | = | হয়। |

ভগবানের সঙ্কল্প হইতে সপ্তর্ষি এবং

মহর্ষয়ঃ সপ্ত পূর্ব্বে চত্বারো মনবস্তথা।
মদ্ভাবা মানসা জাতা যেষাং লোক ইমাঃ প্রজাঃ ॥৬॥

* স্বধর্ম্মাচরণের দ্বারা ইন্দ্রিয়াদিকে তপ্ত করিয়া শুদ্ধ করার নাম তপ।

সনকাদি ঋষি-দিগের উৎপত্তি কথন।

মহর্ষয়ঃ, সপ্ত, পূর্ব্বে, চত্বারঃ, মনবঃ, তথা,
মদ্ভাবাঃ, মানসাঃ, জাতাঃ, যেষাম্, লোকে, ইমাঃ, প্রজাঃ ॥৬॥

হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| সপ্ত | = | সাত | (এতে) | = | ইহারা (সকলেই) |
| মহর্ষয়ঃ | = | মহর্ষিগণ (আর) | মদ্ভাবাঃ | = | মদ্‌গতভাব (আর) |
| পূর্ব্বে | = | তাহাদের অপেক্ষাও পূর্ব্বে জাত | মানসাঃ জাতাঃ | = | আমার সঙ্কল্প হইতে উৎপন্ন হইয়াছেন |
| চত্বারঃ | = | সনকাদি চতুর্জন | লোকে | = | সংসারে |
| তথা | = | এবং | যেষাম্ | = | যাহাদিগের |
| মনবঃ | = | স্বায়ম্ভবাদি চতুর্দ্দশ মনু | ইমাঃ | = | এই সকল |
| | | | প্রজাঃ | = | প্রজা আছে |

ভগবানের বিভূতি এবং যোগ তত্ত্বতঃ জানিবার ফল।

এতাং বিভূতিং যোগঞ্চ মম যো বেত্তি তত্ত্বতঃ।
সোঽবিকম্পেন যোগেন যুজ্যতে নাত্র সংশয়ঃ ॥৭॥

এতাম্, বিভূতিম্, যোগম্, চ, মম, যঃ, বেত্তি, তত্ত্বতঃ,
সঃ, অবিকম্পেন, যোগেন, যুজ্যতে, ন, অত্র, সংশয়ঃ ॥৭॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যঃ | = | যে (পুরুষ) | বিভূতিম্ | = | পরমৈশ্বর্য্যরূপ বিভূতিকে |
| এতাম্ | = | এই | | | |
| মম | = | আমার | চ | = | আর |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যোগম্ | = | যোগশক্তিকে | | | (আমাতেই) |
| তত্ত্বতঃ | = | বাস্তবিকরূপে | যুজ্যতে | = | একীভাবে স্থিত হয় |
| বেত্তি | = | জানে * | | | |
| সঃ | = | সেই (পুরুষ) | অত্র | = | ইহাতে (কিছুই) |
| অবিকম্পেন | = | নিশ্চল | সংশয়ঃ | = | সংশয় |
| যোগেন | = | ধ্যান যোগদ্বারা | ন অস্তি | = | নাই। |

ভগবানের প্রভাব বুঝিয়া ভজন কারিগণের প্রশংসা।

অহং সর্ব্বস্য প্রভবো মত্তঃ সর্ব্বং প্রবর্ত্ততে।
ইতি মত্বা ভজন্তে মাং বুধা ভাবসমন্বিতাঃ ॥৮॥

অহম্, সর্ব্বস্য, প্রভবঃ, মত্তঃ, সর্ব্বম্, প্রবর্ত্ততে,
ইতি, মত্বা, ভজন্তে, মাম্, বুধাঃ, ভাবসমন্বিতাঃ ॥৮॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অহম্ | = | আমি বাসুদেবই | মত্বা | = | তত্ত্বতঃ বুঝিয়া |
| সর্ব্বস্য | = | সম্পূর্ণ জগতের | ভাব-সমন্বিতাঃ | = | শ্রদ্ধা এবং ভক্তিযুক্ত হইয়া |
| প্রভবঃ | = | উৎপত্তির কারণ | | | |
| | | (এবং) | বুধাঃ | = | বুদ্ধিমান্ ভক্তগণ |
| মত্তঃ | = | আমাহইতেই | মাম্ | = | পরমেশ্বররূপ আমাকে (ই) |
| সর্ব্বম্ | = | সম্পূর্ণ জগৎ | | | |
| প্রবর্ত্ততে | = | প্রবর্তিত হইতেছে | ভজন্তে | = | নিরন্তর ভজনা করেন। |
| ইতি | = | এই প্রকার | | | |

* যাহা কিছু দৃশ্যমাত্র সংসার সে সকলই ভগবানের মায়া এবং এক বাসুদেব ভগবান্ই সর্ব্বত্র পরিপূর্ণ, ইহা জানাই তত্ত্বতঃ জানা।

ভগবদ্ভক্তদিগের লক্ষণ ও তাহাদিগের সাধন।

মচ্চিত্তা মদ্গতপ্রাণা বোধয়ন্তঃ পরস্পরম্।
কথয়ন্তশ্চ মাং নিত্যং তুষ্যন্তি চ রমন্তি চ ॥৯॥

মচ্চিত্তাঃ, মদ্গতপ্রাণাঃ, বোধয়ন্তঃ, পরস্পরম্,
কথয়ন্তঃ, চ, মাম্, নিত্যম্, তুষ্যন্তি, চ, রমন্তি, চ ॥৯॥

এবং যাঁহারা—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মচ্চিত্তাঃ | = | নিরন্তর আমাতেই মনঃসংযোগ করিয়া থাকেন ( আর ) | চ | = | এবং ( গুণ এবং প্রভাবের সহিত) |
| মদ্গত-প্রাণাঃ | = | আমাতেই প্রাণ অর্পণ করিয়া থাকেন * | মাম্ | = | আমার (বার্ত্তা) |
| | | (এরূপ ভক্তগণ) | কথয়ন্তঃ | = | কীর্ত্তন করিয়া |
| নিত্যম্ | = | সর্ব্বদাই | চ | = | ই |
| | | (আমার ভক্তির | তুষ্যন্তি | = | সন্তুষ্ট হয়েন |
| | | চর্চ্চাদ্বারা ) | চ | = | ও |
| পরস্পরম্ | = | পরস্পর | | | ( বাসুদেব রূপ আমাতেই ) |
| বোধয়ন্তঃ | = | আমার প্রভাব বিজ্ঞাপন করিয়া | রমন্তি | = | রমণ করেন |

প্রীতিপূর্ব্বক নিরন্তর

তেষাং সততযুক্তানাং ভজতাং প্রীতিপূর্ব্বকম্।
দদামি বুদ্ধিযোগং তং যেন মামুপযান্তি তে ॥১০॥

---

* বাসুদেবরূপ আমার জন্যই যাঁহারা নিজের জীবন অর্পণ করিয়া দিয়াছেন তাঁহাদের নাম "মদ্গতপ্রাণাঃ"।

ভজনের ফল।

তেষাম্, সততযুক্তানাম্, ভজতাম্, প্রীতিপূর্ব্বকম্,
দদামি, বুদ্ধিযোগম্, তম্, যেন, মাম্, উপযান্তি, তে ॥১০॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তেষাম্ | = | সেই সকল | | | (আমি) |
| সতত-যুক্তানাম্ | = | নিরন্তর আমার ধ্যানে লগ্ন | তম্ | = | সেই |
| | | (এবং) | বুদ্ধিযোগম্ | = | তত্ত্বজ্ঞানরূপ যোগ |
| প্রীতি-পূর্ব্বকম্ | = | প্রেমপূর্ব্বক | দদামি | = | প্রদান করি |
| | | | যেন | = | যাহাদ্বারা |
| | | | তে | = | তাঁহারা |
| ভজতাম্ | = | ভজনকারী ভক্তগণকে | মাম্ | = | আমাকে (ই) |
| | | | উপযান্তি | = | প্রাপ্ত হয়েন, |

তেষামেবানুকম্পার্থমহমজ্ঞানজং তমঃ।
নাশয়াম্যাত্মভাবস্থো জ্ঞানদীপেন ভাস্বতা ॥১১॥

তেষাম্, এব, অনুকম্পার্থম্, অহম্, অজ্ঞানজম্, তমঃ,
নাশয়ামি, আত্মভাবস্থঃ, জ্ঞানদীপেন, ভাস্বতা ॥১১॥

এবং হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তেষাম্ | = | তাঁহাদের (প্রতি) | আত্ম-ভাবস্থঃ | = | (উহাদের) অন্তঃ-করণে একীভাবে স্থিত হইয়া |
| অনু-কম্পার্থম্ | = | অনুগ্রহ করিবার নিমিত্ত | | | |
| এব | = | ই | | | |
| অহম্ | = | আমি স্বয়ং | অজ্ঞানজম্ | = | অজ্ঞান হইতে উৎপন্ন |

| | | | | |
|---|---|---|---|---|
| তমঃ | = অন্ধকারকে | জ্ঞানদীপেন | = | তত্ত্বজ্ঞানরূপ দীপদ্বারা |
| ভাস্বতা | = প্রকাশময় | নাশয়ামি | = | নষ্ট করি। |

অর্জ্জুন উবাচ—

অর্জ্জুন কর্ত্তৃক ভগবানের স্তুতি।

পরং ব্রহ্ম পরং ধাম পবিত্রং পরমং ভবান্।
পুরুষং শাশ্বতং দিব্যমাদিদেবমজং বিভুম্ ॥১২॥
আহুস্ত্বামৃষয়ঃ সর্ব্বে দেবর্ষির্নারদস্তথা।
অসিতো দেবলো ব্যাসঃ স্বয়ং চৈব ব্রবীষি মে ॥১৩॥

পরম্, ব্রহ্ম, পরম্, ধাম, পবিত্রম্, পরমম্, ভবান্,
পুরুষম্, শাশ্বতম্, দিব্যম্, আদিদেবম্, অজম্, বিভুম্ ॥১২॥
আহুঃ, ত্বাম্, ঋষয়ঃ, সর্ব্বে, দেবর্ষিঃ, নারদঃ, তথা,
অসিতঃ, দেবলঃ, ব্যাসঃ, স্বয়ম্, চ, এব, ব্রবীষি, মে ॥১৩॥

এই প্রকার ভগবানের বাক্যসমূহ শ্রবণ করিয়া অর্জ্জুন বলিলেন হে ভগবন্—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ভবান্ | = | আপনি (ই) | ( যতঃ ) | = | যেহেতু |
| পরম্ | = | পরম | ত্বাম্ | = | আপনাকে |
| ব্রহ্ম | = | ব্রহ্ম ( এবং ) | সর্ব্বে | = | সকল |
| পরম্ | = | পরম | ঋষয়ঃ | = | ঋষিগণ |
| ধাম | = | ধাম ( আর ) | শাশ্বতম্ | = | সনাতন |
| পরমম্- | = | পরম | দিব্যম্ | = | দিব্য |
| পবিত্রম্ | = | পবিত্র | পুরুষম্ | = | পুরুষ ( এবং ) |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| আদিদেবম্ | = | দেবতাদেরও<br>আদিদেব | অসিতঃ | = | অসিত (ও) |
| অজম্ | = | অজন্মা (ও) | দেবলঃ | = | দেবলঋষি<br>(তথা) |
| বিভুম্ | = | সর্ব্বব্যাপী | ব্যাসঃ | = | মহর্ষি ব্যাস |
| আহুঃ | = | বলিয়া থাকেন | চ | = | এবং |
| তথা | = | সেইরূপই | স্বয়ম্ | = | স্বয়ং আপনি |
| দেবর্ষিঃ | = | দেবর্ষি | এব | = | ও |
| নারদঃ | = | নারদ<br>(এবং) | মে | = | আমার (নিকট) |
| | | | ব্রবীষি | = | বলিতেছেন |

অর্জ্জুন কর্তৃক ভগবানের প্রভাব বর্ণন।

সর্ব্বমেতদৃতং মন্যে যন্মাং বদসি কেশব।
ন হি তে ভগবন্ ব্যক্তিং বিদুর্দ্দেবা ন দানবাঃ ॥১৪॥

সর্ব্বম্, এতৎ, ঋতম্, মন্যে, যৎ, মাম্, বদসি, কেশব,
ন, হি, তে, ভগবন্, ব্যক্তিম্, বিদুঃ, দেবাঃ, ন, দানবাঃ ॥১৪॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কেশব | = | হে কেশব | ঋতম্ | = | সত্য (বলিয়া) |
| যৎ | = | যাহা (কিছু) | মন্যে | = | মানি |
| মাম্ | = | আমাকে | ভগবন্ | = | হে ভগবন্ |
| বদসি | = | আপনি বলেন | তে | = | আপনার |
| এতৎ | = | এই | ব্যক্তিম্ | = | লীলাময় *<br>স্বরূপ |
| সর্ব্বম্ | = | সমস্তই (আমি) | | | |

* গীতা অধ্যায় ৪ শ্লোক ৬ তে ইহার বিস্তার দ্রষ্টব্য।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ন | = | না | ন | = | না |
| দানবাঃ | = | দানবগণ | দেবাঃ | = | দেবতাগণ |
| বিদুঃ | = | জানেন | হি | = | ই |
| | | (এবং) | (বিদুঃ) | = | জানেন |

স্বয়মেবাত্মনাত্মানং বেত্থ ত্বং পুরুষোত্তম।
ভূতভাবন ভূতেশ দেবদেব জগৎপতে ॥১৫॥

স্বয়ম্, এব, আত্মনা, আত্মানম্, বেত্থ, ত্বম্, পুরুষোত্তম, ভূতভাবন, ভূতেশ, দেবদেব, জগৎপতে ॥১৫॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ভূতভাবন | = | হে ভূতগণের উৎপন্নকারী | পুরুষোত্তম | = | হে পুরুষোত্তম |
| | | | ত্বম্ | = | আপনি |
| ভূতেশ | = | হে ভূতগণের ঈশ্বর | স্বয়ম্ | = | স্বয়ং |
| | | | এব | = | ই |
| দেবদেব | = | হে দেবগণের দেব | আত্মনা | = | নিজে |
| | | | আত্মানম্ | = | নিজেকে |
| জগৎপতে | = | হে জগৎ স্বামিন্ | বেত্থ | = | জানেন |

ভগবানের বিভূতি সকল জানিবার নিমিত্ত অর্জ্জুনের ইচ্ছা।

বক্তুমর্হস্যশেষেণ দিব্যা হ্যাত্মবিভূতয়ঃ।
যাভির্বিভূতিভির্লোকানিমাংস্ত্বং ব্যাপ্য তিষ্ঠসি ॥১৬॥

বক্তুম্, অর্হসি, অশেষেণ, দিব্যাঃ, হি, আত্মবিভূতয়ঃ, যাভিঃ, বিভূতিভিঃ, লোকান্, ইমান্, ত্বম্, ব্যাপ্য, তিষ্ঠসি ॥১৬

এই নিমিত্ত হে ভগবন্—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ত্বম্ | = | আপনি | অর্হসি | = | যোগ্য হয়েন |
| হি | = | ই (সেই) | যাভিঃ | = | যে সকল |
| দিব্যাঃ আত্ম- বিভূতয়ঃ | = | স্বীয় দিব্য বিভূতিগুলি | বিভূতিভিঃ | = | বিভূতি দ্বারা |
| | | | ইমান্ | = | এই সব |
| | | | লোকান্ | = | লোকদিগকে |
| অশেষেণ | = | সম্পূর্ণরূপে | ব্যাপ্য | = | ব্যাপ্ত করিয়া |
| বক্তুম্ | = | বলিতে | তিষ্ঠসি | = | স্থিত আছেন। |

ভগবৎ চিন্তার বিষয়ে অর্জুনের প্রশ্ন।

কথং বিদ্যামহং যোগিংস্ত্বাং সদা পরিচিন্তয়ন্।
কেষু কেষু চ ভাবেষু চিন্ত্যোঽসি ভগবন্ময়া ॥১৭॥

কথম্, বিদ্যাম্, অহম্, যোগিন্, ত্বাম্, সদা, পরিচিন্তয়ন্,
কেষু, কেষু, চ, ভাবেষু, চিন্ত্যঃ, অসি, ভগবন্, ময়া ॥১৭॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যোগিন্ | = | হে যোগেশ্বর | | | (আপনি) |
| অহম্ | = | আমি | কেষু | = | কোন্ |
| কথম্ | = | কিরূপে | কেষু | = | কোন্ |
| সদা | = | নিরন্তর | ভাবেষু | = | ভাবে |
| পরিচিন্তয়ন্ | = | চিন্তা করিয়া | ময়া | = | আমার দ্বারা |
| ত্বাম্ | = | আপনাকে | | | |
| বিদ্যাম্ | = | জানিব | চিন্ত্যঃ | = | চিন্তা করিবার যোগ্য |
| চ | = | আর | | | |
| ভগবন্ | = | হে ভগবন্ | অসি | = | হন? |

যোগশক্তি এবং বিভূতি সকল বিস্তার পূর্ব্বক কহিবার নিমিত্ত অর্জ্জুনের প্রার্থনা।

বিস্তরেণাত্মনো যোগং বিভূতিঞ্চ জনার্দ্দন।
ভূয়ঃ কথয় তৃপ্তির্হি শৃণ্বতো নাস্তি মেঽমৃতম্ ॥১৮॥

বিস্তরেণ, আত্মনঃ, যোগম্, বিভূতিম্, চ, জনার্দ্দন,
ভূয়ঃ, কথয়, তৃপ্তিঃ, হি, শৃণ্বতঃ, ন, অস্তি, মে, অমৃতম্ ॥১৮॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| জনার্দ্দন | = | হে জনার্দ্দন | হি | = | যেহেতু |
| আত্মনঃ | = | আপনার | | | (আপনার) |
| যোগম্ | = | যোগশক্তি | অমৃতম্ | = | অমৃতময় বাক্য |
| চ | = | ও | | | |
| | | (পরমৈশ্বর্য্যরূপ) | শৃণ্বতঃ | = | শুনিতে শুনিতে |
| বিভূতিম্ | = | বিভূতিকে | | | |
| ভূয়ঃ | = | পুনরায় | মে | = | আমার |
| বিস্তরেণ | = | বিস্তারপূর্ব্বক | তৃপ্তিঃ | = | তৃপ্তি |
| কথয় | = | বলুন | ন অস্তি | = | হইতেছে না |

অর্থাৎ শ্রবণের উৎকণ্ঠা সর্ব্বদাই রহিয়াছে।

শ্রীভগবানুবাচ—

স্বীয় দিব্য বিভূতি সকল কথনের নিমিত্ত ভগবানের প্রতিজ্ঞা।

হন্ত তে কথয়িষ্যামি দিব্যা হ্যাত্মবিভূতয়ঃ।
প্রাধান্যতঃ কুরুশ্রেষ্ঠ নাস্ত্যন্তো বিস্তরস্য মে ॥১৯॥

হন্ত, তে, কথয়িষ্যামি, দিব্যাঃ, হি, আত্মবিভূতয়ঃ,
প্রাধান্যতঃ, কুরুশ্রেষ্ঠ, ন, অস্তি, অন্তঃ, বিস্তরস্য, মে ॥১৯॥

এইরূপ অর্জুন জিজ্ঞাসা করিলে শ্রীকৃষ্ণভগবান্ বলিলেন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কুরুশ্রেষ্ঠ | = | হে কুরুশ্রেষ্ঠ | প্রাধান্যতঃ | = | প্রধানতঃ |
| হন্ত | = | এক্ষণে ( আমি ) | কথয়িষ্যামি | = | বলিব |
| তে | = | তোমাকে | হি | = | কেননা |
| দিব্যাঃ আত্ম- বিভূতয়ঃ | = | স্বীয় দিব্য বিভূতি সমুদয় | মে | = | আমার |
| | | | বিস্তরস্য | = | বিস্তারের |
| | | | অন্তঃ | = | অন্ত |
| | | | ন অস্তি | = | নাই |

সর্ব্বাত্মরূপে ভগবানের স্বরূপ কথন।

অহমাত্মা গুড়াকেশ সর্ব্বভূতাশয়স্থিতঃ।
অহমাদিশ্চ মধ্যঞ্চ ভূতানামন্ত এব চ ॥২০॥

অহম্, আত্মা, গুড়াকেশ, সর্ব্বভূতাশয়স্থিতঃ,
অহম্, আদিঃ, চ, মধ্যম্, চ, ভূতানাম্, অন্তঃ, এব, চ ॥২০॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| গুড়াকেশ | = | হে অর্জুন | আদিঃ | = | আদি |
| অহম্ | = | আমি | মধ্যম্ | = | মধ্য |
| সর্ব্বভূতা- শয়স্থিতঃ | = | সর্ব্বভূতের হৃদয়ে স্থিত | চ | = | আর |
| | | | অন্তঃ | = | অন্ত |
| আত্মা | = | সকলের আত্মা | চ | = | ও |
| চ | = | এবং ( সম্পূর্ণ ) | অহম্ | = | আমি |
| ভূতানাম্ | = | ভূতগণের | এব | = | ই ( হইতেছি )। |

বিষ্ণু আদি বিভূতি কথন।

আদিত্যানামহং বিষ্ণুর্জ্যোতিষাং রবিরংশুমান্।
মরীচির্ম্মরুতামস্মি নক্ষত্রাণামহং শশী ॥২১॥

আদিত্যানাম্, অহম্, বিষ্ণুঃ, জ্যোতিষাম্, রবিঃ, অংশুমান্,
মরীচিঃ, মরুতাম্, অস্মি, নক্ষত্রাণাম্, অহম্, শশী ॥২১॥

এবং হে অর্জ্জুন—

অহম্ = আমি
আদিত্যানাম্ = অদিতির দ্বাদশ-পুত্রগণের মধ্যে
বিষ্ণুঃ = বিষ্ণু অর্থাৎ বামন অবতার
(আর)
জ্যোতিষাম্ = জ্যোতিসমূহের মধ্যে
অংশুমান্ = কিরণ বিশিষ্ট
রবিঃ = সূর্য্য

(এবং)
অহম্ = আমি
মরুতাম্ = ঊনপঞ্চাশ বায়ুর দেবতাদিগের মধ্যে
মরীচিঃ = মরীচিনামক বায়ুদেবতা (ও)
নক্ষত্রাণাম্ = নক্ষত্রদিগের মধ্যে
শশী = (নক্ষত্রদিগের অধিপতি) চন্দ্র
অস্মি = হইতেছি।

সামবেদাদি বিভূতি কথন।

বেদানাং সামবেদোঽস্মি দেবানামস্মি বাসবঃ।
ইন্দ্রিয়াণাং মনশ্চাস্মি ভূতানামস্মি চেতনা ॥২২॥

বেদানাম্, সামবেদঃ, অস্মি, দেবানাম্, অস্মি, বাসবঃ,
ইন্দ্রিয়াণাম্, মনঃ, চ, অস্মি, ভূতানাম্, অস্মি, চেতনা ॥২২॥

এবং আমি—

বেদানাম্ = বেদ সকলের মধ্যে
সামবেদঃ = সামবেদ
অস্মি = হইতেছি

দেবানাম্ = দেবতাদের মধ্যে
বাসবঃ = ইন্দ্র
অস্মি = হইতেছি

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | আর | ভূতানাম্ | = | ভূতপ্রাণিদের মধ্যে |
| ইন্দ্রিয়াণাম্ | = | ইন্দ্রিয়গণের মধ্যে | চেতনা | = | চেতনা অর্থাৎ জ্ঞানশক্তি |
| মনঃ | = | মন | | | |
| অস্মি | = | হইতেছি | অস্মি | = | হইতেছি |

শঙ্করাদি বিভূতি কথন।

রুদ্রাণাং শঙ্করশ্চাস্মি বিত্তেশো যক্ষরক্ষসাম্।
বসূনাং পাবকশ্চাস্মি মেরুঃ শিখরিণামহম্ ॥২৩॥

রুদ্রাণাম্, শঙ্করঃ, চ, অস্মি, বিত্তেশঃ, যক্ষরক্ষসাম্,
বসূনাম্, পাবকঃ, চ, অস্মি, মেরুঃ, শিখরিণাম্, অহম্ ॥২৩॥

এবং আমি—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| রুদ্রাণাম্ | = | একাদশরুদ্র-গণের মধ্যে | অহম্ | = | আমি |
| শঙ্করঃ | = | শঙ্কর | বসূনাম্ | = | অষ্টবসুর মধ্যে |
| অস্মি | = | হই | পাবকঃ | = | অগ্নি |
| চ | = | আর | অস্মি | = | হইতেছি |
| যক্ষরক্ষ-সাম্ | = | যক্ষ ও রাক্ষস-দের মধ্যে | শিখরিণাম্ | = | শিখর বিশিষ্ট পর্ব্বতগণমধ্যে |
| বিত্তেশঃ | = | ধনস্বামী কুবের | মেরুঃ | = | সুমেরু পর্ব্বত |
| চ | = | ও | | | (হই) |

বৃহস্পতি আদি বিভূতি কথন।

পুরোধসাঞ্চ মুখ্যং মাং বিদ্ধি পার্থ বৃহস্পতিম্।
সেনানীনামহং স্কন্দঃ সরসামস্মি সাগরঃ ॥২৪॥

পুরোধসাম্, চ, মুখ্যম্, মাম্, বিদ্ধি, পার্থ, বৃহস্পতিম্,
সেনানীনাম্, অহম্, স্কন্দঃ, সরসাম্, অস্মি, সাগরঃ ॥২৪॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| পুরোধসাম্ | = | পুরোহিতদের মধ্যে | পার্থ | = | হে পার্থ |
| | | | অহম্ | = | আমি |
| মুখ্যম্ | = | মুখ্য অর্থাৎ দেবগণের পুরোহিত | সেনানীনাম্ | = | সেনাপতিদের মধ্যে |
| | | | স্কন্দঃ | = | স্বামী কার্ত্তিক (ও) |
| বৃহস্পতিম্ | = | বৃহস্পতি | সরসাম্ | = | জলাশয়দিগের মধ্যে |
| মাম্ | = | আমাকেই | | | |
| বিদ্ধি | = | জান | সাগরঃ | = | সমুদ্র |
| চ | = | আর | অস্মি | = | হইতেছি। |

ভৃগু আদি বিভূতি কথন।

মহর্ষীণাং ভৃগুরহং গিরামস্ম্যেকমক্ষরম্।
যজ্ঞানাং জপযজ্ঞোঽস্মি স্থাবরাণাং হিমালয়ঃ ॥২৫॥

মহর্ষীণাম্, ভৃগুঃ, অহম্, গিরাম্, অস্মি, একম্, অক্ষরম্,
যজ্ঞানাম্, জপযজ্ঞঃ, অস্মি, স্থাবরাণাম্, হিমালয়ঃ ॥২৫॥

এবং হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অহম্ | = | আমি | একম্ | = | এক |
| মহর্ষীণাম্ | = | মহর্ষিদের মধ্যে | অক্ষরম্ | = | অক্ষর অর্থাৎ ওঙ্কার |
| ভৃগুঃ | = | ভৃগু ( আর ) | | | |
| গিরাম্ | = | বাক্য সমূহের মধ্যে | অস্মি | = | হই (আর) |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যজ্ঞানাম্ | = | সকল প্রকার যজ্ঞের মধ্যে | হিমালয়ঃ | = | হিমালয় পর্ব্বত |
| জপযজ্ঞঃ | = | জপযজ্ঞ (ও) | | | |
| স্থাবরাণাম্ | = | স্থিরস্থায়ী-দিগের মধ্যে | অস্মি | = | হইতেছি। |

অশ্বত্থ আদি বিভূতি কথন।

অশ্বত্থঃ সর্ব্ববৃক্ষাণাং দেবর্ষীণাঞ্চ নারদঃ।
গন্ধর্ব্বাণাং চিত্ররথঃ সিদ্ধানাং কপিলো মুনিঃ ॥২৬॥

অশ্বত্থঃ, সর্ব্ববৃক্ষাণাম্, দেবর্ষীণাম্, চ, নারদঃ,
গন্ধর্ব্বাণাম্, চিত্ররথঃ, সিদ্ধানাম্, কপিলঃ, মুনিঃ ॥২৬॥

'এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| সর্ব্ববৃক্ষাণাম্ | = | সকল বৃক্ষের মধ্যে | গন্ধর্ব্বাণাম্ | = | গন্ধর্ব্বদের মধ্যে |
| অশ্বত্থঃ | = | অশ্বত্থবৃক্ষ | চিত্ররথঃ | = | চিত্ররথ (এবং) |
| চ | = | আর | সিদ্ধানাম্ | = | সিদ্ধদের মধ্যে |
| দেবর্ষীণাম্ | = | দেবর্ষিগণের মধ্যে | কপিলঃ | = | কপিল |
| নারদঃ | = | নারদমুনি (ও) | মুনিঃ | = | মুনি |
| | | | (অস্মি) | = | হইতেছি |

উচ্চৈঃশ্রবা আদি বিভূতি কথন।

উচ্চৈঃশ্রবসমশ্বানাং বিদ্ধি মামমৃতোদ্ভবম্।
ঐরাবতং গজেন্দ্রাণাং নরাণাঞ্চ নরাধিপম্ ॥২৭॥

উচ্চৈঃশ্রবসম্, অশ্বানাম্, বিদ্ধি, মাম্, অমৃতোদ্ভবম্,
ঐরাবতম্, গজেন্দ্রাণাম্, নরাণাম্, চ, নরাধিপম্ ॥২৭॥

এবং হে অর্জুন তুমি—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অশ্বানাম্ | = | অশ্বগণের মধ্যে | চ | = | ও |
| অমৃতোদ্ভবম্ | = | অমৃত হইতে উৎপন্ন | নরাণাম্ | = | মনুষ্যদের মধ্যে |
| উচ্চৈঃশ্রবসম্ | = | উচ্চৈঃশ্রবা নামক অশ্ব (আর) | নরাধিপম্ | = | রাজা |
| | | | মাম্ | = | আমাকে (ই) |
| গজেন্দ্রাণাম্ | = | হস্তিদের মধ্যে | | | |
| ঐরাবতম্ | = | ঐরাবত নামক হস্তী | বিদ্ধি | = | জান |

বজ্র আদি বিভূতি কথন।

আয়ুধানামহং বজ্রং ধেনূনামস্মি কামধুক্।
প্রজনশ্চাস্মি কন্দর্পঃ সর্পাণামস্মি বাসুকিঃ ॥২৮॥

আয়ুধানাম্, অহম্, বজ্রম্, ধেনূনাম্, অস্মি, কামধুক্,
প্রজনঃ, চ, অস্মি, কন্দর্পঃ, সর্পাণাম্, অস্মি, বাসুকিঃ ॥২৮॥

এবং হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অহম্ | = | আমি | ধেনূনাম্ | = | গোসমূহের মধ্যে |
| আয়ুধানাম্ | = | অস্ত্রগণমধ্যে | কামধুক্ | = | কামধেনু |
| বজ্রম্ | = | বজ্র (আর) | অস্মি | = | হই |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | এবং (শাস্ত্রোক্ত রীতিতে) | অস্মি | = | হই (ও) |
| প্রজনঃ | = | সন্তানোৎপত্তির হেতু | সর্পাণাম্ | = | সর্পদিগের মধ্যে |
| কন্দর্পঃ | = | কামদেব | বাসুকিঃ | = | (সর্পরাজ) বাসুকি |
| | | | অস্মি | = | হইতেছি |

অনন্ত আদি বিভূতি কথন।

অনন্তশ্চাস্মি নাগানাং বরুণো যাদসামহম্ ।
পিতৃণামর্য্যমা চাস্মি যমঃ সংযমতামহম্ ॥২৯॥

অনন্তঃ, চ, অস্মি, নাগানাম্, বরুণঃ, যাদসাম্, অহম্,
পিতৃণাম্, অর্য্যমা, চ, অস্মি, যমঃ, সংযমতাম্, অহম্ ॥২৯॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অহম্ | = | আমি | চ | = | ও |
| নাগানাম্ | = | নাগদের মধ্যে * | পিতৃণাম্ | = | পিতৃগণের মধ্যে |
| অনন্তঃ | = | শেষনাগ | অর্য্যমা | = | অর্য্যমা নামক পিত্রেশ্বর |
| চ | = | আর | | | |
| যাদসাম্ | = | জলচরদিগের মধ্যে | সংযমতাম্ | = | শাসনকারীদের মধ্যে |
| বরুণঃ | = | (উহাদের অধিপতি) বরুণ দেবতা | যমঃ | = | যমরাজ |
| | | | অহম্ | = | আমিই |
| অস্মি | = | হইতেছি | অস্মি | = | হই |

প্রহ্লাদ আদি বিভূতি কথন।

প্রহ্লাদশ্চাস্মি দৈত্যানাং কালঃ কলয়তামহম্ ।
মৃগাণাঞ্চ মৃগেন্দ্রোঽহং বৈনতেয়শ্চ পক্ষিণাম্ ॥৩০॥

* নাগ এবং সর্প এই দুই প্রকার সর্পের জাতি আছে।

প্রহ্লাদঃ, চ, অস্মি, দৈত্যানাম্, কালঃ, কলয়তাম্, অহম্,
মৃগাণাম্, চ, মৃগেন্দ্রঃ, অহম্, বৈনতেয়ঃ, চ, পক্ষিণাম্ ॥৩০॥

এবং হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অহম্ | = | আমি | চ | = | আর |
| দৈত্যানাম্ | = | দৈত্যদিগের মধ্যে | মৃগাণাম্ | = | পশুদের মধ্যে |
| প্রহ্লাদঃ | = | প্রহ্লাদ | মৃগেন্দ্রঃ | = | মৃগরাজ ( সিংহ ) |
| চ | = | আর | চ | = | ও |
| কলয়তাম্ | = | গণনাকারীদের মধ্যে | পক্ষিণাম্ | = | পক্ষিগণমধ্যে |
| | | | বৈনতেয়ঃ | = | গরুড় |
| কালঃ | = | সময় * | অহম্ | = | আমি |
| অস্মি | = | হই | (অস্মি) | = | হই । |

পবন আদি বিভূতি কথন ।

পবনঃ পবতামস্মি রামঃ শস্ত্রভৃতামহম্ ।
ঝষাণাং মকরশ্চাস্মি স্রোতসামস্মি জাহ্নবী ॥৩১॥

পবনঃ, পবতাম্, অস্মি, রামঃ, শস্ত্রভৃতাম্, অহম্,
ঝষাণাম্, মকরঃ, চ, অস্মি, স্রোতসাম্, অস্মি, জাহ্নবী ॥৩১॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অহম্ | = | আমি | পবনঃ | = | বায়ু ( আর ) |
| পবতাম্ | = | পবিত্রকারীদের মধ্যে | শস্ত্রভৃতাম্ | = | শস্ত্রধারীদের মধ্যে |
| | | | রামঃ | = | রাম |

* ক্ষণ, ঘণ্টা, দিন, পক্ষ, মাস প্রভৃতিতে যে সময় তাহা আমি ।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অস্মি | = | হইতেছি | অস্মি | = | হই |
| চ | = | ও | স্রোতসাম্ | = | নদীসমূহের মধ্যে |
| ঝষাণাম্ | = | মৎস্যদের মধ্যে | জাহ্নবী | = | শ্রীভাগীরথী গঙ্গা |
| মকরঃ | = | মকর | অস্মি | = | হইতেছি। |

ভগবানের যোগশক্তি এবং অধ্যাত্ম বিদ্যাদি বিভূতি সমূহ কথন।

সর্গাণামাদিরন্তশ্চ মধ্যঞ্চৈবাহমর্জ্জুন।
অধ্যাত্মবিদ্যা বিদ্যানাং বাদঃ প্রবদতামহম্ ॥৩২॥

সর্গাণাম্, আদিঃ, অন্তঃ, চ, মধ্যম্, চ, এব, অহম্, অর্জুন, অধ্যাত্মবিদ্যা, বিদ্যানাম্, বাদঃ, প্রবদতাম্, অহম্ ॥৩২॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অর্জুন | = | হে অর্জুন | বিদ্যানাম্ | = | সকল বিদ্যামধ্যে |
| সর্গাণাম্ | = | সৃষ্টিগুলির | অধ্যাত্ম-বিদ্যা | = | অধ্যাত্মবিদ্যা অর্থাৎ ব্রহ্মবিদ্যা |
| আদিঃ | = | আদি | | | |
| অন্তঃ | = | অন্ত | | | (আর) |
| চ | = | আর | | | |
| মধ্যম্ | = | মধ্য | প্রবদতাম্ | = | পরস্পর বিবাদ-কারীদের মধ্যে |
| চ | = | ও | | | |
| অহম্ | = | আমি | বাদঃ | = | তত্ত্বনির্ণয়কারী বাদ |
| এব | = | ই (হই) | | | |
| অহম্ | = | আমি | (অস্মি) | = | হইতেছি। |

অকারাদি বিভূতি কথন।

অক্ষরাণামকারোঽস্মি দ্বন্দ্বঃ সামাসিকস্য চ।
অহমেবাক্ষয়ঃ কালো ধাতাহহং বিশ্বতোমুখঃ ॥৩৩॥

অক্ষরাণাম্, অকারঃ, অস্মি, দ্বন্দ্বঃ, সামাসিকস্য, চ,
অহম্, এব, অক্ষয়ঃ, কালঃ, ধাতা, অহম্, বিশ্বতোমুখঃ ॥৩৩॥

তথা—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অহম্ | = | আমি | | | ( আর ) |
| অক্ষরাণাম্ | = | অক্ষরগুলিতে | বিশ্বতো-মুখঃ | = | বিরাট স্বরূপ |
| অকারঃ | = | অকার | | | |
| চ | = | আর | | | |
| সামাসিকস্য | = | সমাসগুলির মধ্যে | ধাতা | = | সকলের ধারণ পোষণকারী (ও) |
| দ্বন্দ্বঃ | = | দ্বন্দ্বনামক সমাস | | | |
| অস্মি | = | হই ( এবং ) | অহম্ | = | আমি |
| অক্ষয়ঃ | = | অক্ষয় | এব | = | ই |
| কালঃ | = | কাল অর্থাৎ কালেরও মহাকাল | ( অস্মি ) | = | হইতেছি |

মৃত্যু আদি বিভূতি কথন।

মৃত্যুঃ সর্ব্বহরশ্চাহমুদ্ভবশ্চ ভবিষ্যতাম্।
কীর্ত্তিঃ শ্রীর্ব্বাক্ চ নারীণাং স্মৃতির্ম্মেধা ধৃতিঃ ক্ষমা॥৩৪॥

মৃত্যুঃ, সর্ব্বহরঃ, চ, অহম্, উদ্ভবঃ, চ, ভবিষ্যতাম্, কীর্ত্তিঃ,
শ্রীঃ, বাক্, চ, নারীণাম্, স্মৃতিঃ, মেধা, ধৃতিঃ, ক্ষমা ॥৩৪॥

হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অহম্ | = | আমি | মৃত্যুঃ | = | মৃত্যু |
| সর্ব্বহরঃ | = | সকলের নাশকারী | চ | = | এবং |

| | | | | |
|---|---|---|---|---|
| ভবিষ্যতাম্ | = যাহারা ভবিষ্যতে হইবে তাহাদের | শ্রীঃ | = | শ্রী |
| | | বাক্ | = | বাণী |
| | | স্মৃতিঃ | = | স্মৃতি |
| উদ্ভবঃ | = উৎপত্তির কারণ ( হই ) | মেধা | = | মেধা |
| | | ধৃতিঃ | = | ধৃতি |
| চ | = আর | চ | = | এবং |
| নারীণাম্ | = স্ত্রীদিগের মধ্যে | ক্ষমা | = | ক্ষমা |
| কীর্ত্তিঃ | = কীর্ত্তি * | ( অস্মি ) | = | হইতেছি। |

বৃহৎ সাম আদি বিভূতি কথন।

বৃহৎসাম তথা সাম্নাং গায়ত্রী ছন্দসামহম্।
মাসানাং মার্গশীর্ষোঽহমৃতূনাং কুসুমাকরঃ ॥৩৫॥

বৃহৎসাম, তথা, সাম্নাম্, গায়ত্রী, ছন্দসাম্, অহম্,
মাসানাম্, মার্গশীর্ষঃ, অহম্, ঋতূনাম্, কুসুমাকরঃ ॥৩৫॥

| | | | | |
|---|---|---|---|---|
| তথা | = এইরূপ | ছন্দসাম্ | = | ছন্দগুলির মধ্যে |
| অহম্ | = আমি | গায়ত্রী | = | গায়ত্রী |
| সাম্নাম্ | = গানযোগ্য শ্রুতি সমূহের মধ্যে | | | ( এবং ) |
| | | মাসানাম্ | = | মাসগুলির মধ্যে |
| বৃহৎসাম | = বৃহৎসাম | মার্গশীর্ষঃ | = | অগ্রহায়ণ মাস |

* কীর্ত্তি আদি এই সাত দেবতাদের স্ত্রীগণও হয় এবং স্ত্রীবাচক নামবিশিষ্ট গুণও প্রসিদ্ধ আছে, এই নিমিত্ত উভয় প্রকারেই ভগবানের বিভূতি।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ঋতূনাম্ | = | ঋতুদিগের মধ্যে | অহম্ | = | আমি ( ই ) |
| কুসুমাকরঃ | = | বসন্ত ঋতু | ( অস্মি ) | = | হইতেছি। |

দ্যূত আদি বিভূতি কথন।

দ্যূতং ছলয়তামস্মি তেজস্তেজস্বিনামহম্।
জয়োঽস্মি ব্যবসায়োঽস্মি সত্ত্বং সত্ত্ববতামহম্ ॥৩৬॥

দ্যূতম্, ছলয়তাম্, অস্মি, তেজঃ, তেজস্বিনাম্, অহম্,
জয়ঃ, অস্মি, ব্যবসায়ঃ, অস্মি, সত্ত্বম্, সত্ত্ববতাম্, অহম্ ॥৩৬॥

হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অহম্ | = | আমি | জয়ঃ | = | বিজয় |
| ছলয়তাম্ | = | প্রতারকদিগের মধ্যে | অস্মি | = | হই ( ও ) |
| দ্যূতম্ | = | জুয়া ( এবং ) | (ব্যবসায়িনাম্) | = | নিশ্চয়কারী-দের |
| তেজস্বিনাম্ | = | প্রভাবশালী পুরুষদিগের | ব্যবসায়ঃ | = | নিশ্চয় (এবং) |
| তেজঃ | = | প্রভাব | সত্ত্ববতাম্ | = | সাত্ত্বিক পুরুষ-গণের |
| অস্মি | = | হই ( আর ) | সত্ত্বম্ | = | সাত্ত্বিক ভাব |
| অহম্ | = | আমি | | | |
| (জেতৃণাম্) | = | বিজয়ী পুরুষদিগের | অস্মি | = | হইতেছি। |

বাসুদেবাদি বিভূতি কথন।

বৃষ্ণীনাং বাসুদেবোঽস্মি পাণ্ডবানাং ধনঞ্জয়ঃ।
মুনীনামপ্যহং ব্যাসঃ কবীনামুশনা কবিঃ ॥৩৭॥

বৃষ্ণীনাম্, বাসুদেবঃ, অস্মি, পাণ্ডবানাম্, ধনঞ্জয়ঃ,
মুনীনাম্, অপি, অহম্, ব্যাসঃ, কবীনাম্, উশনা, কবিঃ ॥৩৭॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| বৃষ্ণীনাম্ | = | বৃষ্ণিবংশীদের মধ্যে * | মুনীনাম্ | = | মুনিদিগের মধ্যে |
| | | | ব্যাসঃ | = | বেদব্যাস |
| বাসুদেবঃ | = | বাসুদেব অর্থাৎ আমি স্বয়ং তোমার সখা | | | ( আর ) |
| | | | কবীনাম্ | = | কবিদের মধ্যে |
| | | | উশনা | = | শুক্রাচার্য্য |
| | | ( আর ) | কবিঃ | = | কবি |
| পাণ্ডবানাম্ | = | পাণ্ডবদিগের মধ্যে | অপি | = | ও |
| ধনঞ্জয়ঃ | = | ধনঞ্জয় অর্থাৎ তুমি | অহম্ | = | আমি ( ই ) |
| | | | অস্মি | = | হইতেছি। |

দণ্ড আদি বিভূতি কথন।

দণ্ডো দময়তামস্মি নীতিরস্মি জিগীষতাম্।
মৌনঞ্চৈবাস্মি গুহ্যানাং জ্ঞানং জ্ঞানবতামহম্ ॥৩৮॥

দণ্ডঃ, দময়তাম্, অস্মি, নীতিঃ, অস্মি, জিগীষতাম্,
মৌনম্, চ, এব, অস্মি, গুহ্যানাম্, জ্ঞানম্, জ্ঞানবতাম্, অহম্ ॥৩৮॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | আর ( আমি ) | জিগীষতাম্ | = | জয়েচ্ছাযুক্তদের মধ্যে |
| দময়তাম্ | = | দমনকারীদের মধ্যে | | | |
| দণ্ডঃ | = | দণ্ড অর্থাৎ দমনকরিবার শক্তি | নীতিঃ | = | নীতি |
| অস্মি | = | হইতেছি | অস্মি | = | হই |

* যাদববংশের অন্তর্গত একটী বৃষ্ণিবংশও ছিল।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| গুহ্যানাম্ | = | গোপনীয় অর্থাৎ গুপ্ত রাখিবার যোগ্য ভাবসকলের মধ্যে | | | (এবং) |
| | | | জ্ঞানবতাম্ | = | জ্ঞানবান্‌দিগের |
| | | | জ্ঞানম্ | = | তত্ত্বজ্ঞান |
| মৌনম্ | = | মৌন | অহম্ | = | আমি |
| অস্মি | = | হইতেছি | এব | = | ই (হই) |

সর্ব্বরূপে প্রভাব সহিত ভগবানের স্বরূপ কথন।

যচ্চাপি সর্ব্বভূতানাং বীজং তদহমর্জ্জুন।
ন তদস্তি বিনা যৎ স্যান্ময়া ভূতং চরাচরম্ ॥৩৯॥

যৎ, চ, অপি, সর্ব্বভূতানাম্, বীজম্, তৎ, অহম্, অর্জুন,
ন, তৎ, অস্তি, বিনা, যৎ, স্যাৎ, ময়া, ভূতম্, চরাচরম্ ॥৩৯॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | এবং | (এব) | = | ই (হইতেছি) |
| অর্জুন | = | হে অর্জুন | (যতঃ) | = | যেহেতু |
| যৎ | = | যাহা | যৎ | = | যাহা |
| সর্ব্ব-ভূতানাম্ | = | সকলভূতের | ময়া | = | আমা |
| | | | বিনা | = | বিনা |
| বীজম্ | = | উৎপত্তির কারণ | স্যাৎ | = | হয় |
| | | | তৎ | = | সেরূপ (কোনও) |
| তৎ | = | তাহা | চরাচরম্ | = | চরাচর |
| অপি | = | ও | ভূতম্ | = | ভূত |
| অহম্ | = | আমি | ন অস্তি | = | নাই |

এই নিমিত্ত সকল বস্তু আমারই স্বরূপ হয়।

ভগবৎ বিভূতিসমূহের অনন্ততা কথন।

নান্তোঽস্তি মম দিব্যানাং বিভূতীনাং পরন্তপ।
এষ তূদ্দেশতঃ প্রোক্তো বিভূতের্বিস্তরো ময়া ॥৪০॥

ন, অন্তঃ, অস্তি, মম, দিব্যানাম্, বিভূতীনাম্, পরন্তপ,
এষঃ, তু, উদ্দেশতঃ, প্রোক্তঃ, বিভূতেঃ, বিস্তরঃ, ময়া ॥৪০॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| পরন্তপ | = | হে পরন্তপ | তু | = | তো |
| মম | = | আমার | ময়া | = | আমি (স্বীয়) |
| দিব্যানাম্ | = | দিব্য | বিভূতেঃ | = | বিভূতির |
| বিভূতীনাম্ | = | বিভূতিগুলির | বিস্তরঃ | = | বিস্তার (তোমাকে) |
| অন্তঃ | = | অন্ত | | | |
| ন অস্তি | = | নাই | উদ্দেশতঃ | = | একদেশতঃ অর্থাৎ সংক্ষেপরূপে |
| এষঃ | = | এই | প্রোক্তঃ | = | বলিলাম। |

ভগবানের তেজের অংশ হইতে সমুদয় বস্তুর উৎপত্তি কথন।

যদ্ যদ্ বিভূতিমৎ সত্ত্বং শ্রীমদূর্জিতমেব বা।
তত্তদেবাবগচ্ছ ত্বং মম তেজোঽংশসম্ভবম্ ॥৪১॥

যৎ, যৎ, বিভূতিমৎ, সত্ত্বম্, শ্রীমৎ, উর্জ্জিতম্, এব, বা,
তৎ, তৎ, এব, অবগচ্ছ, ত্বম্, মম, তেজোঽংশসম্ভবম্ ॥৪১॥

এই নিমিত্ত হে অর্জ্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যৎ | = | যাহা | বিভূতিমৎ | = | বিভূতিযুক্ত অর্থাৎ ঐশ্বর্য্য যুক্ত (এবং) |
| যৎ | = | যাহা | | | |
| এব | = | ই | | | |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| শ্রীমৎ | = | কান্তিযুক্ত | ত্বম্ | = | তুমি |
| বা | = | বা | মম | = | আমার |
| ঊর্জ্জিতম্ | = | শক্তিযুক্ত | তেজোঽংশ-সম্ভবম্ এব | = | তেজের অংশে উৎপন্ন হওয়াই |
| সত্ত্বম্ | = | বস্তু | | | |
| তৎ | = | তাহা | | | |
| তৎ | = | তাহা | অবগচ্ছ | = | জান। |

ভগবানের যোগশক্তির একাংশ দ্বারা সমস্ত জগতের স্থিতি কথন।

অথবা বহুনৈতেন কিং জ্ঞাতেন তবার্জুন।
বিষ্টভ্যাহমিদং কৃৎস্নমেকাংশেন স্থিতো জগৎ ॥৪২॥

অথবা, বহুনা, এতেন, কিম্, জ্ঞাতেন, তব, অর্জুন,
বিষ্টভ্য, অহম্, ইদম্, কৃৎস্নম্, একাংশেন, স্থিতঃ, জগৎ ॥৪২॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অথবা | = | অথবা | অহম্ | = | আমি |
| অর্জুন | = | হে অর্জুন | ইদম্ | = | এই |
| এতেন | = | ইহা | কৃৎস্নম | = | সম্পূর্ণ |
| বহুনা | = | বহু | জগৎ | = | জগৎকে (স্বীয় যোগমায়ায়) |
| জ্ঞাতেন | = | জানায় | | | |
| তব | = | তোমার | | | |
| কিম্ | = | কি প্রয়োজন আছে | একাংশেন | = | একাংশমাত্র দ্বারা |

বিষ্টভ্য = ধারণ করিয়া | স্থিতঃ = স্থিত আছি—

এই নিমিত্ত আমাকেই তত্ত্বতঃ জানা আবশ্যক।

ওঁ তৎসদিতি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং
যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জুনসংবাদে বিভূতি-
যোগো নাম দশমোঽধ্যায়ঃ ॥১০॥

---

ইতি শ্রীমদ্ভগবদ্গীতারূপী উপনিষদ্ এবং ব্রহ্মবিদ্যা তথা যোগশাস্ত্র-
বিষয়ক শ্রীকৃষ্ণ এবং অর্জুনের সংবাদে "বিভূতি-
যোগ" নামক দশম অধ্যায় ॥১০॥

---

হরিঃ ওঁ তৎসৎ হরিঃ ওঁ তৎসৎ হরিঃ ওঁ তৎসৎ

ওঁ

শ্রীপরমাত্মনে নমঃ।

# অথৈকাদশোঽধ্যায়ঃ।

বিশ্বরূপ দর্শন করাইবার নিমিত্ত অর্জুনের প্রার্থনা—১-৪।

ভগবান্ কর্তৃক স্বীয় বিশ্বরূপের বর্ণনা—৫-৮।

ধৃতরাষ্ট্রের নিকট সঞ্জয়দ্বারা বিশ্বরূপ বর্ণন—৯-১৪।

অর্জুন কর্তৃক ভগবানের বিশ্বরূপ দর্শন এবং তাঁহার স্তুতি করা—১৫-৩১।

ভগবান্ কর্তৃক স্বীয় প্রভাব বর্ণন এবং যুদ্ধের নিমিত্ত অর্জুনকে উৎসাহিত করা—৩২-৩৪।

ভয়ে ভীত অর্জুনকর্তৃক ভগবানের স্তুতি এবং চতুর্ভুজরূপ দর্শন করাইবার নিমিত্ত প্রার্থনা—৩৫-৪৬।

ভগবান্ কর্তৃক স্বীয় বিশ্বরূপ দর্শনের মহিমা কথন এবং চতুর্ভুজ ও সৌম্যরূপ দর্শন করান—৪৭-৫০।

অনন্য ভক্তি বিনা চতুর্ভুজরূপ দর্শনের দুর্লভতা ও ফলসহিত অনন্য ভক্তি কথন—৫১-৫৫।

অর্জুন উবাচ—

নিজের মোহ নিবৃত্তি স্বীকার করিয়া অর্জুন কর্তৃক ভগবানের বচন সমূহের প্রশংসা।

মদনুগ্রহায় পরমং গুহ্যমধ্যাত্মসংজ্ঞিতম্।
যৎত্বয়োক্তং বচস্তেন মোহোঽয়ং বিগতো মম ॥১॥

মদনুগ্রহায়, পরমম্, গুহ্যম্, অধ্যাত্মসংজ্ঞিতম্,
যৎ, ত্বয়া, উক্তম্, বচঃ, তেন, মোহঃ, অয়ম্, বিগতঃ, মম ॥১॥

এই প্রকার ভগবানের বাক্য শ্রবণ করিয়া অর্জুন বলিলেন, হে ভগবন্‌

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মদনুগ্রহায় | = | আমার প্রতি অনুগ্রহ করিবার নিমিত্ত | ত্বয়া | = | আপনার দ্বারা |
| পরমম্‌ | = | পরম | উক্তম্‌ | = | কথিত হইয়াছে |
| গুহ্যম্‌ | = | গোপনীয় | তেন | = | তাহাদ্বারা |
| অধ্যাত্ম-সংজ্ঞিতম্‌ | = | অধ্যাত্ম-বিষয়ক | মম | = | আমার |
| | | | অয়ম্‌ | = | এই |
| বচঃ | = | বচন অর্থাৎ উপদেশ | মোহঃ | = | অজ্ঞান |
| যৎ | = | যাহা | বিগতঃ | = | নষ্ট হইয়া গিয়াছে |

ভগবানের নিকট হইতে শ্রুত মাহাত্ম্যকে স্বীকার করিয়া বিশ্বরূপ দর্শন করিবার নিমিত্ত অর্জুনের ইচ্ছা প্রকট করা।

ভবাপ্যয়ৌ হি ভূতানাং শ্রুতৌ বিস্তরশো ময়া।
ত্বত্তঃ কমলপত্রাক্ষ মাহাত্ম্যমপি চাব্যয়ম্‌ ॥২॥

ভবাপ্যয়ৌ, হি, ভূতানাম্‌, শ্রুতৌ, বিস্তরশঃ, ময়া,
ত্বত্তঃ, কমলপত্রাক্ষ, মাহাত্ম্যম্‌, অপি, চ, অব্যয়ম্‌ ॥২॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| হি | = | কেননা | ভবাপ্যয়ৌ | = | উৎপত্তি এবং প্রলয় |
| কমলপত্রাক্ষ | = | হে কমলনেত্র | | | |
| ময়া | = | আমি | ত্বত্তঃ | = | আপনার নিকট হইতে |
| ভূতানাম্‌ | = | ভূতগণের | | | |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| বিস্তরশঃ | = | বিস্তার পূর্ব্বক | | | (আপনার) |
| শ্রুতৌ | = | শ্রবণ করিয়াছি | অব্যয়ম্ | = | অবিনাশী |
| | | | মাহাত্ম্যম্ | = | প্রভাব |
| চ | = | এবং | অপি | = | ও (শুনিয়াছি) |

এবমেতদ্ যথাত্থ ত্বমাত্মানং পরমেশ্বর।
দ্রষ্টুমিচ্ছামি তে রূপমৈশ্বরং পুরুষোত্তম ॥৩॥

এবম্, এতৎ, যথা, আত্থ, ত্বম্, আত্মানম্, পরমেশ্বর,
দ্রষ্টুম্, ইচ্ছামি, তে, রূপম্, ঐশ্বরম্, পুরুষোত্তম ॥৩॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| পরমেশ্বর | = | হে পরমেশ্বর | তে | = | আপনার |
| ত্বম্ | = | আপনি | | | |
| আত্মানম্ | = | আপনাকে | ঐশ্বরম্ | = | জ্ঞান, ঐশ্বর্য্য শক্তি, বল, বীর্য্য, এবং তেজযুক্ত |
| যথা | = | যেরূপ | | | |
| আত্থ | = | কহিতেছেন | রূপম্ | = | রূপ |
| এতৎ | = | এ কথা (ঠিক) | | | (প্রত্যক্ষভাবে) |
| এবম্ | = | এইরূপ | দ্রষ্টুম্ | = | দেখিতে |
| (এব) | = | ই (কিন্তু) | ইচ্ছামি | = | ইচ্ছা করি |
| পুরুষোত্তম | = | হে পুরুষোত্তম | | | |

বিশ্বরূপ দর্শন করাইবার নিমিত্ত অর্জ্জুনের প্রার্থনা।

মন্যসে যদি তচ্ছক্যং ময়া দ্রষ্টুমিতি প্রভো।
যোগেশ্বর ততো মে ত্বং দর্শয়াত্মানমব্যয়ম্ ॥৪॥

মন্যসে, যদি, তৎ, শক্যম্, ময়া, দ্রষ্টুম্, ইতি, প্রভো,
যোগেশ্বর, ততঃ, মে, ত্বম্, দর্শয়, আত্মানম্, অব্যয়ম ॥৪॥

এই নিমিত্ত—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| প্রভো | = | হে প্রভো * | মন্যসে | = | (আপনি) বিবেচনা করেন |
| ময়া | = | আমাদ্বারা | ততঃ | = | তবে |
| তৎ | = | সেই (আপনার রূপ) | যোগেশ্বর | = | হে যোগেশ্বর |
| দ্রষ্টুম্ | = | দেখার | ত্বম্ | = | আপনি (স্বীয়) |
| শক্যম্ | = | যোগ্য | অব্যয়ম্ | = | অবিনাশী |
| ইতি | = | এইরূপ | আত্মানম্ | = | স্বরূপ |
| | | | মে | = | আমাকে |
| যদি | = | যদি | দর্শয় | = | দর্শন করান |

শ্রীভগবানুবাচ—

বিশ্বরূপ দেখিবার নিমিত্ত অর্জুনের প্রতি ভগবানের আদেশ।

পশ্য মে পার্থ রূপাণি শতশোঽথ সহস্রশঃ।
নানাবিধানি দিব্যানি নানাবর্ণাকৃতীনি চ ॥৫॥

পশ্য, মে, পার্থ, রূপাণি, শতশঃ, অথ, সহস্রশঃ,
নানাবিধানি, দিব্যানি, নানাবর্ণাকৃতীনি, চ ॥৫॥

এই প্রকার অর্জুন প্রার্থনা করিলে পরে শ্রীকৃষ্ণ ভগবান্ বলিলেন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| পার্থ | = | হে পার্থ | শতশঃ | = | শত শত |
| মে | = | আমার | অথ | = | এবং |

* উৎপত্তি, স্থিতি, প্রলয় এবং অন্তর্যামীরূপে শাসনের কর্ত্তা হওয়ায় ভগবানের নাম প্রভু হইয়াছে।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| সহস্রশঃ | = | সহস্র সহস্র | নানাবর্ণা-কৃতীনি | = | নানাবর্ণ ও আকৃতি বিশিষ্ট |
| নানাবিধানি | = | নানা প্রকারের | দিব্যানি | = | অলৌকিক |
| | | | রূপাণি | = | রূপসমূহ |
| চ | = | এবং | পশ্য | = | দেখ |

পশ্যাদিত্যান্ বসূন্ রুদ্রানশ্বিনৌ মরুতস্তথা।
বহূন্যদৃষ্টপূর্ব্বাণি পশ্যাশ্চর্য্যাণি ভারত ॥৬॥

পশ্য, আদিত্যান্, বসূন্, রুদ্রান্, অশ্বিনৌ, মরুতঃ, তথা, বহূনি, অদৃষ্টপূর্ব্বাণি, পশ্য, আশ্চর্য্যাণি, ভারত ॥৬॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ভারত | = | হে ভরতবংশীয় অর্জ্জুন (আমাতে) | মরুতঃ | = | উনপঞ্চাশ মরুদ্গণকে |
| আদিত্যান্ | = | আদিত্য-দিগকে অর্থাৎ অদিতির দ্বাদশ পুত্রগণকে | পশ্য | = | দেখ |
| | | | তথা | = | তথা |
| বসূন্ | = | অষ্টবসু-দিগকে | অদৃষ্ট-পূর্ব্বাণি | = | পূর্ব্বে যাহা কখনও দেখ নাই এ রকম |
| রুদ্রান্ | = | একাদশ রুদ্র-দিগকে (আর) | বহূনি | = | বহু |
| | | | আশ্চর্য্যাণি | = | আশ্চর্য্যময় রূপসমূহ |
| অশ্বিনৌ | = | অশ্বিনীকুমার-দ্বয়কে (ও) | পশ্য | = | দেখ |

বিশ্বরূপের একাংশে সমস্ত জগৎ দেখিবার নিমিত্ত ভগবানের উক্তি।

ইহৈকস্থং জগৎ কৃৎস্নং পশ্যাদ্য সচরাচরম্।
মম দেহে গুড়াকেশ যচ্চান্যদ্দ্রষ্টুমিচ্ছসি ॥৭॥

ইহ, একস্থম্, জগৎ, কৃৎস্নম্, পশ্য, অদ্য, সচরাচরম্,
মম, দেহে, গুড়াকেশ, যৎ, চ, অন্যৎ, দ্রষ্টুম্, ইচ্ছসি ॥৭॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| গুড়াকেশ | = | হে অর্জুন * | জগৎ | = | জগৎ |
| অদ্য | = | এক্ষণে | পশ্য | = | দেখ |
| ইহ | = | এই | অন্যৎ | = | আর |
| মম | = | আমার | চ | = | ও |
| দেহে | = | শরীরে | যৎ | = | যাহা ( কিছু ) |
| একস্থম্ | = | একজায়গায়স্থিত | দ্রষ্টুম্ | = | দেখিতে |
| সচরাচরম্ | = | চরাচর সহিত | ইচ্ছসি | = | চাও ( তাহা দেখ) |
| কৃৎস্নম্ | = | সম্পূর্ণ | | | |

বিশ্বরূপ দেখিবার নিমিত্ত অর্জুনকে ভগবান্ কর্তৃক দিব্য নেত্র প্রদান।

ন তু মাং শক্যসে দ্রষ্টুমনেনৈব স্বচক্ষুষা।
দিব্যং দদামি তে চক্ষুঃ পশ্য মে যোগমৈশ্বরম্ ॥৮॥

ন, তু, মাম্, শক্যসে, দ্রষ্টুম্, অনেন, এব, স্বচক্ষুষা,
দিব্যম্, দদামি, তে, চক্ষুঃ, পশ্য, মে, যোগম্, ঐশ্বরম্ ॥৮॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তু | = | কিন্তু | স্বচক্ষুষা | = | স্বীয় প্রাকৃত নেত্রদ্বারা |
| মাম্ | = | আমাকে | দ্রষ্টুম্ | = | দেখিতে |
| অনেন | = | এই | | | |

* নিদ্রাজয়ী হওয়ার জন্য অর্জুনের নাম গুড়াকেশ হইয়াছিল।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| এব | = | নিঃসন্দেহ | চক্ষুঃ | = | চক্ষু |
| ন শক্যসে | = | সমর্থ নহ | দদামি | = | দিতেছি |
| ( অতঃ ) | = | এই নিমিত্ত ( আমি ) | ( তেন ) | = | তাহাদ্বারা (তুমি) |
| | | | মে | = | আমার |
| তে | = | তোমাকে | ঐশ্বরম্ | = | প্রভাব ( এবং ) |
| দিব্যম্ | = | দিব্য অর্থাৎ অলৌকিক | যোগম্ | = | যোগশক্তি |
| | | | পশ্য | = | দেখ |

সঞ্জয় উবাচ—

অর্জুনকে ভগবান্ কর্ত্তৃক স্বীয় বিশ্বরূপ দর্শন করান।

এবমুক্ত্বা ততো রাজন্ মহাযোগেশ্বরো হরিঃ।
দর্শয়ামাস পার্থায় পরমং রূপমৈশ্বরম্ ॥ ৯ ॥

এবম্, উক্ত্বা, ততঃ, রাজন্, মহাযোগেশ্বরঃ, হরিঃ,
দর্শয়ামাস, পার্থায়, পরমম্, রূপম্, ঐশ্বরম্ ॥ ৯ ॥

সঞ্জয় কহিলেন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| রাজন্ | = | হে রাজন্ | উক্ত্বা | = | বলিয়া |
| মহা-যোগেশ্বরঃ | = | মহাযোগেশ্বর ( এবং ) | ততঃ | = | তাহার পরে |
| | | | পার্থায় | = | অর্জুনকে |
| | | | পরমম্ | = | পরম |
| হরিঃ | = | সকলপাপনাশ-কারী ভগবান্ | ঐশ্বরম্ | = | ঐশ্বর্য্যযুক্ত |
| | | | রূপম্ | = | দিব্যস্বরূপ |
| এবম্ | = | এইরূপ | দর্শয়ামাস | = | দেখাইলেন |

সঞ্জয় কর্ত্তৃক বিশ্বরূপ বর্ণন।

অনেকবক্ত্রনয়নমনেকাদ্ভুতদর্শনম্।
অনেকদিব্যাভরণং দিব্যানেকোদ্যতায়ুধম্ ॥১০॥

অনেকবক্ত্রনয়নম্, অনেকাদ্ভুতদর্শনম্,
অনেকদিব্যাভরণম্, দিব্যানেকোদ্যতায়ুধম্ ॥ ১০ ॥

এবং সেই—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অনেকবক্ত্র-নয়নম্ | = | অনেক মুখ এবং নেত্রযুক্ত (এবং) | অনেক-দিব্যাভরণম্ | = | অনেক দিব্য ভূষণযুক্ত (ও) |
| অনেকাদ্ভুত-দর্শনম্ | = | অনেক অদ্ভুত দর্শন বিশিষ্ট (আর) | দিব্যানেকো-দ্যতায়ুধম্ | = | উদ্যত দিব্য বহু শস্ত্রধারী |

দিব্যমাল্যাম্বরধরং দিব্যগন্ধানুলেপনম্।
সর্ব্বাশ্চর্য্যময়ং দেবমনন্তং বিশ্বতোমুখম্ ॥ ১১ ॥

দিব্যমাল্যাম্বরধরম্, দিব্যগন্ধানুলেপনম্,
সর্ব্বাশ্চর্য্যময়ম্, দেবম্, অনন্তম্, বিশ্বতোমুখম্ ॥ ১১ ॥

তথা—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| দিব্য-মাল্যাম্বর-ধরম্ | = | দিব্য মালা এবং বস্ত্র-ধারণকারী | দিব্য-গন্ধানু-লেপনম্ | = | দিব্য গন্ধের অনুলেপন-কারী |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| | | (আর) | | | |
| সর্ব্বাশ্চর্য্যময়ম্ | = | সকল প্রকার আশ্চর্য্যযুক্ত | দেবম্ | = | পরমদেব পরমেশ্বরকে |
| অনন্তম্ | = | সীমারহিত | (অপশ্যৎ) | = | অর্জ্জুন দেখিলেন |
| বিশ্বতোমুখম্ | = | বিরাটস্বরূপ | | | |

বিশ্বরূপ প্রকাশের মহিমা।

দিবি সূর্য্যসহস্রস্য ভবেদ্ যুগপদুত্থিতা।
যদি ভাঃ সদৃশী সা স্যাদ্ভাসস্তস্য মহাত্মনঃ ॥১২॥

দিবি, সূর্য্যসহস্রস্য, ভবেৎ, যুগপৎ, উত্থিতা,
যদি, ভাঃ, সদৃশী, সা, স্যাৎ, ভাসঃ, তস্য, মহাত্মনঃ ॥১২॥

এবং হে রাজন্—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| দিবি | = | আকাশে | সা | = | সেই প্রকাশ (ও) |
| সূর্য্যসহস্রস্য | = | সহস্রসূর্য্যের | তস্য | = | সেই |
| যুগপৎ | = | একত্র | মহাত্মনঃ | = | বিশ্বরূপ পরমাত্মার |
| উত্থিতা | = | উদয় হওয়াতে উৎপন্ন (যে) | ভাসঃ | = | প্রকাশের |
| | | | সদৃশী | = | সদৃশ |
| ভাঃ | = | প্রকাশ | যদি | = | কদাচিৎ (ই) |
| ভবেৎ | = | হয় | স্যাৎ | = | হইতে পারে |

অর্জ্জুন কর্তৃক বিশ্বরূপে সম্পূর্ণ জগতের এক-

তত্রৈকস্থং জগৎ কৃৎস্নং প্রবিভক্তমনেকধা।
অপশ্যদ্দেবদেবস্য শরীরে পাণ্ডবস্তদা ॥১৩॥

স্থান স্থিত দর্শন।

তত্র, একস্থম্, জগৎ, কৃৎস্নম্, প্রবিভক্তম্, অনেকধা,
অপশ্যৎ, দেবদেবস্য, শরীরে, পাণ্ডবঃ, তদা ॥১৩॥

এ প্রকার আশ্চর্য্যময় রূপ দেখিতে দেখিতে —

| | | | | | |
|---|---|---|---|---|---|
| পাণ্ডবঃ | = | পাণ্ডুপুত্র অর্জুন | তত্র | = | সেই |
| তদা | = | সেই কালে | | | |
| অনেকধা | = | অনেক প্রকারে | দেবদেবস্য | = | দেবদেব শ্রীকৃষ্ণভগবানের |
| প্রবিভক্তম্ | = | বিভক্ত অর্থাৎ পৃথক্ পৃথক্ | শরীরে | = | শরীরে |
| কৃৎস্নম্ | = | সম্পূর্ণ | একস্থম্ | = | একত্রস্থিত |
| জগৎ | = | জগৎ | অপশ্যৎ | = | দেখিলেন |

বিশ্বরূপ দর্শন করিয়া অর্জুনের বিস্মিত হওন।

ততঃ স বিস্ময়াবিষ্টো হৃষ্টরোমা ধনঞ্জয়ঃ।
প্রণম্য শিরসা দেবং কৃতাঞ্জলিরভাষত ॥১৪॥

ততঃ, সঃ, বিস্ময়াবিষ্টঃ, হৃষ্টরোমা, ধনঞ্জয়ঃ,
প্রণম্য, শিরসা, দেবম্, কৃতাঞ্জলিঃ, অভাষত ॥১৪॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ততঃ | = | তদনন্তর | দেবম্ | = | বিশ্বরূপ পরমাত্মাকে ( শ্রদ্ধা ভক্তির সহিত ) |
| সঃ | = | সেই | | | |
| বিস্ময়াবিষ্টঃ | = | আশ্চর্য্যযুক্ত | | | |
| হৃষ্টরোমা | = | রোমাঞ্চিত | | | |
| ধনঞ্জয়ঃ | = | অর্জুন | শিরসা | = | মস্তক দ্বারা |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| প্রণম্য | = | প্রণাম করিয়া | অভাষত | = | বলিতে লাগিলেন |
| কৃতাঞ্জলিঃ | = | কৃতাঞ্জলিপুটে | | | |

অর্জুন উবাচ—

বিশ্বরূপে দেবতা এবং ঋষিদিগকে দর্শন।

পশ্যামি দেবাংস্তব দেব দেহে
সর্ব্বাংস্তথা ভূতবিশেষসঙ্ঘান্।
ব্রহ্মাণমীশং কমলাসনস্থ-
মৃষীংশ্চ সর্ব্বানুরগাংশ্চ দিব্যান্ ॥১৫॥

পশ্যামি, দেবান্, তব, দেব, দেহে, সর্ব্বান্, তথা, ভূতবিশেষসঙ্ঘান্, ব্রহ্মাণম্, ঈশম্, কমলাসনস্থম্, ঋষীন্, চ, সর্ব্বান্, উরগান্, চ, দিব্যান্ ॥১৫॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| দেব | = | হে দেব | ব্রহ্মাণম্ | = | ব্রহ্মাকে (ও) |
| তব | = | আপনার | ঈশম্ | = | মহাদেবকে |
| দেহে | = | শরীরে | চ | = | এবং |
| সর্ব্বান্ | = | সকল | সর্ব্বান্ | = | সকল |
| দেবান্ | = | দেবতাদিগকে | ঋষীন্ | = | ঋষিদিগকে |
| তথা | = | এবং | চ | = | আর |
| ভূতবিশেষসঙ্ঘান্ | = | বহু ভূতের সমুদয়কে (আর) | দিব্যান্ | = | দিব্য |
| কমলাসনস্থম্ | = | কমলাসনে অধিষ্ঠিত | উরগান্ | = | সর্পগণকে |
| | | | পশ্যামি | = | দেখিতেছি |

বিশ্বরূপকে অনেক বাহু এবং উদরাদি যুক্ত দর্শন।

অনেকবাহূদরবক্ত্রনেত্রং
পশ্যামি ত্বাং সর্ব্বতোঽনন্তরূপম্ ।
নান্তং ন মধ্যং ন পুনস্তবাদিং
পশ্যামি বিশ্বেশ্বর বিশ্বরূপ ॥১৬॥

অনেকবাহূদরবক্ত্রনেত্রম্, পশ্যামি, ত্বাম্, সর্ব্বতঃ, অনন্তরূপম্, ন, অন্তম্, ন, মধ্যম্, ন, পুনঃ, তব, আদিম্, পশ্যামি, বিশ্বেশ্বর, বিশ্বরূপ ॥১৬॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| বিশ্বেশ্বর | = | হে সমস্ত বিশ্বের অধীশ্বর | বিশ্বরূপ | = | হে বিশ্বরূপ |
| ত্বাম্ | = | আপনাকে | তব | = | আপনার |
| অনেক-বাহূদর-বক্ত্রনেত্রম্ | = | অনেক বাহু, উদর, মুখ এবং নেত্রযুক্ত ( আর ) | ন | = | না |
| সর্ব্বতঃ | = | সকলদিকে | অন্তম্ | = | অন্ত (দেখিতেছি) |
| অনন্ত-রূপম্ | = | অনন্তরূপ বিশিষ্ট | ন | = | না |
| পশ্যামি | = | দেখিতেছি | মধ্যম্ | = | মধ্য |
| | | | পুনঃ | = | আর |
| | | | ন | = | না |
| | | | আদিম্ | = | আদি ( ই ) |
| | | | পশ্যামি | = | দেখিতেছি। |

বিশ্বরূপকে কিরীট, গদা এবং চক্র আদি যুক্ত দর্শন।

কিরীটিনং গদিনং চক্রিণঞ্চ
তেজোরাশিং সর্ব্বতো দীপ্তিমন্তম্ ।
পশ্যামি ত্বাং দুর্নিরীক্ষ্যং সমন্তা-
দ্দীপ্তানলার্কদ্যুতিমপ্রমেয়ম্ ॥১৭॥

কিরীটিনম্, গদিনম্, চক্রিণম্, চ, তেজোরাশিম্, সর্ব্বতঃ,
দীপ্তিমন্তম্, পশ্যামি, ত্বাম্, ছুর্নিরীক্ষ্যম্, সমন্তাৎ,
দীপ্তানলার্কত্যুতিম্, অপ্রমেয়ম্ ॥১৭॥

এবং হে বিষ্ণো—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ত্বাম্ | = | আপনাকে (আমি) | দীপ্তানলার্কত্যুতিম্ | = | প্রজ্বলিত অগ্নি এবং সূর্য্যের ন্যায় জ্যোতিযুক্ত |
| কিরীটিনম্ | = | মুকুটযুক্ত | ছুর্নিরীক্ষ্যম্ | = | দেখিতে অতি গহন (ও) |
| গদিনম্ | = | গদাযুক্ত | অপ্রমেয়ম্ | = | অপ্রমেয় স্বরূপ |
| চ | = | আর | সমন্তাৎ | = | সর্ব্বদিকেই |
| চক্রিণম্ | = | চক্রযুক্ত ( ও ) | পশ্যামি | = | দেখিতেছি। |
| সর্ব্বতঃ | = | সকলদিকে | | | |
| দীপ্তিমন্তম্ | = | প্রকাশমান | | | |
| তেজোরাশিম্ | = | তেজঃপুঞ্জ | | | |

বিশ্বরূপের স্তুতি।

ত্বমক্ষরং পরমং বেদিতব্যং
ত্বমস্য বিশ্বস্য পরং নিধানম্।
ত্বমব্যয়ঃ শাশ্বতধর্ম্মগোপ্তা
সনাতনস্ত্বং পুরুষো মতো মে ॥১৮॥

ত্বম্, অক্ষরম্, পরমম্, বেদিতব্যম্, ত্বম্, অস্য, বিশ্বস্য,
পরম্, নিধানম্, ত্বম্, অব্যয়ঃ, শাশ্বতধর্ম্মগোপ্তা, সনাতনঃ,
ত্বম্, পুরুষঃ, মতঃ, মে ॥১৮॥

এই নিমিত্ত হে ভগবন্—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ত্বম্ | = | আপনি ( ই ) | নিধানম্ | = | আশ্রয় ( আর ) |
| বেদিতব্যম্ | = | জানিবার যোগ্য | ত্বম্ | = | আপনি ( ই ) |
| পরমম্ | = | পরম | শাশ্বত-ধর্ম্মগোপ্তা | = | অনাদি ধর্ম্মের রক্ষক ( ও ) |
| অক্ষরম্ | = | অক্ষর অর্থাৎ পরব্রহ্ম পরমাত্মা ( এবং ) | ত্বম্ | = | আপনি ( ই ) |
| | | | অব্যয়ঃ | = | অবিনাশী |
| ত্বম্ | = | আপনি ( ই ) | সনাতনঃ | = | সনাতন |
| অস্য | = | এই | পুরুষঃ | = | পুরুষ ( এইরূপ ) |
| বিশ্বস্য | = | জগতের | মে | = | আমার |
| পরম্ | = | পরম | মতঃ | = | মত। |

অনন্ত সামর্থ্য এবং প্রভাবযুক্ত বিশ্বরূপের দর্শন।

অনাদিমধ্যান্তমনন্তবীর্য্য-
মনন্তবাহুং শশিসূর্য্যনেত্রম্।
পশ্যামি ত্বাং দীপ্তহুতাশবক্ত্রং
স্বতেজসা বিশ্বমিদং তপন্তম্ ॥১৯॥

অনাদিমধ্যান্তম্, অনন্তবীর্য্যম্, অনন্তবাহুম্, শশিসূর্য্যনেত্রম্, পশ্যামি, ত্বাম্, দীপ্তহুতাশবক্ত্রম্, স্বতেজসা, বিশ্বম্, ইদম্, তপন্তম্ ॥১৯॥

হে পরমেশ্বর আমি—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ত্বাম্ | = | আপনাকে | অনন্তবীর্য্যম্ | = | অনন্তসামর্থ্যযুক্ত ( আর ) |
| অনাদি-মধ্যান্তম্ | = | আদি অন্ত ও মধ্য রহিত ( এবং ) | অনন্তবাহুম্ | = | অনন্তবাহু বিশিষ্ট |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| | | (ও) | | | (আর) |
| শশিসূর্য্য-নেত্রম্ | = | চন্দ্রসূর্য্যরূপ নেত্র বিশিষ্ট | স্বতেজসা | = | স্বীয় তেজদ্বারা |
| | | | ইদম্ | = | এই |
| | | (এবং) | বিশ্বম্ | = | জগৎকে |
| দীপ্তহুতাশ-বক্ত্রম্ | = | প্রজ্জলিত অগ্নি রূপ মুখযুক্ত | তপন্তম্ | = | সন্তাপকারী |
| | | | পশ্যামি | = | দেখিতেছি |

অদ্ভুত বিরাট-রূপ দ্বারা সমস্ত জগৎ ব্যাপ্ত আছে ইহা দেখা।

দ্যাবাপৃথিব্যোরিদমন্তরং হি
ব্যাপ্তং ত্বয়ৈকেন দিশশ্চ সর্ব্বাঃ।
দৃষ্ট্বাদ্ভুতং রূপমুগ্রং তবেদং
লোকত্রয়ং প্রব্যথিতং মহাত্মন্ ॥২০॥

দ্যাবাপৃথিব্যোঃ, ইদম্, অন্তরম্, হি, ব্যাপ্তম্, ত্বয়া, একেন, দিশঃ, চ, সর্ব্বাঃ, দৃষ্ট্বা, অদ্ভুতম্, রূপম্, উগ্রম্, তব, ইদম্, লোকত্রয়ম্, প্রব্যথিতম্, মহাত্মন্ ॥২০॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মহাত্মন্ | = | হে মহাত্মন্ | চ | = | আর |
| ইদম্ | = | এই | সর্ব্বাঃ | = | সকল |
| দ্যাবা-পৃথিব্যোঃ | = | স্বর্গ ও পৃথিবীর | দিশঃ | = | দিক্ |
| | | | একেন | = | এক |
| অন্তরম্ | = | মধ্যস্থিত সম্পূর্ণ আকাশ | ত্বয়া | = | আপনার দ্বারা |
| | | | হি | = | ই |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ব্যাপ্তম্ | = | পরিপূর্ণ | রূপম্ | = | রূপ |
| তব | = | আপনার | দৃষ্ট্বা | = | দেখিয়া |
| ইদম্ | = | এই | লোকত্রয়ম্ | = | লোকত্রয় |
| অদ্ভুতম্ | = | অলৌকিক (ও) | প্রব্যথিতম্ | = | অত্যন্ত ব্যথিত হইতেছে |
| উগ্রম্ | = | ভয়ঙ্কর | | | |

দেবতাগণ বিশ্বরূপে প্রবেশ করিতেছেন ও মহর্ষিগণ স্তুতি করিতেছেন ইহা দর্শন।

অমী হি ত্বাং সুরসঙ্ঘা বিশন্তি
কেচিদ্ভীতাঃ প্রাঞ্জলয়ো গৃণন্তি।
স্বস্তীত্যুক্ত্বা মহর্ষি সিদ্ধসঙ্ঘাঃ
স্তুবন্তি ত্বাং স্তুতিভিঃ পুষ্কলাভিঃ ॥২১॥

অমী, হি, ত্বাম্, সুরসঙ্ঘাঃ, বিশন্তি, কেচিৎ, ভীতাঃ, প্রাঞ্জলয়ঃ, গৃণন্তি, স্বস্তি, ইতি, উক্ত্বা, মহর্ষিসিদ্ধসঙ্ঘাঃ, স্তুবন্তি, ত্বাম্, স্তুতিভিঃ, পুষ্কলাভিঃ ॥২১॥

এবং হে গোবিন্দ—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অমী | = | এই সকল | প্রাঞ্জলয়ঃ | = | করযোড়ে (আপনার নাম ও গুণের) |
| সুরসঙ্ঘাঃ | = | দেবতাসমূহ | গৃণন্তি | = | উচ্চারণ করিতেছেন (এবং) |
| ত্বাম্ | = | আপনাতে | মহর্ষিসিদ্ধসঙ্ঘাঃ | = | মহর্ষি ও সিদ্ধসমুদয় |
| হি | = | ই | স্বস্তি | = | কল্যাণ হউক |
| বিশন্তি | = | প্রবেশ করিতেছেন (আর) | | | |
| কেচিৎ | = | কেহ কেহ | | | |
| ভীতাঃ | = | ভীত হইয়া | | | |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ইতি | = | এইরূপ | স্তুতিভিঃ | = | স্তুতি সকল দ্বারা |
| উক্ত্বা | = | বলিয়া | ত্বাম্ | = | আপনাকে |
| পুষ্কলাভিঃ | = | উত্তম উত্তম | স্তুবন্তি | = | স্তব করিতেছেন, |

বিশ্বরূপ দর্শনকারী বিস্ময়যুক্ত রুদ্রাদির দর্শন।

রুদ্রাদিত্যা বসবো যে চ সাধ্যা
বিশ্বেঽশ্বিনৌ মরুতশ্চোষ্মপাশ্চ।
গন্ধর্ব্বযক্ষাসুরসিদ্ধসঙ্ঘা
বীক্ষন্তে ত্বাং বিস্মিতাশ্চৈব সর্ব্বে ॥২২॥

রুদ্রাদিত্যাঃ, বসবঃ, যে, চ, সাধ্যাঃ, বিশ্বে, অশ্বিনৌ, মরুতঃ, চ, উষ্মপাঃ, চ, গন্ধর্ব্বযক্ষাসুরসিদ্ধসঙ্ঘাঃ, বীক্ষন্তে, ত্বাম্, বিস্মিতাঃ, চ, এব, সর্ব্বে ॥২২॥

এবং হে পরমেশ্বর—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যে | = | যে সকল | মরুতঃ | = | মরুদ্গণ |
| রুদ্রাদিত্যাঃ | = | একাদশরুদ্র ও দ্বাদশ আদিত্য | চ | = | ও |
| চ | = | আর | উষ্মপাঃ | = | পিতৃগণ |
| বসবঃ | = | অষ্টবসু | চ | = | আর |
| সাধ্যাঃ | = | সাধ্যগণ | গন্ধর্ব্ব-যক্ষাসুর-সিদ্ধসঙ্ঘাঃ | = | গন্ধর্ব্ব যক্ষ রাক্ষস ও সিদ্ধগণ সমুদয় |
| বিশ্বে | = | বিশ্বদেব সকল (ও) | (তে) | = | তাঁহারা |
| অশ্বিনৌ | = | অশ্বিনীকুমারদ্বয় | সর্ব্বে | = | সকলে |
| চ | = | এবং | | | |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| এব | = | ই | ত্বাম্ | = | আপনাকে |
| বিস্মিতাঃ | = | বিস্মিত হইয়া | বীক্ষন্তে | = | দেখিতেছেন |

ভগবানের ভয়ঙ্কর রূপ দেখিয়া অর্জুনের ভীত হওয়া।

রূপং মহত্তে বহুবক্ত্রনেত্রং
মহাবাহো বহুবাহূরুপাদম্ ।
বহূদরং বহুদংষ্ট্রাকরালং
দৃষ্ট্বা লোকাঃ প্রব্যথিতাস্তথাহম্ ॥২৩॥

রূপম্, মহৎ, তে, বহুবক্ত্রনেত্রম্, মহাবাহো, বহুবাহূরুপাদম্, বহূদরম্, বহুদংষ্ট্রাকরালম্, দৃষ্ট্বা, লোকাঃ, প্রব্যথিতাঃ, তথা, অহম্ ॥২৩॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মহাবাহো | = | হে মহাবাহো | মহৎ | = | মহান্ |
| তে | = | আপনার | রূপম্ | = | রূপ |
| বহুবক্ত্রনেত্রম্ | = | বহু মুখ ও নেত্র বিশিষ্ট (আর) | দৃষ্ট্বা | = | দেখিয়া |
| | | | লোকাঃ | = | সকল লোক |
| বহুবাহূরুপাদম্ | = | বহু হস্ত, উরু ও পদ বিশিষ্ট (এবং) | প্রব্যথিতাঃ | = | ব্যাকুল হইতেছে |
| | | | তথা | = | সেইরূপ |
| | | | অহম্ | = | আমি |
| বহূদরম্ | = | বহু উদরযুক্ত | (অপি) | = | ও |
| বহুদংষ্ট্রাকরালম্ | = | বহু ভয়ানক দংষ্ট্রাযুক্ত | | | (ব্যাকুল হইতেছি) |

নভঃস্পৃশং দীপ্তমনেকবর্ণং
ব্যাত্তাননং দীপ্তবিশালনেত্রম্ ।
দৃষ্ট্বা হি ত্বাং প্রব্যথিতান্তরাত্মা
ধৃতিং ন বিন্দামি শমঞ্চ বিষ্ণো ॥২৪॥

নভঃস্পৃশম্, দীপ্তম্, অনেকবর্ণম্, ব্যাত্তাননম্,
দীপ্তবিশালনেত্রম্, দৃষ্ট্বা, হি, ত্বাম্, প্রব্যথিতান্তরাত্মা,
ধৃতিম্, ন, বিন্দামি, শমম্, চ, বিষ্ণো ॥২৪॥

হি = কেননা
বিষ্ণো = হে বিষ্ণো
নভঃস্পৃশম্ = আকাশের সহিত স্পৃষ্ট
দীপ্তম্ = দেদীপ্যমান
অনেকবর্ণম্ = অনেক বর্ণ বিশিষ্ট (এবং)
ব্যাত্তাননম্ = ব্যাদানকৃত মুখ যুক্ত (ও)
দীপ্তবিশাল-নেত্রম্ = প্রকাশমান বিশাল নেত্রযুক্ত
ত্বাম্ = আপনাকে
দৃষ্ট্বা = দর্শন করিয়া
প্রব্যথিতা-ন্তরাত্মা = ভীত অন্তঃকরণ বিশিষ্ট (আমি)
ধৃতিম্ = ধৈর্য্য
চ = এবং
শমম্ = শান্তি
ন বিন্দামি = পাইতেছি না ।

দংষ্ট্রাকরালানি চ তে মুখানি
দৃষ্ট্বৈব কালানলসন্নিভানি ।
দিশো ন জানে ন লভে চ শর্ম্ম
প্রসীদ দেবেশ জগন্নিবাস ॥২৫॥

দংষ্ট্রাকরালানি, চ, তে, মুখানি, দৃষ্ট্বা, এব,
কালানলসন্নিভানি, দিশঃ, ন, জানে, ন, লভে, চ,
শর্ম্ম, প্রসীদ, দেবেশ, জগন্নিবাস ॥২৫॥

এবং হে ভগবন্—

| | | | | |
|---|---|---|---|---|
| তে | = আপনার | | ন জানে | = জানিতেছি না |
| দংষ্ট্রা-করালানি | = ভয়ানক দংষ্ট্রাযুক্ত | | চ | = ও |
| | | | শর্ম্ম | = আনন্দ |
| চ | = আর | | এব | = ও |
| কালানল-সন্নিভানি | = প্রলয়কালের অগ্নিরসমান প্রজ্বলিত | | ন লভে | = পাইতেছি না |
| | | | ( অতঃ ) | = অতএব |
| | | | দেবেশ | = হে দেবেশ |
| মুখানি | = মুখসকল | | জগন্নিবাস | = হে জগন্নিবাস (আপনি) |
| দৃষ্ট্বা | = দেখিয়া | | | |
| দিশঃ | = দিক্ বিদিক্ | | প্রসীদ | = প্রসন্ন হউন |

উভয় সৈন্যের যোদ্ধৃগণকে বিরাট্ স্বরূপের মুখে প্রবিষ্ট হইয়া নষ্ট হইতে দেখা।

অমী চ ত্বাং ধৃতরাষ্ট্রস্য পুত্রাঃ
সর্ব্বে সহৈবাবনিপালসঙ্ঘৈঃ।
ভীষ্মো দ্রোণঃ সূতপুত্রস্তথাসৌ
সহাস্মদীয়ৈরপি যোধমুখ্যৈঃ ॥২৬॥

অমী, চ, ত্বাম্, ধৃতরাষ্ট্রস্য, পুত্রাঃ, সর্ব্বে, সহ, এব,
অবনিপালসঙ্ঘৈঃ, ভীষ্মঃ, দ্রোণঃ, সূতপুত্রঃ, তথা, অসৌ,
সহ, অস্মদীয়ৈঃ, অপি, যোধমুখ্যৈঃ ॥২৬॥

এবং আমি দেখিতেছি যে—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অমী | = | ঐ | চ | = | আর |
| সর্ব্বে | = | সকল | ভীষ্মঃ | = | ভীষ্মপিতামহ |
| এব | = | ই | দ্রোণঃ | = | দ্রোণাচার্য্য |
| ধৃতরাষ্ট্রস্য পুত্রাঃ | = | ধৃতরাষ্ট্র-পুত্রগণ | তথা | = | এবং |
| | | | অসৌ | = | সেই |
| অবনিপাল-সঙ্ঘৈঃ | = | সমুদয় রাজ বর্গের | সূতপুত্রঃ | = | কর্ণ |
| | | | অস্মদীয়ৈঃ | = | আমাদিগের |
| | | | অপি | = | ও |
| সহ | = | সহিত | যোধমুখ্যৈঃ | = | প্রধান যোদ্ধাদের |
| ত্বাম্ | = | আপনাতে | সহ | = | সহিত |
| ( বিশন্তি ) | = | প্রবেশ করিতেছে | | | ( সকলে ) |

বক্ত্রাণি তে ত্বরমাণা বিশন্তি
দংষ্ট্রাকরালানি ভয়ানকানি।
কেচিদ্বিলগ্না দশনান্তরেষু
সংদৃশ্যন্তে চূর্ণিতৈরুত্তমাঙ্গৈঃ ॥২৭॥

বক্ত্রাণি, তে, ত্বরমাণাঃ, বিশন্তি, দংষ্ট্রাকরালানি, ভয়ানকানি, কেচিৎ, বিলগ্নাঃ, দশনান্তরেষু, সংদৃশ্যন্তে, চূর্ণিতৈঃ, উত্তমাঙ্গৈঃ ॥২৭॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ত্বরমাণাঃ | = | বেগযুক্ত হইয়া | দংষ্ট্রা-করালানি | = | করাল দংষ্ট্রা বিশিষ্ট |
| তে | = | আপনার | | | |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ভয়ানকানি | = | ভয়ানক | উত্তমাঙ্গৈঃ | = | মস্তকসকলের সহিত |
| বক্ত্রাণি | = | মুখসমূহে | | | (আপনার) |
| বিশন্তি | = | প্রবেশ করিতেছে (এবং) | দশনান্তরেষু | = | দন্তসমূহেরমধ্যে |
| কেচিৎ | = | কেহ বা | বিলগ্নাঃ | = | সংলগ্ন |
| চূর্ণিতৈঃ | = | চূর্ণীভূত | সংদৃশ্যন্তে | = | দৃষ্ট হইতেছে |

নদী এবং সমুদ্রের দৃষ্টান্ত দ্বারা প্রবেশের দৃশ্যের বর্ণনা।

যথা নদীনাং বহবোঽম্বুবেগাঃ
সমুদ্রমেবাভিমুখা দ্রবন্তি।
তথা তবামী নরলোকবীরা
বিশন্তি বক্ত্রাণ্যভিবিজ্বলন্তি ॥২৮॥

যথা, নদীনাম্, বহবঃ, অম্বুবেগাঃ, সমুদ্রম্, এব, অভিমুখাঃ, দ্রবন্তি, তথা, তব, অমী, নরলোকবীরাঃ, বিশন্তি, বক্ত্রাণি, অভিবিজ্বলন্তি ॥২৮॥

এবং হে বিশ্বমূর্ত্তে—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যথা | = | যেইরূপ | দ্রবন্তি | = | ধাবিত হয় অর্থাৎ সমুদ্রেতে প্রবেশ করে |
| নদীনাম্ | = | নদী সকলের | | | |
| বহবঃ | = | বহু | | | |
| অম্বুবেগাঃ | = | জলপ্রবাহ | তথা | = | সেইরূপ |
| সমুদ্রম্ | = | সমুদ্রের | অমী | = | এই সকল |
| এব | = | ই | নরলোক-বীরাঃ | = | শূরবীর মনুষ্য সমূহ (ও) |
| অভিমুখাঃ | = | অভিমুখে | | | |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তব | = | অপনার | বক্ত্রাণি | = | মুখসকলের মধ্যে |
| অভিবিজ্বলন্তি | = | প্রজ্বলিত | বিশন্তি | = | প্রবেশ করিতেছে |

প্রদীপ এবং পতঙ্গের দৃষ্টান্ত দ্বারা বিনাশ দৃশ্যের বর্ণনা।

যথা প্রদীপ্তং জ্বলনং পতঙ্গা
বিশন্তি নাশায় সমৃদ্ধবেগাঃ।
তথৈব নাশায় বিশন্তি লোকা-
স্তবাপি বক্ত্রাণি সমৃদ্ধবেগাঃ ॥২৯॥

যথা, প্রদীপ্তম্, জ্বলনম্, পতঙ্গাঃ, বিশন্তি, নাশায়, সমৃদ্ধবেগাঃ, তথা, এব, নাশায়, বিশন্তি, লোকাঃ, তব, অপি, বক্ত্রাণি, সমৃদ্ধবেগাঃ ॥২৯॥

অথবা—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যথা | = | যেরূপ | এব | = | ই |
| পতঙ্গাঃ | = | পতঙ্গগণ (মোহবশে) | লোকাঃ | = | এই সকল লোক |
| | | | অপি | = | ও |
| নাশায় | = | নষ্ট হইবার জন্য | নাশায় | = | নিজের নাশের নিমিত্ত |
| প্রদীপ্তম্ | = | প্রজ্বলিত | | | |
| জ্বলনম্ | = | অগ্নিতে | তব | = | আপনার |
| সমৃদ্ধবেগাঃ | = | অতি বেগ যুক্ত হইয়া | বক্ত্রাণি | = | মুখসমূহে |
| বিশন্তি | = | প্রবেশ করে | সমৃদ্ধবেগাঃ | = | অতি বেগযুক্ত হইয়া |
| তথা | = | সেইরূপ | বিশন্তি | = | প্রবেশ করিতেছে |

সকল লোককে গ্রাসকারী তেজোময় ভয়ানক বিশ্বরূপের বর্ণন।

লেলিহ্যসে গ্রসমানঃ সমন্তা-
ল্লোকান্ সমগ্রান্ বদনৈর্জ্বলদ্ভিঃ।
তেজোভিরাপূর্য্য জগৎ সমগ্রং
ভাসস্তবোগ্রাঃ প্রতপন্তি বিষ্ণো ॥৩০॥

লেলিহ্যসে, গ্রসমানঃ, সমন্তাৎ, লোকান্, সমগ্রান্, বদনৈঃ, জ্বলদ্ভিঃ, তেজোভিঃ, আপূর্য্য, জগৎ, সমগ্রম্, ভাসঃ, তব, উগ্রাঃ, প্রতপন্তি, বিষ্ণো ॥৩০॥

এবং আপনি ঐ সকল—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| সমগ্রান্ | = | সম্পূর্ণ | তব | = | আপনার |
| লোকান্ | = | লোকগণকে | উগ্রাঃ | = | উগ্র |
| জ্বলদ্ভিঃ | = | প্রজ্বলিত | ভাসঃ | = | প্রকাশ |
| বদনৈঃ | = | মুখ সকল দ্বারা | সমগ্রম্ | = | সম্পূর্ণ |
| গ্রসমানঃ | = | গ্রাসকরতঃ | জগৎ | = | জগৎকে |
| সমন্তাৎ | = | সবদিক্ হইতে | তেজোভিঃ | = | তেজদ্বারা |
| লেলিহ্যসে | = | লেহন করিতেছেন | আপূর্য্য | = | পরিপূর্ণ করিয়া |
| বিষ্ণো | = | হে বিষ্ণো | প্রতপন্তি | = | সন্তপ্ত করিতেছে। |

উগ্ররূপধারী ভগবান্‌কে তত্ত্বতঃ জানিবার নিমিত্ত অর্জুনের প্রশ্ন।

আখ্যাহি মে কো ভবানুগ্ররূপো
নমোঽস্তু তে দেববর প্রসীদ।
বিজ্ঞাতুমিচ্ছামি ভবন্তমাদ্যং
ন হি প্রজানামি তব প্রবৃত্তিম্ ॥৩১॥

আখ্যাহি, মে, কঃ, ভবান্, উগ্ররূপঃ, নমঃ, অস্তু, তে, দেববর, প্রসীদ, বিজ্ঞাতুম্, ইচ্ছামি, ভবন্তম্, আদ্যম্, ন, হি, প্রজানামি, তব, প্রবৃত্তিম্ ॥৩১॥

হে ভগবন্ কৃপা করিয়া—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মে | = আমাকে | | আদ্যম্ | = | আদি স্বরূপ |
| আখ্যাহি | = বলুন ( যে ) | | ভবন্তম্ | = | আপনাকে ( আমি ) |
| উগ্ররূপঃ | = উগ্ররূপ বিশিষ্ট | | | | |
| ভবান্ | = আপনি | | বিজ্ঞাতুম্ | = | তত্ত্বতঃ জানিতে |
| কঃ | = কে ? | | ইচ্ছামি | = | ইচ্ছাকরি |
| দেববর | = হে দেবশ্রেষ্ঠ | | হি | = | কেননা |
| তে | = আপনাকে | | তব | = | আপনার |
| নমঃ | = নমস্কার | | প্রবৃত্তিম্ | = | প্রবৃত্তি (আমি) |
| অস্তু | = হয় ( আপনি ) | | ন প্রজানামি | = | বিশেষরূপে জ্ঞাত নহি। |
| প্রসীদ | = প্রসন্ন হউন | | | | |

শ্রীভগবানুবাচ—

কালোঽস্মি লোকক্ষয়কৃৎপ্রবৃদ্ধো
লোকান্ সমাহর্ত্তুমিহ প্রবৃত্তঃ।
ঋতেঽপি ত্বাং ন ভবিষ্যন্তি সর্ব্বে
যেঽবস্থিতাঃ প্রত্যনীকেষু যোধাঃ ॥৩২॥

'লোকসমূহকে নষ্ট করিবার জন্য প্রবৃত্ত আমি মহাকাল' ইত্যাদি বাক্য-দ্বারা ভগবানের উত্তর।

কালঃ, অস্মি, লোকক্ষয়কৃৎ, প্রবৃদ্ধঃ, লোকান্, সমাহর্ত্তুম্, ইহ, প্রবৃত্তঃ, ঋতে, অপি, ত্বাম্, ন, ভবিষ্যন্তি, সর্ব্বে, যে, অবস্থিতাঃ, প্রত্যনীকেষু, যোধাঃ ॥৩২॥

এই প্রকার অর্জুন জিজ্ঞাসা করিলে শ্রীকৃষ্ণ ভগবান্ বলিলেন হে অর্জুন—

(আমি)
লোক-ক্ষয়কৃৎ = লোকনাশকারী
প্রবৃদ্ধঃ = বর্দ্ধিত
কালঃ = মহাকাল
অস্মি = হইতেছি
ইহ = এই সময় (এই)
লোকান্ = লোক সমূহকে
সমাহর্ত্তুম্ = নষ্ট করিবার নিমিত্ত
প্রবৃত্তঃ = প্রবৃত্ত হইয়াছি
(অতএব)

যে = যে সকল
প্রত্যনীকেষু = প্রতিপক্ষগণের সেনাতে
অবস্থিতাঃ = অবস্থিত
যোধাঃ = যোদ্ধৃগণ আছে
(তে) = তাহারা
সর্ব্বে = সকলে
ত্বাম্ = তোমা
ঋতে = বিনা
অপি = ও
ন ভবিষ্যন্তি = থাকিবে না

অর্থাৎ তুমি যুদ্ধ না করিলেও এই সকলের নাশ হইয়াই যাইবে।

নিমিত্তমাত্র হইয়া যুদ্ধ করিবার জন্য অর্জুনের প্রতি ভগবানের আজ্ঞা।

তস্মাত্ত্বমুত্তিষ্ঠ যশো লভস্ব
জিত্বা শত্রূন্ ভুঙ্ক্ষ্ব রাজ্যং সমৃদ্ধম্
ময়ৈবৈতে নিহতাঃ পূর্ব্বমেব
নিমিত্তমাত্রং ভব সব্যসাচিন্ ॥৩৩॥

তস্মাৎ, ত্বম্, উত্তিষ্ঠ, যশঃ, লভস্ব, জিত্বা, শত্রূন্, ভুঙ্ক্ষ্ব, রাজ্যম্, সমৃদ্ধম্, ময়া, এব, এতে, নিহতাঃ, পূর্ব্বম্, এব, নিমিত্তমাত্রম্, ভব, সব্যসাচিন্ ॥৩৩॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তস্মাৎ | = | অতএব | | | ( শূরবীর ) |
| ত্বম্ | = | তুমি | পূর্ব্বম্ | = | পূর্ব্বে |
| উত্তিষ্ঠ | = | উত্থিত হও | এব | = | ই |
| যশঃ | = | যশ | ময়া | = | আমাকর্ত্তৃক |
| লভস্ব | = | লাভকর ( এবং ) | নিহতাঃ | = | নিহত হইয়াছে, |
| শত্রূন্ | = | শত্রুদিগকে | সব্যসাচিন্ | = | হে সব্যসাচিন্ * ( তুমি ) |
| জিত্বা | = | জয় করিয়া | | | |
| সমৃদ্ধম্ | = | ধনধান্য সম্পন্ন | নিমিত্ত-মাত্রম্ | = | কেবল নিমি মাত্র |
| রাজ্যম্ | = | রাজ্যকে | | | |
| ভুঙ্‌ক্ষ্ব | = | ভোগকর | এব | = | ই |
| এতে | = | এই সব | ভব | = | হও। |

দ্রোণঞ্চ ভীষ্মঞ্চ জয়দ্রথঞ্চ
কর্ণং তথান্যানপি যোধবীরান্।
ময়া হতাংস্ত্বং জহি মা ব্যথিষ্ঠা
যুধ্যস্ব জেতাসি রণে সপত্নান্ ॥৩৪॥

দ্রোণম্, চ, ভীষ্মম্, চ, জয়দ্রথম্, চ, কর্ণম্, তথা, অন্যান্, অপি, যোধবীরান্, ময়া, হতান্, ত্বম্, জহি, মা, ব্যথিষ্ঠাঃ, যুধ্যস্ব, জেতাসি, রণে, সপত্নান্ ॥৩৪॥

তথা, এই—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| দ্রোণম্ | = | দ্রোণাচার্য্য | ভীষ্মম্ | = | ভীষ্মপিতামহ |
| চ | = | এবং | চ | = | ও |

* বাম হস্ত দ্বারাও বাণ চালাইবার অভ্যাস হওয়ার জন্য অর্জুনের নাম সব্যসাচী হইয়াছিল।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| জয়দ্রথম্ | = | জয়দ্রথ | ত্বম্ | = | তুমি |
| চ | = | আর | জহি | = | সংহার কর |
| কর্ণম্ | = | কর্ণ | মা ব্যথিষ্ঠাঃ | = | ভয় করিও না |
| তথা | = | তথা | | | ( নিঃসন্দেহ তুমি ) |
| অন্যান্ | = | অন্যসকল | রণে | = | যুদ্ধে |
| অপি | = | ও | সপত্নান্ | = | শত্রুদিগকে |
| ময়া | = | আমাদ্বারা | জেতাসি | = | জয় করিবে |
| হতান্ | = | নিহত | ( অতঃ ) | = | অতএব (তুমি) |
| যোধবীরান্ | = | যোদ্ধৃগণকে | যুধ্যস্ব | = | যুদ্ধ কর। |

সঞ্জয় উবাচ—

ভগবানের বাক্যসকল শ্রবণ করিয়া অর্জ্জুনের ভয়ভীত ও গদ্‌-গদভাব হওয়া।

এতচ্ছ্রুত্বা বচনং কেশবস্য

কৃতাঞ্জলির্ব্বেপমানঃ কিরীটী।

নমস্কৃত্বা ভূয় এবাহ কৃষ্ণং

সগদ্গদং ভীতভীতঃ প্রণম্য ॥৩৫॥

এতৎ, শ্রুত্বা, বচনম্, কেশবস্য, কৃতাঞ্জলিঃ, বেপমানঃ, কিরীটী, নমস্কৃত্বা, ভূয়ঃ, এব, আহ, কৃষ্ণম্, সগদ্গদম্, ভীতভীতঃ, প্রণম্য ॥৩৫॥

তদনন্তর সঞ্জয় বলিলেন হে রাজন্—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কেশবস্য | = | ভগবান্ কেশবের | কিরীটী | = | মুকুটধারী অর্জ্জুন |
| এতৎ | = | এই | কৃতাঞ্জলিঃ | = | করজোড়ে |
| বচনম্ | = | বাক্য | বেপমানঃ | = | কম্পিত শরীরে |
| শ্রুত্বা | = | শ্রবণ করিয়া | নমস্কৃত্বা | = | নমস্কার করিয়া |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ভূয়ঃ | = | পুনর্ব্বার | কৃষ্ণম্ | = | ভগবান্ শ্রীকৃষ্ণকে |
| এব | = | ও | সগদ্গদম্ | = | গদ্গদ বাক্যে |
| ভীতভীতঃ | = | অতি ভীতভাবে | | | |
| প্রণম্য | = | প্রণাম করিয়া | আহ | = | বলিলেন। |

অর্জ্জুন উবাচ—

ভগবানের মহত্ব বর্ণন।

স্থানে হৃষীকেশ তব প্রকীর্ত্ত্যা
জগৎ প্রহৃষ্যত্যনুরজ্যতে চ।
রক্ষাংসি ভীতানি দিশো দ্রবন্তি
সর্ব্বে নমস্যন্তি চ সিদ্ধসঙ্ঘাঃ ॥৩৬॥

স্থানে, হৃষীকেশ, তব, প্রকীর্ত্ত্যা, জগৎ, প্রহৃষ্যতি, অনুরজ্যতে, চ, রক্ষাংসি, ভীতানি, দিশঃ, দ্রবন্তি, সর্ব্বে, নমস্যন্তি, চ, সিদ্ধসঙ্ঘাঃ ॥৩৬॥

যে—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| হৃষীকেশ | = | হে অন্তর্য্যামিন্ | অনুরজ্যতে | = | অনুরাগকে (ও) প্রাপ্ত হয় |
| স্থানে | = | ইহা যুক্তিযুক্তই | | | (আর) |
| (যৎ) | = | যে | ভীতানি | = | ভয়ত্রস্ত |
| তব | = | আপনার | রক্ষাংসি | = | রাক্ষসগণ |
| প্রকীর্ত্ত্যা | = | নাম এবং প্রভাবের কীর্ত্তনে | দিশঃ | = | নানাদিকে |
| | | | দ্রবন্তি | = | পলায়ন করে |
| জগৎ | = | জগৎ | চ | = | এবং |
| প্রহৃষ্যতি | = | অত্যন্ত হৃষ্ট হয় | সর্ব্বে | = | সকল |
| | | | সিদ্ধসঙ্ঘাঃ | = | সিদ্ধগণ |
| চ | = | ও | নমস্যন্তি | = | নমস্কার করে |

কস্মাচ্চ তে ন নমেরন্ মহাত্মন্
গরীয়সে ব্রহ্মণোঽপ্যাদিকর্ত্রে ।
অনন্ত দেবেশ জগন্নিবাস
ত্বমক্ষরং সদসত্তৎপরং যৎ ॥৩৭॥

কস্মাৎ, চ, তে, ন, নমেরন্, মহাত্মন্, গরীয়সে, ব্রহ্মণঃ, অপি, আদিকর্ত্রে, অনন্ত, দেবেশ, জগন্নিবাস, ত্বম্, অক্ষরম্, সৎ, অসৎ, তৎপরম্, যৎ ॥৩৭॥

মহাত্মন্ = হে মহাত্মন্
ব্রহ্মণঃ = ব্রহ্মার
অপি = ও
আদিকর্ত্রে = আদিকর্ত্তা
চ = এবং
গরীয়সে = সকলের গুরুতর
তে = আপনাকে
(তাহারা)
কস্মাৎ = কি হেতু
ন নমেরন্ = নমস্কার করিবে না
(যে হেতু)
অনন্ত = হে অনন্ত

দেবেশ = হে দেবেশ
জগন্নিবাস = হে জগন্নিবাস
যৎ = যাহা
সৎ = সৎ
অসৎ = অসৎ
(আর)
তৎপরম্ = তাহা হইতেও শ্রেষ্ঠ
অক্ষরম্ = অক্ষর অর্থাৎ সচ্চিদানন্দ ঘন ব্রহ্ম
(তৎ) = তাহা
ত্বম্ = আপনিই
(হইতেছেন)

অনন্তরূপ পরমেশ্বরের স্তুতি এবং বারংবার নমস্কার।

ত্বমাদিদেবঃ পুরুষঃ পুরাণ-

স্ত্বমস্য বিশ্বস্য পরং নিধানম্।

বেত্তাসি বেদ্যঞ্চ পরঞ্চ ধাম

ত্বয়া ততং বিশ্বমনন্তরূপ ॥৩৮॥

ত্বম্, আদিদেবঃ, পুরুষঃ, পুরাণঃ, ত্বম্, অস্য, বিশ্বস্য, পরম্, নিধানম্, বেত্তা, অসি, বেদ্যম্, চ, পরম্, চ, ধাম, ত্বয়া, ততম্, বিশ্বম্, অনন্তরূপ ॥৩৮॥

এবং হে প্রভো—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ত্বম্ | = | আপনি | বেদ্যম্ | = | জানিবার বস্তু |
| আদিদেবঃ | = | আদিদেব (আর) | চ | = | আর |
| পুরাণঃ | = | সনাতন | পরম্ | = | পরম |
| পুরুষঃ | = | পুরুষ | ধাম | = | ধাম |
| ত্বম্ | = | আপনি | অসি | = | হইতেছেন |
| অস্য | = | এই | অনন্তরূপ | = | হে অনন্তরূপ |
| বিশ্বস্য | = | জগতের | ত্বয়া | = | আপনার দ্বারা (এই সব) |
| পরম্ | = | পরম | বিশ্বম্ | = | জগৎ |
| নিধানম্ | = | আশ্রয় | ততম্ | = | ব্যাপ্ত অর্থাৎ পরিপূর্ণ আছে |
| চ | = | এবং | | | |
| বেত্তা | = | জ্ঞাতা (তথা) | | | |

বায়ুর্যমোঽগ্নির্ব্বরুণঃ শশাঙ্কঃ

প্রজাপতিস্ত্বং প্রপিতামহশ্চ।

নমো নমস্তেঽস্তু সহস্রকৃত্বঃ

পুনশ্চ ভূয়োঽপি নমো নমস্তে ॥৩৯॥

বায়ুঃ, যমঃ, অগ্নিঃ, বরুণঃ, শশাঙ্কঃ, প্রজাপতিঃ, ত্বম্, প্রপিতামহঃ, চ, নমঃ, নমঃ, তে, অস্তু, সহস্রকৃত্বঃ, পুনঃ, চ, ভূয়ঃ, অপি, নমঃ, নমঃ, তে ॥৩৯॥

এবং হে হরে—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ত্বম্ | = | আপনি | (অসি) | = | হইতেছেন |
| বায়ুঃ | = | বায়ু | তে | = | আপনাকে |
| যমঃ | = | যমরাজ | সহস্রকৃত্বঃ | = | সহস্রবার |
| অগ্নিঃ | = | অগ্নি | নমঃ | = | নমস্কার |
| বরুণঃ | = | বরুণ | নমঃ | = | নমস্কার (করা) |
| শশাঙ্কঃ | = | চন্দ্র (আর) | অস্তু | = | হইতেছে |
| প্রজাপতিঃ | = | প্রজাপতি / ব্রহ্মা | তে | = | আপনাকে |
| | | | ভূয়ঃ অপি | = | পুনরায়ও |
| চ | = | এবং | পুনঃচ | = | বারংবার |
| প্রপিতামহঃ | = | ব্রহ্মারও / পিতা | নমঃ নমঃ | = | বহু নমস্কার (করা হইতেছে) |

সর্ব্বদিক্ হইতে ভগবান্‌কে নমস্কার এবং তাঁহার অনন্ত সামর্থ্য কথন।

নমঃ পুরস্তাদথ পৃষ্ঠতস্তে
নমোঽস্তু তে সর্ব্বত এব সর্ব্ব।
অনন্তবীর্য্যামিতবিক্রমস্ত্বং
সর্ব্বং সমাপ্নোষি ততোঽসি সর্ব্বঃ ॥৪০॥

নমঃ, পুরস্তাৎ, অথ, পৃষ্ঠতঃ, তে, নমঃ, অস্তু, তে, সর্ব্বতঃ, এব, সর্ব্ব, অনন্তবীর্য্য, অমিতবিক্রমঃ, ত্বম্, সর্ব্বম্, সমাপ্নোষি, ততঃ, অসি, সর্ব্বঃ ॥৪০॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অনন্তবীর্য্য | = | হে অনন্তবীর্য্য | অস্তু | = | হয় |
| তে | = | আপনাকে | | | (যেহেতু) |
| পুরস্তাৎ | = | সম্মুখ হইতে | অমিত-বিক্রমঃ | = | অনন্ত পরাক্রমশালী |
| অথ | = | এবং | ত্বম্ | = | আপনি |
| পৃষ্ঠতঃ | = | পশ্চাদ্ভাগ হইতে | সর্ব্বম্ | = | সমুদয় সংসারকে |
| নমঃ | = | নমস্কার | সমাপ্নোষি | = | ব্যাপ্ত করিয়া স্থিত আছেন |
| সর্ব্ব | = | হে সর্ব্বাত্মন্ | ততঃ | = | সেই হেতু (আপনিই) |
| তে | = | আপনাকে | সর্ব্বঃ | = | সর্ব্বরূপ |
| সর্ব্বতঃ | = | সকলদিক্ হইতে | অসি | = | হইতেছেন। |
| এব | = | ই | | | |
| নমঃ | = | নমস্কার | | | |

অপরাধ ক্ষমার নিমিত্ত অর্জ্জুনের প্রার্থনা।

সখেতি মত্বা প্রসভং যদুক্তং
হে কৃষ্ণ হে যাদব হে সখেতি।
অজানতা মহিমানং তবেদং
ময়া প্রমাদাৎ প্রণয়েন বাপি ॥৪১॥

সখা, ইতি, মত্বা, প্রসভম্, যৎ, উক্তম্, হে কৃষ্ণ, হে যাদব, হে সখে, ইতি, অজানতা, মহিমানম্, তব, ইদম্, ময়া, প্রমাদাৎ, প্রণয়েন, বা, অপি ॥৪১॥

হে পরমেশ্বর—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| সখা | = | সখা | মত্বা | = | মনে করিয়া |
| ইতি | = | এইরূপ | তব | = | আপনার |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ইদম্ | = | এই | হে যাদব | = | হে যাদব |
| মহিমানম্ | = | মহিমা | হে সখে | = | হে সখে |
| অজানতা | = | না জানিয়া | ইতি | = | এইরূপ |
| ময়া | = | আমাদ্বারা | যৎ | = | যাহা (কিছু) |
| প্রণয়েন | = | প্রেম | প্রসভম্ | = | তাচ্ছল্যভাবযুক্ত বাক্য |
| বা | = | অথবা | উক্তম্ | = | কথিত হইয়াছে |
| প্রমাদাৎ | = | প্রমাদবশতঃ | | | |
| অপি | = | ও | | | |
| হে কৃষ্ণ | = | হে কৃষ্ণ | | | |

যচ্চাবহাসার্থমসৎকৃতোঽসি
বিহারশয্যাসনভোজনেষু।
একোঽথবাপ্যচ্যুত তৎসমক্ষং
তৎক্ষাময়ে ত্বামহমপ্রমেয়ম্ ॥৪২॥

যৎ, চ, অবহাসার্থম্, অসৎকৃতঃ, অসি,
বিহারশয্যাসনভোজনেষু, একঃ, অথবা, অপি, অচ্যুত,
তৎসমক্ষম্, তৎ, ক্ষাময়ে, ত্বাম্, অহম্, অপ্রমেয়ম্ ॥৪২॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | এবং | বিহার-শয্যা-আসন-ভোজনেষু | = | বিহার শয্যা আসন ও ভোজনাদিতে |
| অচ্যুত | = | হে অচ্যুত (আমাদ্বারা) | একঃ | = | একা |
| অব-হাসার্থম্ | = | উপহাসচ্ছলে | অথবা | = | অথবা |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তৎসমক্ষম্ | = | সেই সখা-দিগের সম্মুখে | তৎ | = | তাহা |
| অপি | = | ও (আপনি) | অপ্রমেয়ম্ | = | অপ্রমেয় স্বরূপ অর্থাৎ অচিন্ত্য প্রভাব বিশিষ্ট |
| যৎ | = | যে | ত্বাম্ | = | আপনার নিকট |
| অসৎকৃতঃ | = | অপমানিত | অহম্ | = | আমি |
| অসি | = | হইয়াছেন | ক্ষাময়ে | = | ক্ষমা করাইতেছি |

ভগবানের অতিশয় প্রভাব কথন।

পিতাসি লোকস্য চরাচরস্য
ত্বমস্য পূজ্যশ্চ গুরুর্গরীয়ান্।
ন ত্বৎসমোঽস্ত্যভ্যধিকঃ কুতোঽন্যো
লোকত্রয়েঽপ্যপ্রতিমপ্রভাব ॥৪৩॥

পিতা, অসি, লোকস্য, চরাচরস্য, ত্বম্, অস্য, পূজ্যঃ, চ, গুরুঃ, গরীয়ান্, ন, ত্বৎসমঃ, অস্তি, অভ্যধিকঃ, কুতঃ, অন্যঃ, লোকত্রয়ে, অপি, অপ্রতিমপ্রভাব ॥৪৩॥

হে বিশ্বেশ্বর—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ত্বম্ | = | আপনি | পূজ্যঃ | = | অতি পূজনীয় |
| অস্য | = | এই | অসি | = | হইতেছেন |
| চরাচরস্য | = | চরাচর | অপ্রতিম-প্রভাব | = | হে অতিশয় প্রভাবশালিন্ |
| লোকস্য | = | জগতের | লোকত্রয়ে | = | তিন লোকে |
| পিতা | = | পিতা | ত্বৎসমঃ | = | আপনার সমান |
| চ | = | এবং | অপি | = | ও |
| গরীয়ান্ | = | গুরু হইতেও শ্রেষ্ঠ | অন্যঃ | = | অন্য কেহ |
| গুরুঃ | = | গুরু (এবং) | ন অস্তি | = | নাই |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| | | (সুতরাং) | কুতঃ | = | কি করিয়া |
| অভ্যধিকঃ | = | অধিক | | | (হইবে) |

প্রসন্ন হইবার নিমিত্ত এবং অপরাধ সহ্য করিবার নিমিত্ত অর্জ্জুনের প্রার্থনা।

তস্মাৎ প্রণম্য প্রণিধায় কায়ং
প্রসাদয়ে ত্বামহমীশমীড্যম্।
পিতেব পুত্রস্য সখেব সখ্যুঃ
প্রিয়ঃ প্রিয়ায়ার্হসি দেব সোঢ়ুম্ ॥৪৪॥

তস্মাৎ, প্রণম্য, প্রণিধায়, কায়ম্, প্রসাদয়ে, ত্বাম্, অহম্, ঈশম্, ঈড্যম্, পিতা, ইব, পুত্রস্য, সখা, ইব, সখ্যুঃ, প্রিয়ঃ, প্রিয়ায়াঃ, অর্হসি, দেব, সোঢ়ুম্ ॥৪৪॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তস্মাৎ | = | সেই জন্য (হে প্রভো) | প্রসাদয়ে | = | প্রসন্ন হইবার নিমিত্ত প্রার্থনা করিতেছি |
| অহম্ | = | আমি | | | |
| কায়ম্ | = | শরীরকে | দেব | = | হে দেব |
| প্রণিধায় | = | উত্তমরূপে আপনার চরণে রাখিয়া (ও) | পিতা | = | পিতা |
| | | | ইব | = | যেরূপ |
| | | | পুত্রস্য | = | পুত্রের |
| প্রণম্য | = | প্রণাম করিয়া | সখা | = | সখা |
| ঈড্যম্ | = | স্তুতি করিবার যোগ্য | ইব | = | যেরূপ |
| | | | সখ্যুঃ | = | সখার (এবং) |
| ঈশম্ | = | ঈশ্বররূপ | প্রিয়ঃ | = | প্রিয়পতি |
| ত্বাম্ | = | আপনাকে | (ইব) | = | যেরূপ |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| প্রিয়ায়াঃ | = | প্রিয়া স্ত্রীর (অপরাধ সহ্য করে সেইরূপ আপনিও) | (অপরাধম্) | = | অপরাধ |
| | | | সোঢ়ুম্ | = | সহ্য করিতে |
| (মম) | = | আমার | অর্হসি | = | যোগ্য হইতেছেন |

চতুর্ভুজরূপ দেখাইবার জন্য অর্জ্জুনের প্রার্থনা।

অদৃষ্টপূর্ব্বং হৃষিতোঽস্মি দৃষ্ট্বা
ভয়েন চ প্রব্যথিতং মনো মে।
তদেব মে দর্শয় দেব রূপং
প্রসীদ দেবেশ জগন্নিবাস ॥৪৫॥

অদৃষ্টপূর্ব্বম্, হৃষিতঃ, অস্মি, দৃষ্ট্বা, ভয়েন, চ, প্রব্যথিতম্, মনঃ, মে, তৎ, এব, মে, দর্শয়, দেব, রূপম্, প্রসীদ, দেবেশ, জগন্নিবাস ॥৪৫॥

হে বিশ্বমূর্ত্তে, আমি—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অদৃষ্ট-পূর্ব্বম্ | = | পূর্ব্বে অদৃষ্ট আশ্চর্য্যময় আপনার এই রূপ | প্রব্যথিতম্ চ | = | অতি ব্যাকুলও হইতেছে |
| | | | (অতঃ) | = | এই নিমিত্ত |
| দৃষ্ট্বা | = | দেখিয়া | দেব | = | হে দেব (আপনি) |
| হৃষিতঃ | = | হর্ষযুক্ত | | | |
| অস্মি | = | হইতেছি (এবং) | তৎ | = | সেই |
| মে | = | আমার | রূপম্ | = | (স্বীয় চতুর্ভুজ) রূপ |
| মনঃ | = | মন | | | |
| ভয়েন | = | ভয় দ্বারা | এব | = | ই |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মে | = | আমাকে | জগন্নিবাস | = | হে জগন্নিবাস |
| দর্শয় | = | দর্শন করান | প্রসীদ | = | প্রসন্ন হউন |
| দেবেশ | = | হে দেবেশ | | | |

কিরীটিনং গদিনং চক্রহস্ত-
মিচ্ছামি ত্বাং দ্রষ্টুমহং তথৈব।
তেনৈব রূপেণ চতুর্ভুজেন
সহস্রবাহো ভব বিশ্বমূর্ত্তে ॥৪৬॥

কিরীটিনম্, গদিনম্, চক্রহস্তম্, ইচ্ছামি, ত্বাম্, দ্রষ্টুম্, অহম্, তথা, এব, তেন, এব, রূপেণ, চতুর্ভুজেন, সহস্রবাহো, ভব, বিশ্বমূর্ত্তে ॥৪৬॥

এবং হে বিষ্ণো—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অহম্ | = | আমি | (অতঃ) | = | এই নিমিত্ত |
| তথা | = | সেইরূপ | বিশ্বমূর্ত্তে | = | হে বিশ্বস্বরূপ |
| এব | = | ই | সহস্রবাহো | = | হে সহস্রবাহো (আপনি) |
| ত্বাম্ | = | আপনাকে | তেন | = | সেই |
| কিরীটিনম্ | = | মুকুট যুক্ত (এবং) | চতুর্ভুজেন | = | চতুর্ভুজ |
| গদিনম্ চক্রহস্তম্ | = | হস্তে গদা ও চক্র যুক্ত | রূপেণ | = | রূপে |
| দ্রষ্টুম্ | = | দেখিতে | এব | = | ই (যুক্ত) |
| ইচ্ছামি | = | ইচ্ছা করি | ভব | = | হউন |

শ্রীভগবানুবাচ—

ভগবানের দ্বারা স্বীয় বিশ্ব-রূপের প্রশংসা।

ময়া প্রসন্নেন তবার্জুনেদং
রূপং পরং দর্শিতমাত্মযোগাৎ।
তেজোময়ং বিশ্বমনন্তমাদ্যং
যন্মে ত্বদন্যেন ন দৃষ্টপূর্ব্বম্ ॥৪৭॥

ময়া, প্রসন্নেন, তব, অর্জুন, ইদম্, রূপম্, পরম্, দর্শিতম্, আত্মযোগাৎ, তেজোময়ম্, বিশ্বম্, অনন্তম্, আদ্যম্, যৎ, মে, ত্বদন্যেন, ন, দৃষ্টপূর্ব্বম্ ॥৪৭॥

এই প্রকার অর্জুনের প্রার্থনা শ্রবণ করিয়া শ্রীকৃষ্ণ ভগবান্ বলিলেন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অর্জুন | = | হে অর্জুন | | | (এবং) |
| প্রসন্নেন | = | প্রসন্নতা যুক্ত | অনন্তম্ | = | সীমারহিত |
| ময়া | = | আমাদ্বারা | বিশ্বম্ | = | বিরাট্ |
| আত্ম-যোগাৎ | = | স্বীয় যোগশক্তি প্রভাবে | রূপম্ | = | রূপ |
| | | | তব | = | তোমাকে |
| ইদম্ | = | এই | দর্শিতম্ | = | দেখান হইয়াছে |
| মে | = | আমার | যৎ | = | যাহা |
| পরম্ | = | পরম | ত্বদন্যেন | = | তোমাছাড়া অন্যের দ্বারা |
| তেজোময়ম্ | = | তেজোময় | ন দৃষ্টপূর্ব্বম্ | = | পূর্ব্বে কখনও দেখা যায় নাই |
| আদ্যম্ | = | সকলের আদি | | | |

ন বেদযজ্ঞাধ্যয়নৈর্ন দানৈ-
র্ন চ ক্রিয়াভির্ন তপোভিরুগ্রৈঃ।
এবংরূপঃ শক্য অহং নৃলোকে
দ্রষ্টুং ত্বদন্যেন কুরুপ্রবীর ॥৪৮॥

ন, বেদযজ্ঞাধ্যয়নৈঃ, ন, দানৈঃ, ন, চ, ক্রিয়াভিঃ, ন, তপোভিঃ, উগ্রৈঃ, এবংরূপঃ, শক্যঃ, অহম্, নৃলোকে, দ্রষ্টুম্, ত্বদন্যেন, কুরুপ্রবীর ॥৪৮॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কুরুপ্রবীর | = | হে অর্জুন | অহম্ | = | আমি |
| এবংরূপঃ | = | এই প্রকার বিশ্বরূপবিশিষ্ট | নৃলোকে | = | মনুষ্যলোকে |
| | | | ন | = | না |

| | | |
|---|---|---|
| বেদ-যজ্ঞাধ্যয়নৈঃ | = | বেদ এবং যজ্ঞের অধ্যয়ন দ্বারা (আর) |
| ন | = | না |
| দানৈঃ | = | দান দ্বারা (ও) |
| ন | = | না |
| ক্রিয়াভিঃ | = | ক্রিয়া সমূহ দ্বারা |
| চ | = | এবং |
| ন | = | না |
| উগ্রৈঃ | = | উগ্র |
| তপোভিঃ | = | তপস্যা দ্বারা (ই) |
| ত্বদন্যেন | = | তোমা ছাড়া অন্য কর্তৃক |
| দ্রষ্টুম্ | = | দেখিবার |
| শক্যঃ | = | যোগ্য হই অর্থাৎ উপরি-উক্ত সাধনদ্বারা আমাকে অন্য কেহ দেখিতে সমর্থ হয় না। |

অর্জ্জুনকে ধৈর্য্য প্রদান করিয়া স্বীয় চতুর্ভূজরূপ দেখান।

মা তে ব্যথা মা চ বিমূঢ়ভাবো
দৃষ্ট্বা রূপং ঘোরমীদৃঙ্মমেদম্।
ব্যপেতভীঃ প্রীতমনাঃ পুনস্ত্বং
তদেব মে রূপমিদং প্রপশ্য ॥৪৯॥

মা, তে, ব্যথা, মা, চ, বিমূঢ়ভাবঃ, দৃষ্ট্বা, রূপম্, ঘোরম্, ঈদৃক্, মম, ইদম্, ব্যপেতভীঃ, প্রীতমনাঃ, পুনঃ, ত্বম্, তৎ, এব, মে, রূপম্, ইদম্, প্রপশ্য ॥৪৯॥

| | | |
|---|---|---|
| ঈদৃক্ | = | ঈদৃশ |
| মম | = | আমার |
| ইদম্ | = | এই |
| ঘোরম্ | = | ভয়ানক |
| রূপম্ | = | রূপ |
| দৃষ্ট্বা | = | দেখিয়া |
| তে | = | তোমার |
| ব্যথা | = | ব্যাকুলতা |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মা | = | না হউক | তৎ এব | = | সেই |
| চ | = | এবং | মে | = | আমার |
| বিমূঢ়ভাবঃ | = | মূঢ়ভাব ( ও ) | ইদম্ | = | এই |
| মা | = | না হউক (আর) | রূপম্ | = | শঙ্খ চক্র গদা পদ্ম সহিত চতুর্ভুজ রূপ |
| ব্যপেতভীঃ | = | ভয় রহিত | | | |
| প্রীতমনাঃ | = | প্রীতিযুক্ত মন বিশিষ্ট | পুনঃ | = | পুনরায় |
| ত্বম্ | = | তুমি | প্রপশ্য | = | দেখ |

সঞ্জয় উবাচ—

চতুর্ভুজরূপ দর্শন করাইবার পর সৌম্যরূপ ধারণ করিয়া অর্জ্জুনকে পুনরায় ধৈর্য্য প্রদান।

ইত্যর্জুনং বাসুদেবস্তথোক্ত্বা
স্বকং রূপং দর্শয়ামাস ভূয়ঃ।
আশ্বাসয়ামাস চ ভীতমেনং
ভূত্বা পুনঃ সৌম্যবপুর্মহাত্মা ॥৫০॥

ইতি, অর্জুনম্, বাসুদেবঃ, তথা, উক্ত্বা, স্বকম্, রূপম্, দর্শয়ামাস, ভূয়ঃ, আশ্বাসয়ামাস, চ, ভীতম্, এনম্, ভূত্বা, পুনঃ, সৌম্যবপুঃ, মহাত্মা ॥৫০ ॥

তদনন্তর সঞ্জয় বলিলেন, হে মহারাজ—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| বাসুদেবঃ | = | ভগবান্ বাসুদেব | তথা | = | সেই রকম |
| অর্জুনম্ | = | অর্জুনকে | স্বকম্ | = | নিজের |
| ইতি | = | এই প্রকার | রূপম্ | = | চতুর্ভুজরূপ |
| উক্ত্বা | = | বলিয়া | দর্শয়ামাস | = | দেখাইলেন |
| ভূয়ঃ | = | পুনরায় | চ | = | এবং |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| পুনঃ | = | পুনরায় | এনম্ | = | এই |
| মহাত্মা | = | মহাত্মা কৃষ্ণ | ভীতম্ | = | ভয়ভীত অর্জুনকে |
| সৌম্যবপুঃ | = | সৌম্য মূর্ত্তি | আশ্বাস-য়ামাস | = | আশ্বাস প্রদান করিলেন |
| ভূত্বা | = | হইয়া | | | |

অর্জুন উবাচ—

ভগবানের মনুষ্যরূপ দেখিয়া অর্জুনের শান্ত-চিত্ত হওয়া।

দৃষ্ট্বেদং মানুষং রূপং তব সৌম্যং জনার্দ্দন।
ইদানীমস্মি সংবৃত্তঃ সচেতাঃ প্রকৃতিং গতঃ ॥৫১॥

দৃষ্ট্বা, ইদম্, মানুষম্, রূপম্, তব, সৌম্যম্, জনার্দ্দন,
ইদানীম্, অস্মি, সংবৃত্তঃ, সচেতাঃ, প্রকৃতিম্, গতঃ ॥৫১॥

তদনন্তর অর্জুন বলিলেন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| জনার্দ্দন | = | হে জনার্দ্দন | দৃষ্ট্বা | = | দেখিয়া |
| তব | = | আপনার | ইদানীম্ | = | এক্ষণে (আমি) |
| ইদম্ | = | এই | সচেতাঃ | = | শান্তচিত্ত |
| সৌম্যম্ | = | অতি শান্ত | সংবৃত্তঃ | = | হইয়া |
| মানুষম্ | = | মনুষ্য | প্রকৃতিম্ | = | স্বীয় স্বভাবকে |
| রূপম্ | = | রূপ | গতঃ অস্মি | = | প্রাপ্ত হইয়াছি |

শ্রীভগবানুবাচ—

চতুর্ভুজরূপ দর্শনের দুর্লভতা এবং প্রভাব কথন।

সুদুর্দ্দর্শমিদং রূপং দৃষ্টবানসি যন্মম।
দেবা অপ্যস্য রূপস্য নিত্যং দর্শনকাঙ্ক্ষিণঃ ॥৫২॥

সুদুর্দ্দর্শম্, ইদম্, রূপম্, দৃষ্টবানসি, যৎ, মম,
দেবাঃ, অপি, অস্য, রূপস্য, নিত্যম্, দর্শনকাঙ্ক্ষিণঃ ॥৫২॥

এই প্রকার অর্জুনের বাক্য শ্রবণ করিয়া ভগবান্ শ্রীকৃষ্ণ বলিলেন হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মম | = | আমার | (যতঃ) | = | কেননা |
| ইদম্ | = | এই | দেবাঃ | = | দেবতারা |
| রূপম্ | = | (চতুর্ভুজ) রূপ | অপি | = | ও |
| সুদুর্দ্দর্শম্ | = | দেখিতে অতি দুর্লভ | নিত্যম্ | = | সর্ব্বদা |
| | | | অস্য | = | এই |
| যৎ | = | যাহা | রূপস্য | = | রূপের |
| | | (তুমি) | দর্শন- | = | দর্শনাকাঙ্ক্ষী আছেন |
| দৃষ্টবানসি | = | দেখিয়াছ | কাঙ্ক্ষিণঃ | | |

নাহং বেদৈর্ন তপসা ন দানেন ন চেজ্যয়া।
শক্য এবংবিধো দ্রষ্টুং দৃষ্টবানসি মাং যথা ॥৫৩॥

ন, অহম্, বেদৈঃ, ন, তপসা, ন, দানেন, ন, চ, ইজ্যয়া, শক্যঃ, এবংবিধঃ, দ্রষ্টুম্, দৃষ্টবানসি, মাম্, যথা ॥৫৩॥

এবং হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ন | = | না | ন | = | না |
| বেদৈঃ | = | বেদ সকলদ্বারা | ইজ্যয়া | = | যজ্ঞ দ্বারা |
| ন | = | না | এবংবিধঃ | = | এইপ্রকার চতুর্ভুজ রূপ-বিশিষ্ট |
| তপসা | = | তপস্যাদ্বারা | | | |
| ন | = | না | অহম্ | = | আমি |
| দানেন | = | দান দ্বারা | দ্রষ্টুম্ | = | দেখিতে |
| চ | = | এবং | শক্যঃ | = | শক্য হই |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যথা | = | যেরূপ | (ত্বম্) | = | তুমি |
| মাম্ | = | আমাকে | দৃষ্টবানসি | = | দেখিয়াছ |

অনন্য ভক্তি-দ্বারা ভগবৎ প্রাপ্তির সুলভতা কথন।

ভক্ত্যা ত্বনন্যয়া শক্য অহমেবংবিধোঽর্জ্জুন।
জ্ঞাতুং দ্রষ্টুঞ্চ তত্ত্বেন প্রবেষ্টুঞ্চ পরন্তপ ॥৫৪॥

ভক্ত্যা, তু, অনন্যয়া, শক্যঃ, অহম্, এবংবিধঃ, অর্জুন,
জ্ঞাতুম্, দ্রষ্টুম্, চ, তত্ত্বেন, প্রবেষ্টুম্, চ, পরন্তপ ॥৫৪॥

পরন্তু—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| পরন্তপ | = | হে শ্রেষ্ঠ তপোবিশিষ্ট | দ্রষ্টুম্ | = | প্রত্যক্ষ দেখা যাইতে (ও) |
| অর্জুন | = | অর্জুন | তত্ত্বেন | = | তত্ত্বতঃ |
| অনন্যয়া | = | অনন্য * | জ্ঞাতুম্ | = | জ্ঞাত হইতে |
| ভক্ত্যা | = | ভক্তি দ্বারা | চ | = | এবং |
| তু | = | তো | প্রবেষ্টুম্ | = | প্রবিষ্ট হইতে অর্থাৎ একীভাবে প্রাপ্ত হইতে |
| এবংবিধঃ | = | এই প্রকার চতুর্ভুজ রূপবিশিষ্ট | চ | = | ও |
| অহম্ | = | আমি | শক্যঃ | = | শক্য হইয়া থাকি |

অনন্য ভক্তের লক্ষণ এবং

মৎকর্ম্মকৃন্মৎপরমো মদ্ভক্তঃ সঙ্গবর্জিতঃ।
নির্ব্বৈরঃ সর্ব্বভূতেষু যঃ স মামেতি পাণ্ডব ॥৫৫॥

---

* অনন্য ভক্তির ভাব অগ্রিম শ্লোকে বিস্তার পূর্ব্বক কহিয়াছেন।

তাহার পরমাত্ম-প্রাপ্তি কথন।

মৎকর্ম্মকৃৎ, মৎপরমঃ, মদ্ভক্তঃ, সঙ্গবর্জিতঃ, নির্ব্বৈরঃ,
সর্ব্বভূতেষু, যঃ, সঃ, মাম্, এতি, পাণ্ডব ॥৫৫॥

পাণ্ডব = হে অর্জ্জুন

যঃ = যে পুরুষ

মৎকর্ম্মকৃৎ = (সকল বস্তু আমার বিবেচনা করিয়া) কেবল আমার নিমিত্তই যজ্ঞ, দান এবং তপস্যাদি সমুদয় **কর্ত্তব্য** কর্ম্মকারী (এবং)

মৎপরমঃ = আমাতে পরায়ণ অর্থাৎ আমাকে পরম আশ্রয় ও পরমগতি মানিয়া আমার প্রাপ্তির নিমিত্ত তৎপর (আর)

মদ্ভক্তঃ = আমার ভক্ত অর্থাৎ প্রেমের সহিত নিষ্কামভাবে আমার নাম, গুণ, প্রভাব এবং রহস্যের শ্রবণ, কীর্ত্তন, মনন, ধ্যান এবং পঠনপাঠনের নিরন্তর অভ্যাসকারী (এবং)

সঙ্গবর্জ্জিতঃ = আসক্তি রহিত অর্থাৎ স্ত্রী পুত্র এবং ধনাদি যাবতীয় সাংসারিক পদার্থ সমূহে স্নেহরহিত

(ও)

সর্ব্বভূতেষু = সকল ভূত প্রাণীতে

নির্ব্বৈরঃ = বৈরভাব রহিত হয় *

সঃ = সেই

---

* সর্ব্বত্র ভগবদ্‌বুদ্ধি হইলে সেই পুরুষের অতি অপরাধকারীর উপরেও বৈরভাব হয় না সুতরাং অন্যের প্রতিও হয় না, ইহাতে বক্তব্য কি আছে।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| | | (অনন্যভক্তি-মান্ পুরুষ) | | | (ই) |
| মাম্ | = | আমাকে | এতি | = | প্রাপ্ত হয়। |

ওঁ তৎসদিতি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্ম-
বিদ্যায়াং যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জুন-
"সংবাদে বিশ্বরূপদর্শন-যোগো"
নামৈকাদশোঽধ্যায়ঃ ॥১১॥

---

ইতি শ্রীমদ্ভগবদ্গীতারূপী উপনিষদ্ এবং ব্রহ্মবিদ্যা
তথা যোগশাস্ত্রবিষয়ক শ্রীকৃষ্ণ এবং
অর্জুনের সংবাদে "বিশ্বরূপদর্শনযোগ"
নামক একাদশ অধ্যায় ॥১১॥

---

হরিঃ ওঁ তৎসৎ হরিঃ ওঁ তৎসৎ হরিঃ ওঁ তৎসৎ

ওঁ

শ্রীপরমাত্মনে নমঃ।

# অথ দ্বাদশোঽধ্যায়ঃ।

সাকার এবং নিরাকার উপাসকগণের মধ্যে কে উত্তম তাহার নির্ণয় ও ভগবৎ প্রাপ্তির উপায়ের বিষয়—১-১২।
ভগবৎ প্রাপ্তি বিশিষ্ট পুরুষগণের লক্ষণ—১৩-২০।

অর্জুন উবাচ—

সাকার এবং নিরাকার উপাসকগণের মধ্যে কে শ্রেষ্ঠ তা হা জানিবার জন্য অর্জুনের প্রশ্ন।

এবং সততযুক্তা যে ভক্তাস্ত্বাং পর্য্যুপাসতে।
যে চাপ্যক্ষরমব্যক্তং তেষাং কে যোগবিত্তমাঃ ॥১॥

এবম্, সততযুক্তাঃ, যে, ভক্তাঃ, ত্বাম্, পর্য্যুপাসতে,
যে, চ, অপি, অক্ষরম্, অব্যক্তম্, তেষাম্, কে, যোগবিত্তমাঃ ॥১॥

এই প্রকার ভগবানের বাক্যসমূহ শ্রবণ করিয়া অর্জুন বলিলেন, হে মনোমোহন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যে | = | যে সকল | ত্বাম্ | = | আপনাকে (অর্থাৎ সগুণ রূপ পরমেশ্বরকে) |
| ভক্তাঃ | = | অনন্যপ্রেমী ভক্তজন | পর্য্যু-পাসতে | = | অতি শ্রেষ্ঠভাবে উপাসনা করেন |
| এবম্ | = | এই পূর্ব্বোক্ত প্রকারে | চ | = | এবং |
| সততযুক্তাঃ | = | নিরন্তর আপনার ভজন ও ধ্যানে মগ্ন হইয়া | যে | = | যে সকল ব্যক্তি |
| | | | অক্ষরম্ | = | অবিনাশী সচ্চিদানন্দঘন |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অব্যক্তম্ | = | নিরাকারকে | যোগ-বিত্তমাঃ | = | অতি উত্তম যোগবেত্তা |
| অপি | = | ই (উপাসনা করেন) | কে | = | কাহারা হন? |
| তেষাম্ | = | এই দুই প্রকার ভক্তের মধ্যে | | | |

শ্রীভগবানুবাচ—

ভগবানের সগুণ রূপের উপাসনাকারী-দিগের শ্রেষ্ঠতা কথন।

**ময্যাবেশ্য মনো যে মাং নিত্যযুক্তা উপাসতে।**
**শ্রদ্ধয়া পরয়োপেতাস্তে মে যুক্ততমা মতাঃ ॥২॥**

ময়ি, আবেশ্য, মনঃ, যে, মাম্, নিত্যযুক্তাঃ, উপাসতে,
শ্রদ্ধয়া, পরয়া, উপেতাঃ, তে, মে, যুক্ততমাঃ, মতাঃ ॥২॥

এইপ্রকার অর্জুন জিজ্ঞাসা করিলে পরে শ্রীকৃষ্ণ ভগবান্ বলিলেন হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ময়ি | = | আমাতে | মাম্ | = | সগুণ পরমেশ্বর রূপ আমাকে |
| মনঃ | = | মনকে | উপাসতে | = | ভজনা করেন |
| আবেশ্য | = | একাগ্র করিয়া | তে | = | তাঁহারা |
| নিত্যযুক্তাঃ | = | নিরন্তর আমার ভজন ও ধ্যানে মগ্ন হইয়া * | যুক্ততমাঃ | = | যোগীদিগের মধ্যেও অতিউত্তম যোগী (বলিয়া) |
| যে | = | যে ভক্তগণ | | | |
| পরয়া | = | অতিশয় শ্রেষ্ঠ | | | |
| শ্রদ্ধয়া | = | শ্রদ্ধার সহিত | মে | = | আমার |
| উপেতাঃ | = | যুক্ত হইয়া | মতাঃ | = | (মতে) মান্য |

অর্থাৎ উঁহাদিগকে আমি অতি শ্রেষ্ঠ বলিয়া বিবেচনা করি।

* অর্থাৎ গীতা অধ্যায় ১১ শ্লোক ৫৫ তে লিখিতপ্রকারে নিরন্তর আমাতে যাঁহারা নিমগ্ন থাকেন।

নিরাকার ব্রহ্মের স্বরূপ কথন এবং তাহার উপাসনা দ্বারা ভগবৎ প্রাপ্তি।

যে ত্বক্ষরমনির্দ্দেশ্যমব্যক্তং পর্য্যুপাসতে।
সর্ব্বত্রগমচিন্ত্যঞ্চ কূটস্থমচলং ধ্রুবম্ ॥৩॥
সংনিয়ম্যেন্দ্রিয়গ্রামং সর্ব্বত্র সমবুদ্ধয়ঃ।
তে প্রাপ্নুবন্তি মামেব সর্ব্বভূতহিতে রতাঃ ॥৪॥

যে, তু, অক্ষরম্, অনির্দ্দেশ্যম্, অব্যক্তম্, পর্য্যুপাসতে,
সর্ব্বত্রগম্, অচিন্ত্যম্, চ, কূটস্থম্, অচলম্, ধ্রুবম্ ॥৩॥
সংনিয়ম্য, ইন্দ্রিয়গ্রামম্, সর্ব্বত্র, সমবুদ্ধয়ঃ,
তে, প্রাপ্নুবন্তি, মাম্, এব, সর্ব্বভূতহিতে, রতাঃ ॥৪॥

| | | | |
|---|---|---|---|
| তু | = এবং | অচলম্ | = অচল |
| যে | = যে পুরুষগণ | অব্যক্তম্ | = নিরাকার |
| ইন্দ্রিয়-গ্রামম্ | = ইন্দ্রিয় সমুদয়কে | অক্ষরম্ | = অবিনাশী সচ্চিদা-নন্দঘন ব্রহ্মকে |
| সংনিয়ম্য | = উত্তমরূপে বশ করিয়া | পর্য্যু-পাসতে | = নিরন্তর একীভাবে ধ্যান করিতে করিতে উপাসনা করেন |
| অচিন্ত্যম্ | = মন ও বুদ্ধির অগোচর | তে | = সেই |
| সর্ব্বত্রগম্ | = সর্ব্বব্যাপী | সর্ব্বভূত-হিতে রতাঃ | = সকল ভূতের হিতে রত (এবং) |
| অনির্দ্দেশ্যম্ | = অকথনীয় স্বরূপ | | |
| চ | = আর | সর্ব্বত্র | = সর্ব্বত্র |
| কূটস্থম্ | = সর্ব্বদা একরূপে স্থিত | সমবুদ্ধয়ঃ | = সমানভাব বিশিষ্ট যোগিগণ |
| ধ্রুবম্ | = নিত্য | | |

( ৩ )

| | | | |
|---|---|---|---|
| মাম্ = আমাকে | | এব = ই | |
| | | প্রাপ্নুবন্তি = প্রাপ্ত হয়েন | |

নিরাকারের উপাসনাতে কঠিনতা কথন।

ক্লেশোঽধিকতরস্তেষামব্যক্তাসক্তচেতসাম্।
অব্যক্তা হি গতির্দুঃখং দেহবদ্ভিরবাপ্যতে ॥৫॥

ক্লেশঃ, অধিকতরঃ, তেষাম্, অব্যক্তাসক্তচেতসাম্,
অব্যক্তা, হি, গতিঃ, দুঃখম্, দেহবদ্ভিঃ, অবাপ্যতে ॥৫॥

কিন্তু—

| | | | |
|---|---|---|---|
| তেষাম্ | = সেই | অধিকতরঃ | = বিশেষ হয় |
| অব্যক্তাসক্তচেতসাম্ | = সচ্চিদানন্দঘন নিরাকার ব্রহ্মতে আসক্তচিত্তবিশিষ্ট পুরুষগণের (সাধনাতে) | হি | = কেননা |
| | | দেহবদ্ভিঃ | = দেহাভিমানী ব্যক্তিগণের দ্বারা |
| | | অব্যক্তা | = অব্যক্তবিষয়ক |
| | | গতিঃ | = গতি |
| ক্লেশঃ | = ক্লেশ অর্থাৎ পরিশ্রম | দুঃখম্ | = দুঃখ পূর্ব্বক |
| | | অবাপ্যতে | = প্রাপ্ত হইয়া থাকে |

অর্থাৎ যতক্ষণ শরীরে অভিমান থাকে ততক্ষণ পর্য্যন্ত শুদ্ধ সচ্চিদানন্দঘন নিরাকার ব্রহ্মতে স্থিতি হওয়া কঠিন।

ভগবানের সগুণ রূপের উপাসনা কথন।

যে তু সর্ব্বাণি কর্ম্মাণি ময়ি সংন্যস্য মৎপরাঃ।
অনন্যেনৈব যোগেন মাং ধ্যায়ন্ত উপাসতে ॥৬॥

যে, তু, সর্ব্বাণি, কর্ম্মাণি, ময়ি, সংন্যস্য, মৎপরাঃ,
অনন্যেন, এব, যোগেন, মাম্, ধ্যায়ন্তঃ, উপাসতে ॥৬॥

| | | | |
|---|---|---|---|
| তু | = এবং | মৎপরাঃ | = মৎপরায়ণ ভক্তগণ |
| যে | = যে সকল | | |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| সর্ব্বাণি | = | সকল | এব | = | ই |
| কর্ম্মাণি | = | কর্ম্মগুলি | অনন্যেন | = | (তৈলধারার ন্যায়) অনন্য |
| ময়ি | = | আমাতে | যোগেন | = | ধ্যানযোগেরদ্বারা |
| সংন্যস্য | = | অর্পণ করিয়া | ধ্যায়ন্তঃ | = | নিরন্তর চিন্তা করিয়া |
| মাম্ | = | আমাকে অর্থাৎ (সগুণরূপ পরমেশ্বরকে) | উপাসতে | = | ভজনা করেন * |

স্বীয় ভক্ত-গণকে শীঘ্র উদ্ধার করিবার নিমিত্ত ভগবানের প্রতিজ্ঞা।

তেষামহং সমুদ্ধর্ত্তা মৃত্যুসংসারসাগরাৎ।
ভবামি নচিরাৎ পার্থ ময্যাবেশিতচেতসাম্ ॥৭॥

তেষাম্, অহম্, সমুদ্ধর্ত্তা, মৃত্যুসংসারসাগরাৎ,
ভবামি, নচিরাৎ, পার্থ, ময়ি, আবেশিতচেতসাম্ ॥৭॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| পার্থ | = | হে অর্জ্জুন | নচিরাৎ | = | শীঘ্রই |
| তেষাম্ | = | ঐ সকল | মৃত্যুসংসার-সাগরাৎ | = | মৃত্যুরূপ সংসার সমুদ্র হইতে |
| ময়ি | = | আমাতে | | | |
| আবেশিত-চেতসাম্ | = | চিত্তলগ্নকারী প্রেমীভক্ত-দিগের | সমুদ্ধর্ত্তা | = | উদ্ধারকারী |
| অহম্ | = | আমি | ভবামি | = | হইয়া থাকি। |

ধ্যানদ্বারা ভগবৎ প্রাপ্তি।

ময্যেব মন আধৎস্ব ময়ি বুদ্ধিং নিবেশয়।
নিবসিষ্যসি ময্যেব অত ঊর্দ্ধং ন সংশয়ঃ ॥৮॥

ময়ি, এব, মনঃ, আধৎস্ব, ময়ি, বুদ্ধিম্, নিবেশয়,
নিবসিষ্যসি, ময়ি, এব, অতঃ, ঊর্দ্ধম্, ন, সংশয়ঃ ॥৮॥

---

* এই শ্লোকের বিশেষভাব জানিবার নিমিত্ত গীতা অধ্যায় ১১ শ্লোক ৫৫ দ্রষ্টব্য।

অতএব হে অর্জুন তুমি—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ময়ি | = | আমাতে | ঊর্দ্ধম্ | = | পর (তুমি) |
| মনঃ | = | মনকে | ময়ি | = | আমাতে |
| আধৎস্ব | = | স্থাপন কর (এবং) | এব | = | ই |
| ময়ি | = | আমাতে | নিবসিষ্যসি | = | নিবাস করিবে অর্থাৎ আমাকেই প্রাপ্ত হইবে |
| এব | = | ই | | | |
| বুদ্ধিম্ | = | বুদ্ধিকে | (অত্র) | = | ইহাতে (কিছু ও) |
| নিবেশয় | = | নিবিষ্ট কর | সংশয়ঃ | = | সংশয় |
| অতঃ | = | ইহার | ন | = | নাই। |

অভ্যাস যোগ-দ্বারা ভগবৎ প্রাপ্তি।

অথ চিত্তং সমাধাতুং ন শক্নোষি ময়ি স্থিরম্ ।
অভ্যাসযোগেন ততো মামিচ্ছাপ্তুং ধনঞ্জয় ॥৯॥

অথ, চিত্তম্, সমাধাতুম্, ন, শক্নোষি, ময়ি, স্থিরম্,
অভ্যাসযোগেন, ততঃ, মাম্, ইচ্ছ, আপ্তুম্, ধনঞ্জয় ॥৯॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অথ | = | যদি (তুমি) | ন শক্নোষি | = | সমর্থ না হও |
| | | | ততঃ | = | তবে |
| চিত্তম্ | = | মনকে | ধনঞ্জয় | = | হে অর্জুন |
| ময়ি | = | আমাতে | অভ্যাসযোগেন | = | অভ্যাসরূপ * যোগ দ্বারা |
| স্থিরম্ | = | অচলরূপে | | | |
| সমাধাতুম্ | = | স্থাপন করিতে | মাম্ | = | আমাকে |

* ভগবানের নাম এবং গুণের শ্রবণ, কীর্ত্তন, মনন ও শ্বাস দ্বারা জপ এবং ভগবৎ প্রাপ্তি বিষয়ক শাস্ত্রের পঠনপাঠন ইত্যাদি চেষ্টা সকল ভগবৎ প্রাপ্তির নিমিত্ত বারম্বার করার নাম অভ্যাস।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| আপ্তুম্ | = | প্রাপ্ত করিতে | ইচ্ছ | = | ইচ্ছা কর |

ভগবানের নিমিত্ত কর্ম্ম করিলে ভগবৎ প্রাপ্তি।

অভ্যাসেঽপ্যসমর্থোঽসি মৎকর্ম্মপরমো ভব।
মদর্থমপি কর্ম্মাণি কুর্ব্বন্ সিদ্ধিমবাপ্স্যসি ॥১০॥

অভ্যাসে, অপি, অসমর্থঃ, অসি, মৎকর্ম্মপরমঃ, ভব,
মদর্থম্, অপি, কর্ম্মাণি, কুর্ব্বন্, সিদ্ধিম্, অবাপ্স্যসি ॥১০॥

এবং যদি তুমি—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অভ্যাসে | = | এই কথিত অভ্যাসে | | | (এই প্রকারে) |
| | | | মদর্থম্ | = | আমার নিমিত্ত |
| অপি | = | ও | কর্ম্মাণি | = | কর্ম্ম সকল |
| অসমর্থঃ | = | অসমর্থ | কুর্ব্বন্ | = | করিতে করিতে |
| অসি | = | হও | | | |
| (তর্হি) | = | তবে | অপি | = | ও |
| মৎকর্ম্ম-পরমঃ | = | কেবল মৎ-মিমিত্ত কর্ম্ম পরায়ণ * | সিদ্ধিম্ | = | আমার প্রাপ্তি-রূপ সিদ্ধিকে (ই) |
| ভব | = | হও | অবাপ্স্যসি | = | প্রাপ্ত হইবে |

সর্ব্বকর্ম্মের ফলত্যাগ দ্বারা ভগবৎ প্রাপ্তি।

অথৈতদপ্যশক্তোঽসি কর্ত্তুং মদ্‌যোগমাশ্রিতঃ।
সর্ব্বকর্ম্মফলত্যাগং ততঃ কুরু যতাত্মবান্ ॥১১॥

---

* স্বার্থ ত্যাগ করিয়া এবং পরমেশ্বরকেই পরমাশ্রয় এবং পরমগতি বিবেচনা করিয়া নিষ্কাম প্রেমভাবে সতীশিরোমণি পতিব্রতা স্ত্রীর ন্যায়, মন, বাক্য ও শরীর দ্বারা কেবল পরমেশ্বরের নিমিত্তই যজ্ঞ, দান এবং তপস্যাদি সমুদয় কর্ত্তব্য কর্ম্মসমূহ করিবার নাম "ভগবদর্থ কর্ম্ম-পরায়ণ হওয়া"॥

অথ, এতৎ, অপি, অশক্তঃ, অসি, কর্ত্তুম্, মদ্‌যোগম্ আশ্রিতঃ, সর্ব্বকর্ম্মফলত্যাগম্, ততঃ, কুরু, যতাত্মবান্ ॥১১॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অথ | = | যদি | মদ্‌যোগম্ | = | আমার প্রাপ্তি-রূপ যোগের |
| এতৎ | = | ইহা | | | |
| অপি | = | ও | | | |
| কর্ত্তুম্ | = | করিতে | আশ্রিতঃ | = | আশ্রিত হইয়া |
| অশক্তঃ | = | অসমর্থ | | | |
| অসি | = | হও | সর্ব্বকর্ম্ম-ফলত্যাগম্ | = | সকল কর্ম্মের ফল আমার নিমিত্ত ত্যাগ * |
| ততঃ | = | তবে | | | |
| যতাত্মবান্ | = | আত্মসংযম-কারী (আর) | কুরু | = | কর |

সর্ব্বকর্ম্ম-ফল ত্যাগের প্রশংসা।

শ্রেয়ো হি জ্ঞানমভ্যাসাৎ জ্ঞানাদ্ধ্যানং বিশিষ্যতে।
ধ্যানাৎ কর্ম্মফলত্যাগস্ত্যাগাচ্ছান্তিরনন্তরম্ ॥১২॥

শ্রেয়ঃ, হি, জ্ঞানম্, অভ্যাসাৎ, জ্ঞানাৎ, ধ্যানম্, বিশিষ্যতে, ধ্যানাৎ, কর্ম্মফলত্যাগঃ, ত্যাগাৎ, শান্তিঃ; অনন্তরম্ ॥১২॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| হি | = | যেহেতু (মর্ম্ম না জানিয়া কৃত) | শ্রেয়ঃ | = | শ্রেষ্ঠ (এবং) |
| অভ্যাসাৎ | = | অভ্যাস হইতে | জ্ঞানাৎ | = | পরোক্ষ জ্ঞান হইতে |
| জ্ঞানম্ | = | পরোক্ষজ্ঞান† | | | |

* গীতা অধ্যায় ৯ শ্লোক ২৭ এ ইহার বিস্তার দ্রষ্টব্য।

† শ্রবণ ও শাস্ত্র পাঠ দ্বারা পরমেশ্বরের স্বরূপের যে অনুমান জ্ঞান হয় তাহারই নাম পরোক্ষ জ্ঞান।

ধ্যানম্ = {পরমেশ্বর রূপ আমার ধ্যান

বিশিষ্যতে = শ্রেষ্ঠ

(আর)

ধ্যানাৎ = ধ্যান হইতে

(ও)

কর্ম্মফল-ত্যাগঃ = {আমার নিমিত্ত সকল কর্ম্মের ফল ত্যাগ করা *

(বিশিষ্যতে) = শ্রেষ্ঠ হয় (এবং)

ত্যাগাৎ = ত্যাগদ্বারা

অনন্তরম্ = তৎকালেই

শান্তিঃ = {পরম শান্তি হইয়া থাকে

সর্ব্বভূতে দ্বেষ-ভাব রহিত ও মৈত্রী প্রভৃতি গুণযুক্ত প্রিয় ভক্তের লক্ষণ।

অদ্বেষ্টা সর্ব্বভূতানাং মৈত্রঃ করুণ এব চ।
নির্ম্মমো নিরহঙ্কারঃ সমদুঃখসুখঃ ক্ষমী ॥১৩॥

অদ্বেষ্টা, সর্ব্বভূতানাম্, মৈত্রঃ, করুণঃ, এব, চ,
নির্ম্মমঃ, নিরহঙ্কারঃ, সমদুঃখসুখঃ, ক্ষমী ॥১৩॥

এই প্রকার শান্তিপ্রাপ্ত যে পুরুষ—

সর্ব্ব-ভূতানাম্ } = সর্ব্ব ভূতে

অদ্বেষ্টা = দ্বেষভাব রহিত

( এবং )

মৈত্রঃ = {স্বার্থ রহিত সকলের প্রেমী

চ = ও

করুণঃ = হেতু রহিত দয়ালু

( আর )

এব = †

নির্ম্মমঃ = মমতা রহিত

( এবং )

নিরহঙ্কারঃ = অহঙ্কার রহিত

---

* কেবল ভগবদর্থে কর্ম্মফলত্যাগকারী পুরুষের ভগবানে প্রেম ও শ্রদ্ধা আর ভগবানের চিন্তাও হইতে থাকে, এই নিমিত্ত ধ্যান হইতে ও কর্ম্মফলের ত্যাগ শ্রেষ্ঠ কথিত হইয়াছে।

† এখানে "এব" শব্দ সকলগুণের সমুচ্চয় করিবার নিমিত্তই বুঝিতে হইবে।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| সমদুঃখসুখঃ | = | সুখ ও দুঃখ প্রাপ্তিতে সমান (এবং) | ক্ষমী | = | ক্ষমাবান্ অর্থাৎ অপরাধ-কারীদিগেরও অভয়দাতা হয় |

**সন্তুষ্টঃ সততং যোগী যতাত্মা দৃঢ়নিশ্চয়ঃ।**
**ময্যর্পিতমনোবুদ্ধির্যো মদ্ভক্তঃ স মে প্রিয়ঃ ॥১৪॥**

সন্তুষ্টঃ, সততম্, যোগী, যতাত্মা, দৃঢ়নিশ্চয়ঃ,
ময়ি, অর্পিতমনোবুদ্ধিঃ, যঃ, মদ্ভক্তঃ, সঃ, মে, প্রিয়ঃ ॥১৪॥

এবং –

(৬)

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যঃ | = | যে | দৃঢ়নিশ্চয়ঃ | = | আমাতে দৃঢ় নিশ্চয় বিশিষ্ট ( হয় ) |
| যোগী | = | ধ্যানযোগেযুক্ত যোগী | সঃ | = | সেই |
| সততম্ সন্তুষ্টঃ | = | লাভহানিতে সতত সন্তুষ্ট (আর) | ময়ি | = | আমাতে |
| | | | অর্পিত-মনোবুদ্ধিঃ | = | অর্পিত মন এবং বুদ্ধি যুক্ত |
| যতাত্মা | = | মন এবং ইন্দ্রিয়গণের সহিত শরীর বশকারী | মদ্ভক্তঃ | = | আমার ভক্ত |
| | | | মে | = | আমার |
| | | | প্রিয়ঃ | = | প্রিয় হয়। |

হর্ষাদি বিকার রহিত এবং সকলকে অভয় প্রদানকারী প্রিয় ভক্তের লক্ষণ।

**যস্মান্নোদ্বিজতে লোকো লোকান্নোদ্বিজতে চ যঃ।**
**হর্ষামর্ষভয়োদ্বেগৈর্মুক্তো যঃ স চ মে প্রিয়ঃ ॥১৫॥**

যস্মাৎ, ন, উদ্বিজতে, লোকঃ, লোকাৎ, ন, উদ্বিজতে, চ, যঃ,
হর্ষামর্ষভয়োদ্বেগৈঃ, মুক্তঃ, যঃ, সঃ, চ, মে, প্রিয়ঃ ॥১৫॥

এরূপ আর—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যস্মাৎ | = | যাহা হইতে | চ | = | আর |
| লোকঃ | = | কোনও জীব | যঃ | = | যে |
| ন উদ্বিজতে | = | উদ্বেগ প্রাপ্ত হয় না | হর্ষ- | = | হর্ষ, |
| চ | = | এবং | অমর্ষ- | = | অমর্ষ, * |
| যঃ | = | যে | ভয়- | = | ভয় (ও) |
| | | (স্বয়ং ও) | উদ্বেগৈঃ | = | উদ্বেগাদি হইতে |
| লোকাৎ | = | কোনও জীব হইতে | মুক্তঃ | = | বিমুক্ত |
| | | | সঃ | = | সেই ভক্ত |
| | | | মে | = | আমার |
| ন উদ্বিজতে | = | উদ্বিগ্ন হয় না | প্রিয়ঃ | = | প্রিয়। |

নিস্পৃহাদি গুণযুক্ত সর্ব্বত্যাগী প্রিয় ভক্তের লক্ষণ।

অনপেক্ষঃ শুচির্দক্ষ উদাসীনো গতব্যথঃ।
সর্ব্বারম্ভপরিত্যাগী যো মদ্ভক্তঃ স মে প্রিয়ঃ ॥১৬॥

অনপেক্ষঃ, শুচিঃ, দক্ষঃ, উদাসীনঃ, গতব্যথঃ,
সর্ব্বারম্ভপরিত্যাগী, যঃ, মদ্ভক্তঃ, সঃ, মে, প্রিয়ঃ ॥১৬॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যঃ | = | যে পুরুষ | | | (এবং) |
| অনপেক্ষঃ | = | আকাঙ্ক্ষা রহিত (আর) | দক্ষঃ | = | চতুর অর্থাৎ যে কার্য্যের জন্য আসিয়াছিল তাহা সম্পূর্ণ করিয়াছে (আর) |
| শুচিঃ | = | অন্তর বাহিরে শুদ্ধ † | | | |

* পরের উন্নতি দেখিয়া সন্তাপ হওয়ার নাম অমর্ষ।

† গীতা অধ্যায় ১৩ শ্লোক ৭এর টিপ্পণীতে ইহার বিস্তার দ্রষ্টব্য।

উদাসীনঃ = পক্ষপাত রহিত
(ও)
গতব্যথঃ = দুঃখ শূন্য
সঃ = সে
সর্ব্বারম্ভ-পরিত্যাগী = সকল আরম্ভের ত্যাগী *
মদ্ভক্তঃ = আমার ভক্ত
মে = আমার
প্রিয়ঃ = প্রিয়।

হর্ষশোকাদি বিকার রহিত নিষ্কাম প্রিয় ভক্তের লক্ষণ।

যো ন হৃষ্যতি ন দ্বেষ্টি ন শোচতি ন কাঙ্ক্ষতি।
শুভাশুভপরিত্যাগী ভক্তিমান্ যঃ স মে প্রিয়ঃ ॥১৭॥

যঃ, ন, হৃষ্যতি, ন, দ্বেষ্টি, ন, শোচতি, ন, কাঙ্ক্ষতি,
শুভাশুভপরিত্যাগী, ভক্তিমান্, যঃ, সঃ, মে, প্রিয়ঃ ॥১৭॥

এবং—

যঃ = যে
ন হৃষ্যতি = (কখনও) হর্ষিত হয় না
ন দ্বেষ্টি = দ্বেষ করে না
ন শোচতি = শোক করে না
ন কাঙ্ক্ষতি = কামনা করে না
(আর)
যঃ = যে
শুভাশুভ-পরিত্যাগী = শুভ এবং অশুভ সকল কর্ম্মের ফলত্যাগী
সঃ = সে
ভক্তিমান্ = ভক্তিযুক্ত পুরুষ
মে = আমার
প্রিয়ঃ = প্রিয়

শত্রুমিত্রাদিতে সমভাব বিশিষ্ট স্থিরবুদ্ধি প্রিয় ভক্তের লক্ষণ।

সমঃ শত্রৌ চ মিত্রে চ তথা মানাপমানয়োঃ।
শীতোষ্ণসুখদুঃখেষু সমঃ সঙ্গবিবর্জিতঃ ॥১৮॥

সমঃ, শত্রৌ, চ, মিত্রে, চ, তথা, মানাপমানয়োঃ,
শীতোষ্ণসুখদুঃখেষু, সমঃ, সঙ্গবিবর্জ্জিতঃ ॥১৮॥

---

* অর্থাৎ মন, বাক্য ও শরীর দ্বারা প্রারব্ধবশ ভবিতব্য সমুদয় স্বাভাবিক কর্ম্মে কর্তৃত্বাভিমানত্যাগী।

আর যে পুরুষ—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| শত্রৌ | = | শত্রু | শীতোষ্ণ-সুখদুঃখেষু | = | শীত, গ্রীষ্ম ও সুখদুঃখাদির দ্বন্দ্বসমূহে |
| মিত্রে | = | মিত্রতে | সমঃ | = | সমভাবযুক্ত |
| চ | = | এবং | চ | = | আর |
| মানাপ-মানয়োঃ | = | মান ও অপমানে | সঙ্গ-বিবর্জিতঃ | = | সমস্ত ( সংসারে ) আসক্তি শূন্য |
| সমঃ | = | সমান | | | |
| তথা | = | তথা | | | |

তুল্যনিন্দাস্তুতির্মৌনী সন্তুষ্টো যেন কেনচিৎ।
অনিকেতঃ স্থিরমতির্ভক্তিমান্ মে প্রিয়ো নরঃ ॥১৯॥

তুল্যনিন্দাস্তুতিঃ, মৌনী, সন্তুষ্টঃ, যেন, কেনচিৎ,
অনিকেতঃ, স্থিরমতিঃ, ভক্তিমান্, মে, প্রিয়ঃ, নরঃ ॥১৯॥

এবং যে—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তুল্য-নিন্দাস্তুতিঃ | = | নিন্দা ও স্তুতিতে সমানবোধ বিশিষ্ট ( ও ) | | | ( এবং ) |
| | | | অনিকেতঃ | = | বাসস্থানের মমতা রহিত |
| মৌনী | = | মননশীল * | ( সঃ ) | = | সেই |
| | | ( আর ) | স্থিরমতিঃ | = | স্থিরবুদ্ধিবিশিষ্ট |
| যেন কেনচিৎ | = | যে কোনও প্রকারে শরীরের নির্ব্বাহ হইলেই | ভক্তিমান্ | = | ভক্তিমান্ |
| | | | নরঃ | = | পুরুষ |
| | | | মে | = | আমার |
| সন্তুষ্টঃ | = | সর্ব্বদা সন্তুষ্ট | প্রিয়ঃ | = | প্রিয়। |

* অর্থাৎ ঈশ্বরের স্বরূপকে নিরন্তর মননকারী।

উপরোক্ত গুণশালী ভক্তগণের মহিমা।

যে তু ধর্ম্ম্যামৃতমিদং যথোক্তং পর্য্যুপাসতে।
শ্রদ্দধানা মৎপরমা ভক্তাস্তেঽতীব মে প্রিয়াঃ ॥২০॥

যে, তু, ধর্ম্ম্যামৃতম্, ইদম্, যথা, উক্তম্, পর্য্যুপাসতে,
শ্রদ্দধানাঃ, মৎপরমাঃ, ভক্তাঃ, তে, অতীব, মে, প্রিয়াঃ ॥২০॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তু | = | এবং | ধর্ম্ম্যামৃতম্ | = | ধর্ম্মময় অমৃতকে |
| যে | = | যে সকল | পর্য্যুপাসতে | = | নিষ্কামভাবে সেবন করে |
| মৎপরমাঃ | = | আমাতে পরায়ণ * | তে | = | ঐ সকল |
| | | | ভক্তাঃ | = | ভক্তগণ |
| শ্রদ্দধানাঃ | = | শ্রদ্ধাযুক্ত + পুরুষ | মে | = | আমার |
| ইদম্ | = | এই | অতীব | = | অতিশয় |
| যথা উক্তম্ | = | উপরিউক্ত | প্রিয়াঃ | = | প্রিয়। |

ওঁ তৎসদিতি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং
যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জুনসংবাদে ভক্তি-
যোগো নাম দ্বাদশোঽধ্যায়ঃ ॥১২॥

ইতি শ্রীমদ্ভগবদ্গীতারূপী উপনিষদ্ এবং ব্রহ্মবিদ্যা তথা যোগশাস্ত্র-
বিষয়ক শ্রীকৃষ্ণ এবং অর্জুনের সংবাদে "ভক্তি-
যোগ" নামক দ্বাদশ অধ্যায় ॥১২॥

হরিঃ ওঁ তৎসৎ হরিঃ ওঁ তৎসৎ হরিঃ ওঁ তৎসৎ

* অর্থাৎ আমাকে পরমাশ্রয় এবং পরমগতি ও সকলের আত্মা আর সকলের শ্রেষ্ঠ পরমপূজ্য বিবেচনা করিয়া বিশুদ্ধ প্রেমের সহিত আমার প্রাপ্তির নিমিত্ত তৎপর।

+ বেদ, শাস্ত্র, মহাত্মা এবং গুরুজনের ও পরমেশ্বরের বাক্যসমূহে প্রত্যক্ষের ন্যায় বিশ্বাসের নাম শ্রদ্ধা।

ওঁ

শ্রীপরমাত্মনে নমঃ।

## অথ ত্রয়োদশোঽধ্যায়ঃ।

জ্ঞান সহিত ক্ষেত্র ক্ষেত্রজ্ঞের বিষয়—১-১৮।

জ্ঞানসহিত প্রকৃতি পুরুষের বিষয়—১৯-৩৪।

শ্রীভগবানুবাচ—

ক্ষেত্র এবং ক্ষেত্রজ্ঞের স্বরূপ কথন।

ইদং শরীরং কৌন্তেয় ক্ষেত্রমিত্যভিধীয়তে।
এতদ্ যো বেত্তি তং প্রাহুঃ ক্ষেত্রজ্ঞ ইতি তদ্বিদঃ ॥১॥

ইদম্, শরীরম্, কৌন্তেয়, ক্ষেত্রম্, ইতি, অভিধীয়তে,
এতৎ, যঃ, বেত্তি, তম্, প্রাহুঃ, ক্ষেত্রজ্ঞঃ, ইতি, তদ্বিদঃ ॥১॥

তদনন্তর শ্রীকৃষ্ণ ভগবান্ পুনরায় কহিলেন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কৌন্তেয় | = | হে অর্জুন | যঃ | = | যে |
| ইদম্ | = | এই | বেত্তি | = | জানে |
| শরীরম্ | = | শরীর | তম্ | = | তাহাকে |
| ক্ষেত্রম্ | = | ক্ষেত্র * | ক্ষেত্রজ্ঞঃ | = | ক্ষেত্রজ্ঞ |
| ইতি | = | এইরূপ | ইতি | = | এইরূপ |
| অভিধীয়তে | = | কথিত হয় (এবং) | তদ্বিদঃ | = | উহার তত্ত্বজ্ঞ জ্ঞানিগণ |
| এতৎ | = | ইহাকে | প্রাহুঃ | = | কহিয়া থাকেন |

* যেরূপ, ক্ষেত্রে বপনকরা বীজের অনুরূপ ফল সময় মত হয় সেইরূপ এই শরীরে অর্জিত কর্ম্মসংস্কাররূপ বীজের ফল সময় মত প্রকাশিত হয়, এই নিমিত্ত ইহার নাম ক্ষেত্র কথিত হইয়াছে।

জীবাত্মা এবং পরমাত্মার একতা নিরূপণ ।

ক্ষেত্রজ্ঞঞ্চাপি মাং বিদ্ধি সর্ব্বক্ষেত্রেষু ভারত ।
ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োর্জ্ঞানং যত্তজ্জ্ঞানং মতং মম ॥২॥

ক্ষেত্রজ্ঞম্, চ, অপি, মাম্, বিদ্ধি, সর্ব্বক্ষেত্রেষু, ভারত, ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োঃ, জ্ঞানম্, যৎ, তৎ, জ্ঞানম্, মতম্, মম ॥২॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | এবং | ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োঃ | = | ক্ষেত্রক্ষেত্রজ্ঞের অর্থাৎ বিকার সহিত প্রকৃতির এবং পুরুষের |
| ভারত | = | হে অর্জ্জুন (তুমি) | যৎ | = | যে |
| সর্ব্বক্ষেত্রেষু | = | সকলক্ষেত্রে | জ্ঞানম্ | = | তত্ত্বতঃ জ্ঞান † |
| ক্ষেত্রজ্ঞম্ | = | ক্ষেত্রজ্ঞ অর্থাৎ জীবাত্মা | তৎ | = | তাহাই |
| অপি | = | ও | জ্ঞানম্ | = | জ্ঞান |
| মাম্ | = | আমাকে (ই) | (ইতি) | = | এরূপ |
| বিদ্ধি | = | জান (আর) | মম | = | আমার |
| | | | মতম্ | = | মত |

বিকার সহিত ক্ষেত্র এবং প্রভাব সহিত ক্ষেত্রজ্ঞের স্বরূপ শ্রবণ করিবার নিমিত্ত ভগবানের আজ্ঞা ।

তৎ ক্ষেত্রং যচ্চ যাদৃক্ চ যদ্বিকারি যতশ্চ যৎ ।
স চ যো যৎপ্রভাবশ্চ তৎ সমাসেন মে শৃণু ॥৩॥

তৎ, ক্ষেত্রম্, যৎ, চ, যাদৃক্, চ, যদ্বিকারি, যতঃ, চ, যৎ, সঃ, চ, যঃ, যৎপ্রভাবঃ, চ, তৎ, সমাসেন, মে, শৃণু ॥৩॥

---

* গীতা অধ্যায় ১৫ শ্লোক ৭ এবং উহার টিপ্পনী দ্রষ্টব্য ।

† গীতা অধ্যায় ১৩ শ্লোক ২৩ এবং উহার টিপ্পনী দ্রষ্টব্য ।

অতএব—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তৎ | = সেই | | চ | = | এরূপ |
| ক্ষেত্রম্ | = ক্ষেত্র | | সঃ | = | সেই (ক্ষেত্রজ্ঞ) |
| যৎ | = যাহা | | চ | = | ও |
| চ | = এবং | | যঃ | = | যে ( এবং ) |
| যাদৃক্ | = যেরূপ | | যৎপ্রভাবঃ | = | যেরূপ প্রভাব বিশিষ্ট |
| চ | = আর | | | | |
| যদ্বিকারি | = যে বিকার বিশিষ্ট | | তৎ | = | সে সব |
| | | | সমাসেন | = | সংক্ষেপতঃ |
| চ | = ও | | মে | = | আমার নিকট হইতে |
| যতঃ | = যে কারণ হইতে | | | | |
| যৎ | = যাহা হইয়াছে | | শৃণু | = | শ্রবণ কর |

ক্ষেত্র এবং ক্ষেত্রজ্ঞের বিষয়ে ঋষি, বেদ এবং ব্রহ্মসূত্রের প্রমাণ।

ঋষিভির্ব্বহুধা গীতং ছন্দোভির্ব্বিবিধৈঃ পৃথক্ ।
ব্রহ্মসূত্রপদৈশ্চৈব হেতুমদ্ভির্ব্বিনিশ্চিতৈঃ ॥৪॥

ঋষিভিঃ, বহুধা, গীতম্, ছন্দোভিঃ, বিবিধৈঃ, পৃথক্,
ব্রহ্মসূত্রপদৈঃ, চ, এব, হেতুমদ্ভিঃ, বিনিশ্চিতৈঃ ॥৪॥

এই ক্ষেত্র এবং ক্ষেত্রজ্ঞের তত্ত্ব—

| | | | | |
|---|---|---|---|---|
| ঋষিভিঃ | = ঋষিদিগের দ্বারা | | ( চ ) | = আর |
| বহুধা | = বহু প্রকারে | | বিবিধৈঃ | = নানাপ্রকার |
| | কথিত হইয়াছে | | ছন্দোভিঃ | = বেদমন্ত্র দ্বারা |
| গীতম্ | অর্থাৎ বোঝান | | পৃথক্ | = বিভাগ পূর্ব্বক |
| | গিয়াছে | | ( গীতম্ ) | = কথিত হইয়াছে |

| | | | |
|---|---|---|---|
| চ = এবং | | ব্রহ্মসূত্র-পদৈঃ | = ব্রহ্মসূত্রের পদসমূহ দ্বারা |
| বিনিশ্চিতৈঃ = উত্তম প্রকারে নিশ্চয় কৃত | | এব | = ও ( ঐরূপই কথিত হইয়াছে ) |
| হেতুমদ্ভিঃ = যুক্তিযুক্ত | | | |

ক্ষেত্রের স্বরূপ কথন।

মহাভূতান্যহঙ্কারো বুদ্ধিরব্যক্তমেব চ।
ইন্দ্রিয়াণি দশৈকঞ্চ পঞ্চ চেন্দ্রিয়গোচরাঃ ॥৫॥

মহাভূতানি, অহঙ্কারঃ, বুদ্ধিঃ, অব্যক্তম্, এব, চ,
ইন্দ্রিয়াণি, দশ, একম্, চ, পঞ্চ, চ, ইন্দ্রিয়গোচরাঃ ॥৫॥

এবং হে অর্জুন! তাহাই আমি তোমার প্রতি কহিতেছি—

| | | | |
|---|---|---|---|
| মহাভূতানি | = পঞ্চ মহাভূত * | দশ | = দশ |
| অহঙ্কারঃ | = অহঙ্কার | ইন্দ্রিয়াণি | = ইন্দ্রিয় † |
| বুদ্ধিঃ | = বুদ্ধি | একম্ | = একমন |
| চ | = আর | চ | = এবং |
| অব্যক্তম্ | = মূলপ্রকৃতি অর্থাৎ ত্রিগুণময়ী মায়া | পঞ্চ | = পঞ্চ |
| এব | = ও | ইন্দ্রিয়-গোচরাঃ | = ইন্দ্রিয়ের বিষয় অর্থাৎ শব্দ, স্পর্শ, রূপ, রস ও গন্ধ |
| চ | = আর | | |

ক্ষেত্রের বিকার সমূহের কথন।

ইচ্ছা দ্বেষঃ সুখং দুঃখং সংঘাতশ্চেতনা ধৃতিঃ।
এতৎ ক্ষেত্রং সমাসেন সবিকারমুদাহৃতম্ ॥৬॥

* অর্থাৎ আকাশ, বায়ু, অগ্নি, জল এবং পৃথিবীর সূক্ষ্মভাব।

† অর্থাৎ কর্ণ, ত্বক্, চক্ষু, জিহ্বা ও নাসিকা, এবং বাক্, পাণি, পাদ, উপস্থ ও পায়ু।

ইচ্ছা, দ্বেষঃ, সুখম্, দুঃখম্, সংঘাতঃ, চেতনা, ধৃতিঃ,
এতৎ, ক্ষেত্রম্, সমাসেন, সবিকারম্, উদাহৃতম্ ॥৬॥

তথা—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ইচ্ছা | = | ইচ্ছা | ধৃতিঃ | = | ধৃতি † (এই প্রকার) |
| দ্বেষঃ | = | দ্বেষ | | | |
| সুখম্ | = | সুখ | এতৎ | = | এই |
| দুঃখম্ | = | দুঃখ ( এবং ) | ক্ষেত্রম্ | = | ক্ষেত্র |
| সংঘাতঃ | = | স্থূল দেহের পিণ্ড ( আর ) | সবিকারম্ | = | বিকারসমূহ সহিত ‡ |
| চেতনা | = | চেতনতা * ( ও ) | সমাসেন | = | সংক্ষেপতঃ |
| | | | উদাহৃতম্ | = | কথিত হইল |

জ্ঞানের সাধন সমূহে অমানিত্বাদি নয়টী গুণ কথন।

অমানিত্বমদম্ভিত্বমহিংসা ক্ষান্তিরার্জবম্।
আচার্য্যোপাসনং শৌচং স্থৈর্য্যমাত্মবিনিগ্রহঃ ॥৭॥

অমানিত্বম্, অদম্ভিত্বম্, অহিংসা, ক্ষান্তিঃ, আর্জবম্
আচার্য্যোপাসনম্, শৌচম্, স্থৈর্য্যম্, আত্মবিনিগ্রহঃ ॥৭॥

এবং হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অমানিত্বম্ | = | শ্রেষ্ঠতার অভিমানের অভাব | অদম্ভিত্বম্ | = | দম্ভাচরণের অভাব |

---

* শরীর ও অন্তঃকরণের একপ্রকার চেতনা শক্তি।

† গীতা অধ্যায় ১৮ শ্লোক ৩৩, ৩৪, ৩৫ দ্রষ্টব্য।

‡ পঞ্চম শ্লোকে কথিত বিষয় ক্ষেত্রের স্বরূপ বুঝিতে হইবে আর এই শ্লোকে কথিত ইচ্ছাদিকে ক্ষেত্রের বিকার বুঝিতে হইবে।

অহিংসা = { প্রাণীমাত্রকেই কোনও প্রকারে কষ্ট না দেওয়া
( আর )
ক্ষান্তিঃ = ক্ষমাভাব ( ও )
আর্জবম্ = { মন ও বাক্যের সরলতা
আচার্য্যোপাসনম্ = { শ্রদ্ধা ভক্তির সহিত গুরুসেবা

শৌচম্ = { অন্তর ও বাহিরের শুদ্ধি *
স্থৈর্য্যম্ = { অন্তঃকরণের স্থিরতা
আত্মবিনিগ্রহঃ = { মন এবং ইন্দ্রিয়ের সহিত শরীরের নিগ্রহ

জ্ঞানের সাধন সমূহে অহঙ্কারের অভাব এবং বৈরাগ্য কথন।

ইন্দ্রিয়ার্থেষু বৈরাগ্যমনহঙ্কার এব চ।
জন্মমৃত্যুজরাব্যাধিদুঃখদোষানুদর্শনম্ ॥৮॥

ইন্দ্রিয়ার্থেষু, বৈরাগ্যম্, অনহঙ্কারঃ, এব, চ,
জন্মমৃত্যুজরাব্যাধিদুঃখদোষানুদর্শনম্ ॥৮॥

তথা—

ইন্দ্রিয়ার্থেষু = { ইহলোক এবং পরলোকের সকলভোগে
বৈরাগ্যম্ = আসক্তির অভাব
চ = এবং
অনহঙ্কারঃ এব = { অহঙ্কারেরও অভাব
( আর )

জন্ম- = জন্ম,
মৃত্যু- = মৃত্যু,
জরা- = জরা ( ও )
ব্যাধি- = রোগাদিতে
দুঃখ- = দুঃখ (এবং)
দোষ- = দোষাদির
অনু-দর্শনম্ = { বারম্বার বিবেচনা করা

* সত্যতাপূর্ব্বক শুদ্ধব্যবহারদ্বারা অর্থের এবং তদ্দ্বারা প্রাপ্ত অন্নের দ্বারা আহারের আর যথাযোগ্য বর্ত্তনে আচরণের এবং জল, মৃত্তিকাদি

জ্ঞানের সাধন সমূহে আসক্তির অভাব ও চিত্তের সমতা কথন।

অসক্তিরনভিষ্বঙ্গঃ পুত্রদারগৃহাদিষু।
নিত্যঞ্চ সমচিত্তত্বমিষ্টানিষ্টোপপত্তিষু ॥৯॥

অসক্তিঃ, অনভিষ্বঙ্গঃ, পুত্রদারগৃহাদিষু,
নিত্যম্, চ, সমচিত্তত্বম্, ইষ্টানিষ্টোপপত্তিষু ॥৯॥

এবং—

| | | | |
|---|---|---|---|
| পুত্রদার-গৃহাদিষু | = পুত্র, স্ত্রী, গৃহ ও ধনাদিতে | চ | = আর |
| অসক্তিঃ | = আসক্তির অভাব | ইষ্টানিষ্টো-পপত্তিষু | = প্রিয় এবং অপ্রিয়ের প্রাপ্তিতে |
| | ( তথা ) | নিত্যম্ | = সর্ব্বদাই |
| অনভিষ্বঙ্গঃ | = মমতার অভাব | সমচিত্তত্বম্ | = সমচিত্ততা |

অর্থাৎ মনের অনুকূল বা প্রতিকূল বিষয়ের প্রাপ্তি হইলে হর্ষশোকাদি বিকার না হওয়া।

জ্ঞানের সাধন সমূহে অব্যভিচারিণী ভক্তি ও নির্জ্জন দেশের সেবন কথন।

ময়ি চানন্যযোগেন ভক্তিরব্যভিচারিণী।
বিবিক্তদেশসেবিত্বমরতির্জনসংসদি ॥১০॥

ময়ি, চ, অনন্যযোগেন, ভক্তিঃ, অব্যভিচারিণী,
বিবিক্তদেশসেবিত্বম্, অরতিঃ, জনসংসদি ॥১০॥

এবং—

| | | | |
|---|---|---|---|
| ময়ি | = ( পরমেশ্বররূপ ) আমাতে | অনন্য-যোগেন | = একীভাবে স্থিতি রূপ ধ্যানযোগ দ্বারা |

দ্বারা শরীরের শুদ্ধিকে "বাহিরেরশুদ্ধি" কহে এবং রাগ, দ্বেষ, কপটাদি বিকারের নাশ হইয়া অন্তঃকরণের স্বচ্ছতা হওয়ার নাম "অন্তরেরশুদ্ধি"

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অব্যভি-চারিণী | = | অব্যভিচারিণী | বিবিক্তদেশ-সেবিত্বম্ | = | নির্জ্জন ও শুদ্ধদেশে থাকিবার স্বভাব (ও) |
| ভক্তিঃ | = | ভক্তি * | জনসংসদি | = | বিষয়াসক্ত মনুষ্যের সমুদায়ে |
| চ | = | আর | অরতিঃ | = | প্রেমরাহিত্য |

জ্ঞানের সাধন সমূহে নিদিধ্যাসন কথন এবং জ্ঞান সাধনের বিপরীত গুণসমূহকে অজ্ঞান অভিহিত করা।

অধ্যাত্মজ্ঞাননিত্যত্বং তত্ত্বজ্ঞানার্থদর্শনম্।
এতজ্ জ্ঞানমিতি প্রোক্তমজ্ঞানং যদতোঽন্যথা ॥১১॥

অধ্যাত্মজ্ঞাননিত্যত্বম্, তত্ত্বজ্ঞানার্থদর্শনম্,
এতৎ, জ্ঞানম্, ইতি, প্রোক্তম্, অজ্ঞানম্, যৎ, অতঃ, অন্যথা ॥১১॥

তথা—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অধ্যাত্ম-জ্ঞান-নিত্যত্বম্ | = | অধ্যাত্ম জ্ঞানে † নিত্যস্থিতি (এবং) | এতৎ | = | এই সকল (ই) |
| | | | জ্ঞানম্ | = | জ্ঞান ‡ (আর) |
| তত্ত্বজ্ঞানার্থ-দর্শনম্ | = | তত্ত্বজ্ঞানের অর্থ-রূপ পরমাত্মাকে সর্ব্বত্র দেখা | যৎ | = | যাহা |
| | | | অতঃ | = | ইহা হইতে |
| | | | অন্যথা | = | বিপরীত |

* কেবল এক সর্ব্বশক্তিমান্ পরমেশ্বরকেই 'স্বীয় প্রভু মানিয়া' স্বার্থ এবং অভিমান ত্যাগ করিয়া শ্রদ্ধা ও ভাবের সহিত পরমপ্রেমে ভগবানের নিরন্তর চিন্তা করাই অব্যভিচারিণী ভক্তি।

† যে জ্ঞানের দ্বারা আত্মবস্তু এবং অনাত্মবস্তু জানা যায় সেই জ্ঞানের নাম 'অধ্যাত্ম জ্ঞান'।

‡ এই অধ্যায়ের ৭ম শ্লোক হইতে এ পর্য্যন্ত যে সকল সাধন কথিত হইয়াছে তাহারা তত্ত্বজ্ঞান প্রাপ্তির হেতু, এই নিমিত্ত ইহারা "জ্ঞান" নামে কথিত হইয়াছে।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| (তৎ) | = | তাহা | ইতি | = | এইরূপ |
| অজ্ঞানম্ | = | অজ্ঞান* | প্রোক্তম্ | = | উক্ত হইয়াছে |

জানিবার যোগ্য পরমাত্মার স্বরূপ বর্ণন করিবার প্রতিজ্ঞা এবং তাঁহার নির্গুণ স্বরূপ বর্ণন।

জ্ঞেয়ং যৎ তৎ প্রবক্ষ্যামি যজ্‌জ্ঞাত্বাঽমৃতমশ্নুতে।
অনাদিমৎ পরং ব্রহ্ম ন সত্তন্নাসদুচ্যতে ॥১২॥

জ্ঞেয়ম্, যৎ, তৎ, প্রবক্ষ্যামি, যৎ, জ্ঞাত্বা, অমৃতম্, অশ্নুতে, অনাদিমৎ, পরম্, ব্রহ্ম, ন, সৎ, তৎ, ন, অসৎ, উচ্যতে ॥১২॥

এবং হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যৎ | = | যাহা | তৎ | = | সেই |
| জ্ঞেয়ম্ | = | জানিবার যোগ্য | অনাদিমৎ | = | আদিরহিত |
| ( চ ) | = | ও | পরম্ | = | পরম |
| যৎ | = | যাহা | ব্রহ্ম | = | ব্রহ্ম (অনির্ব্বচনীয় হওয়ায় ) |
| জ্ঞাত্বা | = | জানিয়া ( মনুষ্য ) | | | |
| অমৃতম্ | = | পরমানন্দ | ন | = | না |
| অশ্নুতে | = | প্রাপ্ত হয় | সৎ | = | সৎ (বলা যায়) |
| তৎ | = | উহা | ন | = | না |
| প্রবক্ষ্যামি | = | উত্তম রূপে বলিব | অসৎ | = | অসৎই |
| | | | উচ্যতে | = | বলা যায় |

পরমাত্মার বিশ্বরূপ কথন।

সর্ব্বতঃ পাণিপাদং তৎ সর্ব্বতোঽক্ষিশিরোমুখম্।
সর্ব্বতঃ শ্রুতিমল্লোকে সর্ব্বমাবৃত্য তিষ্ঠতি ॥১৩॥

* উল্লিখিত জ্ঞান সাধনের বিপরীত মান, দম্ভ ও হিংসাদি, অজ্ঞান বৃদ্ধির হেতু বলিয়া ইহা "অজ্ঞান" নামে কথিত হইয়াছে।

সর্ব্বতঃপাণিপাদম্, তৎ, সর্ব্বতোঽক্ষিশিরোমুখম্,
সর্ব্বতঃ শ্রুতিমৎ, লোকে, সর্ব্বম্, আবৃত্য, তিষ্ঠতি ॥১৩॥

পরন্তু—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তৎ | = | সে | সর্ব্বতঃ শ্রুতিমৎ | = | সর্ব্বদিকেই শ্রোত্র বিশিষ্ট |
| সর্ব্বতঃ-পাণিপাদম্ | = | সকল দিকেই হস্তপদ বিশিষ্ট | ( অস্তি ) | = | আছে |
| | | ( এবং ) | ( যতঃ ) | = | যেহেতু (সে) |
| সর্ব্বতো-ঽক্ষিশিরো-মুখম্ | = | সকলদিকেই চক্ষু, মস্তক ও মুখ বিশিষ্ট | লোকে | = | সংসারে |
| | | | সর্ব্বম্ | = | সকলকে |
| | | | আবৃত্য | = | ব্যাপ্ত করিয়া |
| | | ( আর ) | তিষ্ঠতি | = | স্থিত আছে * |

পরমেশ্বরের সগুণ এবং নির্গুণ স্বরূপের একতা কথন।

সর্ব্বেন্দ্রিয়গুণাভাসং সর্ব্বেন্দ্রিয়বিবর্জিতম্।
অসক্তং সর্ব্বভৃচ্চৈব নির্গুণং গুণভোক্তৃ চ ॥১৪॥

সর্ব্বেন্দ্রিয়গুণাভাসম্, সর্ব্বেন্দ্রিয়বিবর্জিতম্,
অসক্তম্, সর্ব্বভৃৎ, চ, এব, নির্গুণম্, গুণভোক্তৃ, চ ॥১৪॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| সর্ব্বেন্দ্রিয়-গুণাভাসম্ | = | সকল ইন্দ্রিয়ের বিষয়সমূহের প্রকাশক | সর্ব্বেন্দ্রিয়-বিবর্জিতম্ | = | সকল ইন্দ্রিয় রহিত |
| | | | চ | = | আর |
| | | ( কিন্তু প্রকৃত পক্ষে ) | অসক্তম্ | = | আসক্তি রহিত ( ও ) |

* আকাশ যেরূপ বায়ু, অগ্নি, জল এবং পৃথিবীর কারণ রূপ হওয়া প্রযুক্ত উহাদিগকে ব্যাপ্ত করিয়া স্থিত আছে সেইরূপেই পরমাত্মাও সকলের কারণ হওয়ার দরুণ সম্পূর্ণ চরাচর জগৎকে ব্যাপ্ত করিয়া স্থিত আছেন।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| নির্গুণম্ | = | গুণাতীত (হইয়া) | সর্ব্বভৃৎ | = | সকলের ধারণ ও পোষণকারী |
| এব | = | ও (স্বীয় যোগ-মায়া দ্বারা) | চ | = | এবং |
| | | | গুণভোক্তৃ | = | গুণের ভোক্তা |

সর্ব্বাত্মরূপে পরমাত্মার ব্যাপকত্ত্ব কথন।

**বহিরন্তশ্চ ভূতানামচরং চরমেব চ।**
**সূক্ষ্মত্বাতদবিজ্ঞেয়ং দূরস্থং চান্তিকে চ তৎ ॥১৫॥**

বহিঃ, অন্তঃ, চ, ভূতানাম্, অচরম্, চরম্, এব, চ,
সূক্ষ্মত্বাৎ, তৎ, অবিজ্ঞেয়ম্, দূরস্থম্, চ, অন্তিকে, চ, তৎ ॥১৫॥

এবং সেই পরমাত্মা—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ভূতানাম্ | = | চরাচর (সকল ভূতের) | এব | = | ও (তিনিই) |
| বহিঃ | = | বাহিরে (ও) | চ | = | এবং |
| অন্তঃ | = | অন্তরে (পরিপূর্ণ আছেন) | তৎ | = | সেই পরমাত্মা |
| চ | = | আর | সূক্ষ্মত্বাৎ | = | সূক্ষ্ম হওয়ার নিমিত্ত |
| চরম্ | = | চর | অবিজ্ঞেয়ম্ | = | অবিজ্ঞেয় * |
| অচরম্ | = | অচররূপ | চ | = | ও |
| | | | অন্তিকে | = | অতি সমীপে † |

* যেরূপ সূর্য্যের কিরণে স্থিত জল সূক্ষ্ম হওয়ার নিমিত্ত সাধারণ মনুষ্যের জ্ঞানগোচর হয় না সেইরূপ সর্ব্বব্যাপী পরমাত্মাও সূক্ষ্ম হওয়ার নিমিত্ত সাধারণ মনুষ্যের জ্ঞানের বিষয় হয়েন না।

† এই পরমাত্মা সর্ব্বত্র পরিপূর্ণ ও সকলের আত্মা হওয়ার জন্যই অত্যন্ত সমীপস্থিত।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | ও | তৎ | = | তিনিই |
| দূরস্থম্ | = | দূরেও স্থিত * | | | ( আছেন ) |

উৎপত্তি, পালন এবং সংহারকারী পরমেশ্বরের সর্ব্বব্যাপী স্বরূপ কথন।

অবিভক্তঞ্চ ভূতেষু বিভক্তমিব চ স্থিতম্।
ভূতভর্ত্তৃ চ তজ্জ্ঞেয়ং গ্রসিষ্ণু প্রভবিষ্ণু চ ॥১৬॥

অবিভক্তম্, চ, ভূতেষু, বিভক্তম্, ইব, চ, স্থিতম্,
ভূতভর্ত্তৃ, চ, তৎ, জ্ঞেয়ম্, গ্রসিষ্ণু, প্রভবিষ্ণু, চ ॥১৬॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | এবং (তিনি) | তৎ | = | সেই |
| অবিভক্তম্ | = | বিভাগরহিত একরূপে আকাশের ন্যায় পরিপূর্ণ থাকা সত্ত্বে | জ্ঞেয়ম্ | = | জানিবার যোগ্য পরমাত্মা |
| চ | = | ও | ভূতভর্ত্তৃ | = | বিষ্ণুরূপে ভূতগণের ধারণ পোষণকারী |
| ভূতেষু | = | চরাচর সকল ভূতে | চ | = | এবং |
| বিভক্তম্ ইব | = | পৃথক পৃথকের ন্যায় | গ্রসিষ্ণু | = | রুদ্ররূপে সংহারকারী |
| স্থিতম্ | = | স্থিত † ( প্রতীত হয়েন ) | চ | = | আর |
| | | | প্রভবিষ্ণু | = | ব্রহ্মারূপে সকলের উৎপাদনকারী |

* শ্রদ্ধারহিত অজ্ঞানীপুরুষ জানিতে পারে না বলিয়াই তাহার পক্ষে বহুদূরস্থিত।

† যেরূপ মহাকাশ বিভাগরহিত স্থিত হইয়াও ঘটাদিতে পৃথক্ পৃথক্ রূপে প্রতীত হয় সেইরূপই পরমাত্মা সকল ভূতে একরূপে স্থিত হইয়াও পৃথক্ পৃথকের ন্যায় প্রতীত হইয়া থাকেন।

জ্ঞানদ্বারা প্রাপ্ত হইবার যোগ্য পরমাত্মার পরমপ্রকাশময় স্বরূপ কথন।

জ্যোতিষামপি তজ্জ্যোতিস্তমসঃ পরমুচ্যতে।
জ্ঞানং জ্ঞেয়ং জ্ঞানগম্যং হৃদি সর্ব্বস্য বিষ্ঠিতম্ ॥১৭॥

জ্যোতিষাম্, অপি, তৎ, জ্যোতিঃ, তমসঃ, পরম্, উচ্যতে,
জ্ঞানম্, জ্ঞেয়ম্, জ্ঞানগম্যম্, হৃদি, সর্ব্বস্য, বিষ্ঠিতম্ ॥১৭॥

এবং—

| | | | |
|---|---|---|---|
| তৎ = সেই ব্রহ্ম | | জ্ঞানম্ = বোধস্বরূপ (ও) | |
| জ্যোতিষাম্ = জ্যোতি সমূহের | | জ্ঞেয়ম্ = জ্ঞেয় (ও) | |
| অপি = ও | | | |
| জ্যোতিঃ = জ্যোতি * (আর) | | জ্ঞানগম্যম্ = তত্ত্বজ্ঞান দ্বারা প্রাপ্তব্য (ও) | |
| তমসঃ = মায়ার | | | |
| পরম্ = অতিপর | | | |
| উচ্যতে = কথিত হইয়াছে (এবং সেই পরমাত্মাই) | | সর্ব্বস্য = সকলের | |
| | | হৃদি = হৃদয়ে | |
| | | বিষ্ঠিতম্ = স্থিত আছেন | |

ক্ষেত্র, জ্ঞান এবং জ্ঞেয়ের তত্ত্ব জানিলে ভগবৎ প্রাপ্তি হওয়া কথন।

ইতি ক্ষেত্রং তথা জ্ঞানং জ্ঞেয়ঞ্চোক্তং সমাসতঃ।
মদ্ভক্ত এতদ্বিজ্ঞায় মদ্ভাবায়োপপদ্যতে ॥১৮॥

ইতি, ক্ষেত্রম্, তথা, জ্ঞানম্, জ্ঞেয়ম্, চ, উক্তম্, সমাসতঃ,
মদ্ভক্তঃ, এতৎ, বিজ্ঞায়, মদ্ভাবায়, উপপদ্যতে ॥১৮॥

হে অর্জুন—

| | |
|---|---|
| ইতি = এই প্রকার | ক্ষেত্রম্ = ক্ষেত্র † |

---

* গীতা অধ্যায় ১৫ শ্লোক ১২ দ্রষ্টব্য।

† শ্লোক ৫ ও ৬ তে বিকারের সহিত ক্ষেত্রের স্বরূপ বলা হইয়াছে।

| | | | | |
|---|---|---|---|---|
| তথা = তথা | | উক্তম্ | = | কথিত হইল |
| জ্ঞানম্ = জ্ঞান * | | এতৎ | = | ইহা |
| চ = এবং | | বিজ্ঞায় | = | তত্ত্বতঃ জানিয়া |
| জ্ঞেয়ম্ = জানিবার যোগ্য পরমাত্মার স্বরূপ † | | মদ্ভক্তঃ | = | আমার ভক্ত |
| | | মদ্ভাবায় | = | আমার স্বরূপ |
| সমাসতঃ = সংক্ষেপতঃ | | উপপদ্যতে | = | প্রাপ্ত হয় । |

প্রকৃতি পুরুষের অনাদিতা এবং প্রকৃতি হইতে বিকার ও গুণ সমূহের উৎপত্তি কথন।

প্রকৃতিং পুরুষঞ্চৈব বিদ্ধ্যনাদী উভাবপি ।
বিকারাংশ্চ গুণাংশ্চৈব বিদ্ধি প্রকৃতিসম্ভবান্ ॥১৯

প্রকৃতিম্, পুরুষম্, চ, এব, বিদ্ধি, অনাদী, উভৌ, অপি,
বিকারান্, চ, গুণান্, চ, এব, বিদ্ধি, প্রকৃতিসম্ভবান্ ॥১৯॥

এবং হে অর্জুন—

| | | | |
|---|---|---|---|
| প্রকৃতিম্ | = প্রকৃতি অর্থাৎ ত্রিগুণময়ী আমার মায়া | এব | = ই ( তুমি ) |
| | | অনাদী | = অনাদি (বলিয়া) |
| | | বিদ্ধি | = জান |
| চ | = ও | চ | = আর |
| পুরুষম্ | = জীবাত্মা অর্থাৎ ক্ষেত্রজ্ঞ | বিকারান্ | = রাগদ্বেষাদি বিকার সকল |
| উভৌ | = এই দুটীকে | চ | = এবং |

* শ্লোক ৭ হইতে ১১ পর্য্যন্ত জ্ঞান অর্থাৎ জ্ঞানের সাধন কথিত হইয়াছে।

† শ্লোক ১২ হইতে ১৭ পর্য্যন্ত জ্ঞেয়ের স্বরূপ কথিত হইয়াছে।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| গুণান্ | = | ত্রিগুণাত্মক সকলপদার্থকে | প্রকৃতি-সম্ভবান্ এব | = | প্রকৃতি হইতেই উৎপন্ন |
| অপি | = | ও | বিদ্ধি | = | জানিবে। |

কার্য্যকরণের উৎপত্তিতে প্রকৃতির এবং সুখ দুঃখের ভোগে পুরুষের হেতুতা কথন।

কার্য্যকরণকর্ত্তৃত্বে হেতুঃ প্রকৃতিরুচ্যতে।
পুরুষঃ সুখদুঃখানাং ভোক্তৃত্বে হেতুরুচ্যতে ॥২০॥

কার্য্যকরণকর্ত্তৃত্বে, হেতুঃ, প্রকৃতিঃ, উচ্যতে,
পুরুষঃ, সুখদুঃখানাম্, ভোক্তৃত্বে, হেতুঃ, উচ্যতে ॥২০॥

কেননা—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কার্য্যকরণ-কর্ত্তৃত্বে | = | কার্য্য এবং করণের * উৎপত্তিতে | পুরুষঃ | = | (আর) জীবাত্মা |
| হেতুঃ | = | হেতু | সুখ-দুঃখানাম্ | = | সুখদুঃখের |
| প্রকৃতিঃ | = | প্রকৃতি | ভোক্তৃত্বে | = | ভোক্তৃত্বে |
| | | | হেতুঃ | = | হেতু |
| উচ্যতে | = | কথিত হইয়াছে | উচ্যতে | = | কথিত হইয়াছে |

প্রকৃতির সঙ্গ দ্বারা পুরুষের ভোগ এবং নানা যোনি প্রাপ্তি।

পুরুষঃ প্রকৃতিস্থো হি ভুঙ্‌ক্তে প্রকৃতিজান্ গুণান্।
কারণং গুণসঙ্গোঽস্য সদসদ্‌যোনিজন্মসু ॥২১॥

পুরুষঃ, প্রকৃতিস্থঃ, হি, ভুঙ্‌ক্তে, প্রকৃতিজান্, গুণান্,
কারণম্, গুণসঙ্গঃ, অস্য, সদসদ্‌যোনিজন্মসু ॥২১॥

---

* আকাশ, বায়ু, অগ্নি, জল এবং পৃথিবী আর শব্দ, স্পর্শ, রূপ, রস, গন্ধ, ইহাদের নাম কার্য্য। বুদ্ধি, অহঙ্কার, মন, এবং শ্রোত্র, ত্বক্, রসনা, নেত্র ও ঘ্রান আর বাক্, পাণি, পাদ, উপস্থ ও পায়ু এই ১৩টির নাম করণ।

কিন্তু—

| | | |
|---|---|---|
| প্রকৃতিস্থঃ | = | প্রকৃতিতে স্থিত* |
| হি পুরুষঃ | = | পুরুষই |
| প্রকৃতিজান্ | = | প্রকৃতি হইতে উৎপন্ন |
| গুণান্ | = | ত্রিগুণাত্মক সকল পদার্থকে |
| ভুঙ্‌ক্তে | = | ভোগ করে |

(এবং এইসকল)

| | | |
|---|---|---|
| গুণসঙ্গঃ | = | গুণের সংযোগ |
| (এব) | = | ই |
| অস্য | = | এই জীবাত্মার |
| সদসদ্‌যোনি-জন্মসু | = | উত্তম ও অধম যোনিতে জন্ম ধারণের |
| কারণম্ | = | কারণ। † |

পুরুষের স্বরূপ নিরূপণ।

উপদ্রষ্টানুমন্তা চ ভর্ত্তা ভোক্তা মহেশ্বরঃ ।
পরমাত্মেতি চাপ্যুক্তো দেহেঽস্মিন্ পুরুষঃ পরঃ ॥২২॥

উপদ্রষ্টা, অনুমন্তা, চ, ভর্ত্তা, ভোক্তা, মহেশ্বরঃ,
পরমাত্মা, ইতি, চ, অপি, উক্তঃ, দেহে, অস্মিন্, পুরুষঃ, পরঃ ॥২২॥

প্রকৃত পক্ষে এই—

| | | |
|---|---|---|
| পুরুষঃ | = | পুরুষ |
| অস্মিন্ | = | এই |
| দেহে | = | দেহেতে |
| (স্থিতঃ) | = | স্থিত হওয়া |
| অপি | = | (সত্ত্বে) ও |

| | | |
|---|---|---|
| পরঃ | = | পর অর্থাৎ ত্রিগুণময়ী মায়া হইতে সর্ব্বদা অতীত |
| | | (কেবল) |
| উপদ্রষ্টা | = | সাক্ষী হওয়া প্রযুক্ত উপদ্রষ্টা |

---

* প্রকৃতি শব্দের অর্থ গীতা অধ্যায় ৭ শ্লোক ১৪ তে কথিত ভগবানের ত্রিগুণময়ী মায়া বুঝিতে হইবে।

† সত্ত্বগুণের সংযোগে দেবযোনিতে, এবং রজোগুণের সংযোগে মনুষ্য-যোনিতে ও তমোগুণের সংযোগে পশুপক্ষী আদি নীচ যোনিতে জন্ম হয়।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | এবং | | | ( আর ) |
| অনুমন্তা | = | যথার্থ সম্মতি দাতা হওয়া নিমিত্ত অনুমন্তা | মহেশ্বরঃ | = | ব্রহ্মাদি সকলের স্বামী হওয়ার কারণ মহেশ্বর |
| | | ( ও ) | চ | = | আর |
| ভর্ত্তা | = | সকলের ধারণ-কারী হওয়ার জন্য ভর্ত্তা | পরমাত্মা | = | শুদ্ধ সচ্চিদানন্দ-ঘন হওয়াতে পরমাত্মা |
| | | | ইতি | = | এইরূপ |
| ভোক্তা | = | জীবরূপে ভোক্তা | উক্তঃ | = | কথিত আছে। |

প্রকৃতি এবং পুরুষকে তত্ত্বতঃ জানিবার ফল।

য এবং বেত্তি পুরুষং প্রকৃতিং চ গুণৈঃ সহ।
সর্ব্বথা বর্ত্তমানোঽপি ন স ভূয়োঽভিজায়তে ॥২৩॥

যঃ, এবম্, বেত্তি, পুরুষম্, প্রকৃতিম্, চ, গুণৈঃ, সহ,
সর্ব্বথা, বর্ত্তমানঃ, অপি, ন, সঃ, ভূয়ঃ, অভিজায়তে ॥২৩॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| এবম্ | = | এই প্রকার | সহ | = | সহিত |
| পুরুষম্ | = | পুরুষকে | প্রকৃতিম্ | = | প্রকৃতিকে |
| চ | = | এবং | যঃ | = | যে মনুষ্য |
| গুণৈঃ | = | গুণের | বেত্তি | = | তত্ত্বতঃ জানে * |

* দৃশ্যমাত্র সম্পূর্ণ জগৎ মায়ার কার্য্য হওয়ায় ক্ষণভঙ্গুর, নাশবান্, জড় ও অনিত্য এবং জীবাত্মা নিত্য, চেতন, নির্ব্বিকার ও অবিনাশী এবং শুদ্ধ বোধস্বরূপ সচ্চিদানন্দঘন পরমাত্মারই সনাতন অংশ, এইপ্রকার বিবেচনা করিয়া সকল মায়িক পদার্থের সঙ্গ সর্ব্বথা ত্যাগ করিয়া পরম পুরুষ পরমাত্মাতেই একীভাবে নিত্যস্থিত হওয়ার নাম প্রকৃতিপুরুষকে তত্ত্বতঃ জানা।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| সঃ | = | সে | ভূয়ঃ | = | পুনরায় |
| সর্ব্বথা | = | সর্ব্বপ্রকারে | ন অভি-জায়তে | = | জন্মগ্রহণ করেনা অর্থাৎ তাহার পুনর্জন্ম হয় না |
| বর্ত্তমানঃ | = | বর্ত্তমান থাকিয়া | | | |
| অপি | = | ও | | | |

ধ্যানযোগ, জ্ঞানযোগ ও কর্ম্মযোগ দ্বারা ভগবৎ প্রাপ্তি কথন।

ধ্যানেনাত্মনি পশ্যন্তি কেচিদাত্মানমাত্মনা।
অন্যে সাংখ্যেন যোগেন কর্ম্মযোগেন চাপরে ॥২৪॥

ধ্যানেন, আত্মনি, পশ্যন্তি, কেচিৎ, আত্মানম্, আত্মনা,
অন্যে, সাংখ্যেন, যোগেন, কর্ম্মযোগেন, চ, অপরে ॥২৪॥

হে অর্জুন ঐ পরম পুরুষ—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| আত্মানম্ | = | পরমাত্মাকে | সাংখ্যেন | = | জ্ঞান † |
| কেচিৎ | = | কতিপয় মনুষ্য | যোগেন | = | যোগদ্বারা (দেখেন) |
| আত্মনা | = | শুদ্ধ সূক্ষ্মবুদ্ধি কর্ত্তৃক | চ | = | এবং |
| ধ্যানেন | = | ধ্যান দ্বারা* | অপরে | = | অপর কতগুলি ব্যক্তি |
| আত্মনি | = | হৃদয়ে | | | |
| পশ্যন্তি | = | দেখেন (আর) | কর্ম্মযোগেন | = | নিষ্কাম কর্ম্ম-যোগদ্বারা‡ |
| অন্যে | = | অন্য ব্যক্তিগণ | [পশ্যন্তি] | = | দেখেন |

* যাহার বর্ণনা গীতা অধ্যায় ৬ শ্লোক ১১ হইতে ৩২ পর্য্যন্ত বিস্তারিত ভাবে আছে।

† যাহার বর্ণনা গীতা অধ্যায় ২ শ্লোক ১১ হইতে ৩০ পর্য্যন্ততে বিস্তারিতভাবে আছে।

‡ যাহার বর্ণনা গীতা অধ্যায় ২ শ্লোক ৪০ হইতে অধ্যায় সমাপ্তি পর্য্যন্ত বিস্তার পূর্ব্বক আছে।

মহান্ পুরুষ-দিগের বচনানুসারে উপাসনা-দ্বারা ভগবৎ প্রাপ্তি কথন।

অন্যে ত্বেবমজানন্তঃ শ্রুত্বান্যেভ্য উপাসতে।
তেঽপি চাতিতরন্ত্যেব মৃত্যুং শ্রুতিপরায়ণাঃ ॥২৫॥

অন্যে, তু, এবম্, অজানন্তঃ, শ্রুত্বা, অন্যেভ্যঃ, উপাসতে,
তে, অপি, চ, অতিতরন্তি, এব, মৃত্যুম্, শ্রুতিপরায়ণাঃ ॥২৫॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তু | = | কিন্তু | উপাসতে | = | উপাসনা করে * |
| অন্যে | = | ইহা হইতে পৃথক্ অর্থাৎ অল্প বুদ্ধি বিশিষ্ট ব্যক্তিগণ (স্বয়ং) | চ | = | এবং |
| | | | তে | = | সে |
| এবম্ | = | এই প্রকার | শ্রুতি-পরায়ণাঃ | = | শ্রবণ পরায়ণ ব্যক্তিগণ |
| অজানন্তঃ | = | না জানিয়া | অপি | = | ও |
| অন্যেভ্যঃ | = | অন্যের নিকট হইতে অর্থাৎ তত্ত্ব জ্ঞানী পুরুষগণের নিকট হইতে (কেবল) | মৃত্যুম্ | = | মৃত্যুরূপ সংসার-সাগরকে |
| শ্রুত্বা | = | শ্রবণ করিয়াই | অতি-তরন্তি এব | = | নিঃসন্দেহরূপে তরিয়া যায় |

ক্ষেত্র-ক্ষেত্রজ্ঞের সংযোগে জগতের উৎপত্তি কথন।

যাবৎ সঞ্জায়তে কিঞ্চিৎ সত্ত্বং স্থাবরজঙ্গমম্।
ক্ষেত্রক্ষেত্রজ্ঞসংযোগাৎ তদ্বিদ্ধি ভরতর্ষভ ॥২৬॥

যাবৎ, সঞ্জায়তে, কিঞ্চিৎ, সত্ত্বম্, স্থাবরজঙ্গমম্,
ক্ষেত্রক্ষেত্রজ্ঞসংযোগাৎ, তৎ, বিদ্ধি, ভরতর্ষভ ॥২৬॥

---

* অর্থাৎ ঐ সকল পুরুষের কথনানুসারেই শ্রদ্ধাসহিত তৎপর হইয়া সাধন করে।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ভরতর্ষভ | = | হে অর্জুন | তৎ | = | সেই সকলকেই (তুমি) |
| যাবৎ | = | যাহা | ক্ষেত্রক্ষেত্রজ্ঞ-সংযোগাৎ | = | ক্ষেত্র এবং ক্ষেত্রজ্ঞের সংযোগ হইতেই (উৎপন্ন) |
| কিঞ্চিৎ | = | কিছু | বিদ্ধি | = | জানিবে |
| স্থাবর-জঙ্গমম্ | = | স্থাবর ও জঙ্গম | | | |
| সত্ত্বম্ | = | বস্তু | | | |
| সঞ্জায়তে | = | উৎপন্ন হয় | | | |

অর্থাৎ প্রকৃতি এবং পুরুষের পরস্পর সম্বন্ধ হইতেই এই সম্পূর্ণ জগতের স্থিতি ; বাস্তবিকপক্ষে এই সম্পূর্ণ জগৎ নাশবান্ ও ক্ষণভঙ্গুর হওয়ায় অনিত্য ।

অবিনাশী পরমেশ্বরকে সর্ব্বত্র সমভাবে স্থিত দর্শনকারির প্রশংসা ।

সমং সর্ব্বেষু ভূতেষু তিষ্ঠন্তং পরমেশ্বরম্ ।
বিনশ্যৎস্ববিনশ্যন্তং যঃ পশ্যতি স পশ্যতি ॥২৭॥

সমম্, সর্ব্বেষু, ভূতেষু, তিষ্ঠন্তম্, পরমেশ্বরম্,
বিনশ্যৎসু, অবিনশ্যন্তম্, যঃ, পশ্যতি, সঃ, পশ্যতি ॥২৭॥

এইরূপ জানিয়া—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যঃ | = | যে পুরুষ | সমম্ | = | সমভাবে |
| বিনশ্যৎসু | = | বিনাশশীল | তিষ্ঠন্তম্ | = | স্থিত |
| সর্ব্বেষু | = | সকল | পশ্যতি | = | দেখে |
| ভূতেষু | = | চরাচর ভূতগণের মধ্যে | সঃ | = | সেই (যথার্থরূপে) |
| অবিনশ্যন্তম্ | = | নাশ রহিত | পশ্যতি | = | দেখে |
| পরমেশ্বরম্ | = | পরমেশ্বরকে | | | |

পরমেশ্বরকে সর্ব্বত্র সমভাবে স্থিত দেখিবার ফল।

সমং পশ্যন্ হি সর্ব্বত্র সমবস্থিতমীশ্বরম্।
ন হিনস্ত্যাত্মনাত্মানং ততো যাতি পরাং গতিম্ ॥২৮॥

সমম্, পশ্যন্, হি, সর্ব্বত্র, সমবস্থিতম্, ঈশ্বরম্, ন,
হিনস্তি, আত্মনা, আত্মানম্, ততঃ, যাতি, পরাম্, গতিম্ ॥২৮॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| হি | = | যেহেতু ( সেই পুরুষ ) | আত্মনা | = | নিজের দ্বারা |
| | | | আত্মানম্ | = | নিজকে |
| সর্ব্বত্র | = | সকল স্থানে | ন হিনস্তি | = | নষ্ট করে না * |
| সমবস্থিতম্ | = | সমভাবে স্থিত | ততঃ | = | সেই হেতু (সে) |
| ঈশ্বরম্ | = | পরমেশ্বরকে | পরাম্ | = | পরম |
| সমম্ | = | সমান | গতিম্ | = | গতি |
| পশ্যন্ | = | দেখিতে দেখিতে | যাতি | = | প্রাপ্ত হয়। |

আত্মার অকর্তৃত্ব দর্শনকারির প্রশংসা।

প্রকৃত্যৈব চ কর্ম্মাণি ক্রিয়মাণানি সর্ব্বশঃ।
যঃ পশ্যতি তথাত্মানমকর্ত্তারং স পশ্যতি ॥২৯॥

প্রকৃত্যা, এব, চ, কর্ম্মাণি, ক্রিয়মাণানি, সর্ব্বশঃ,
যঃ, পশ্যতি, তথা, আত্মানম্, অকর্ত্তারম্, সঃ, পশ্যতি ॥২৯॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | এবং | এব | = | ই |
| যঃ | = | যে পুরুষ | ক্রিয়মাণানি | = | কৃত |
| কর্ম্মাণি | = | সমস্ত কর্ম্ম | ( পশ্যতি ) | = | দেখে |
| সর্ব্বশঃ | = | সকল প্রকারে | তথা | = | এবং |
| প্রকৃত্যা | = | প্রকৃতি দ্বারা | আত্মানম্ | = | আত্মাকে |

* অর্থাৎ শরীরের নাশ হইলেও স্বীয় আত্মার নাশ মনে করেনা।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অকর্ত্তারম্ | = | অকর্ত্তা | সঃ | = | সেই ( যথার্থ ) |
| পশ্যতি | = | দেখে | পশ্যতি | = | দেখে * |

সংসারকে পরমাত্মাতে স্থিত এবং পরমাত্মা হইতেই উৎপন্ন দেখিবার ফল।

যদা ভূতপৃথগ্‌ভাবমেকস্থমনুপশ্যতি।
তত এব চ বিস্তারং ব্রহ্ম সম্পদ্যতে তদা ॥৩০॥

যদা, ভূতপৃথগ্‌ভাবম্, একস্থম্, অনুপশ্যতি,
ততঃ, এব, চ, বিস্তারম্, ব্রহ্ম, সম্পদ্যতে, তদা ॥৩০॥

এবং এই পুরুষ—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যদা | = | যেকালে | ততঃ | = | সেই পরমাত্মার সঙ্কল্প হইতে |
| ভূত-পৃথগ্‌ভাবম্ | = | ভূতগণের পৃথক্ পৃথক্ ভাবকে | এব | = | ই |
| | | | | | ( সমস্ত ভূতগণের ) |
| একস্থম্ | = | এক পরমাত্মার সঙ্কল্পের আধার স্থিত | বিস্তারম্ | = | বিস্তার |
| | | | ( পশ্যতি ) | = | দেখে |
| | | | তদা | = | সেইকালে |
| অনুপশ্যতি | = | দেখে | ব্রহ্ম | = | সচ্চিদানন্দঘন ব্রহ্মকে |
| চ | = | আর | সম্পদ্যতে | = | প্রাপ্ত হয়। |

অবিনাশী পরমাত্মা গুণাতীত হওয়ার জন্য কর্ত্তাও নহে এবং লিপ্তও হয় না এ বিষয়ে কথন।

অনাদিত্বান্নির্গুণত্বাৎ পরমাত্মায়মব্যয়ঃ।
শরীরস্থোঽপি কৌন্তেয় ন করোতি ন লিপ্যতে ॥৩১॥

অনাদিত্বাৎ, নির্গুণত্বাৎ, পরমাত্মা, অয়ম্, অব্যয়ঃ,
শরীরস্থঃ, অপি, কৌন্তেয়, ন, করোতি, ন, লিপ্যতে ॥৩১॥

---

* অর্থাৎ ইহা তত্ত্বতঃ নিশ্চয় করিয়া লয় যে প্রকৃতি হইতে উৎপন্ন সমুদয় গুণই গুণে বর্ত্তমান আছে।

| | | |
|---|---|---|
| কৌন্তেয় | = | হে অর্জুন |
| অনাদিত্বাৎ | = | অনাদি হওয়া নিমিত্ত ( এবং ) |
| নির্গুণত্বাৎ | = | গুণাতীত হওয়া নিমিত্ত |
| অয়ম্ | = | এই |
| অব্যয়ঃ | = | অবিনাশী |
| পরমাত্মা | = | পরমাত্মা |
| শরীরস্থঃ | = | শরীরে স্থিত হইয়া |
| অপি | = | ও ( বাস্তবপক্ষে ) ( কিছু ) |
| ন করোতি | = | করে না ( ও ) |
| ন লিপ্যতে | = | লিপ্তও হয় না। |

আকাশের দৃষ্টান্ত দ্বারা আত্মার নির্লেপতা কথন।

যথা সর্ব্বগতং সৌক্ষ্ম্যাদাকাশং নোপলিপ্যতে।
সর্ব্বত্রাবস্থিতো দেহে তথাত্মা নোপলিপ্যতে ॥৩২॥

যথা, সর্ব্বগতম্, সৌক্ষ্ম্যাৎ, আকাশম্, ন, উপলিপ্যতে,
সর্ব্বত্র, অবস্থিতঃ, দেহে, তথা, আত্মা, ন, উপলিপ্যতে ॥৩২॥

| | | |
|---|---|---|
| যথা | = | যেরূপ |
| সর্ব্বগতম্ | = | সর্ব্বত্রব্যাপ্ত |
| আকাশম্ | = | আকাশ |
| সৌক্ষ্ম্যাৎ | = | সূক্ষ্ম হওয়ার জন্য |
| ন উপলিপ্যতে | = | লিপ্ত হয় না |
| তথা | = | সেইরূপ |
| সর্ব্বত্র | = | সর্ব্বত্র |
| দেহে | = | দেহে |
| অবস্থিতঃ | = | স্থিত হইয়া (ও) |
| আত্মা | = | আত্মা ( গুণাতীত হওয়ার কারণ দেহের গুণসকল দ্বারা ) |
| ন উপলিপ্যতে | = | লিপ্ত হয় না। |

সূর্য্যের দৃষ্টান্ত দ্বারা প্রকাশ

যথা প্রকাশয়ত্যেকঃ কৃৎস্নং লোকমিমং রবিঃ।
ক্ষেত্রং ক্ষেত্রী তথা কৃৎস্নং প্রকাশয়তি ভারত ॥৩৩॥

স্বরূপ আত্মার অকর্তৃত্ব কথন।

যথা, প্রকাশয়তি, একঃ, কৃৎস্নম্, লোকম্, ইমম্, রবিঃ,
ক্ষেত্রম্, ক্ষেত্রী, তথা, কৃৎস্নম্, প্রকাশয়তি, ভারত ॥৩৩॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ভারত | = | হে অর্জুন | প্রকাশয়তি | = | প্রকাশিত করে |
| যথা | = | যেরূপ | তথা | = | সেইরূপ |
| একঃ | = | এক (ই) | ক্ষেত্রী | = | একই আত্মা |
| রবিঃ | = | সূর্য্য | কৃৎস্নম্ | = | সম্পূর্ণ |
| ইমম্ | = | এই | ক্ষেত্রম্ | = | ক্ষেত্রকে |
| কৃৎস্নম্ | = | সম্পূর্ণ | প্রকাশয়তি | = | প্রকাশিত করে |
| লোকম্ | = | ব্রহ্মাণ্ডকে | | | |

অর্থাৎ নিত্যবোধস্বরূপ এক আত্মারই সত্তাদ্বারা সম্পূর্ণ জড়বর্গ প্রকাশিত হয়।

ক্ষেত্র এবং ক্ষেত্রজ্ঞের ভেদ ও প্রকৃতি হইতে পৃথক্ হইবার উপায় জানার ফল।

ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োরেবমন্তরং জ্ঞানচক্ষুষা।
ভূতপ্রকৃতিমোক্ষঞ্চ যে বিদুর্যান্তি তে পরম্ ॥৩৪॥

ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োঃ, এবম্, অন্তরম্, জ্ঞানচক্ষুষা,
ভূতপ্রকৃতিমোক্ষম্, চ, যে, বিদুঃ, যান্তি, তে, পরম্ ॥৩৪॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| এবম্ | = | এই প্রকার | চ | = | আর |
| ক্ষেত্র-ক্ষেত্রজ্ঞয়োঃ | = | ক্ষেত্র এবং ক্ষেত্রজ্ঞের | ভূতপ্রকৃতি-মোক্ষম্ | = | বিকার সহিত প্রকৃতি হইতে মুক্ত হইবার উপায়কে |
| অন্তরম্ | = | অন্তর * | | | |

* ক্ষেত্রকে জড়, বিকারি, ক্ষণিক ও নাশবান্ এবং ক্ষেত্রজ্ঞকে নিত্য, চেতন, অবিকারী ও অবিনাশী জানাই উহাদের ভেদ জানা।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যে | = | যে ব্যক্তিগণ | তে | = | সেই মহাত্মাগণ |
| জ্ঞানচক্ষুষা | = | জ্ঞানচক্ষু দ্বারা | পরম্ | = | পরব্রহ্ম পরমাত্মাকে |
| বিদুঃ | = | তত্ত্বতঃ জানেন | যান্তি | = | প্রাপ্ত হয়েন। |

ওঁ তৎসদিতি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং যোগ-
শাস্ত্রে শ্রীকৃষ্ণার্জুন-সংবাদে ক্ষেত্রক্ষেত্রজ্ঞবিভাগ-
যোগো নাম ত্রয়োদশোঽধ্যায়ঃ ॥ ১৩ ॥

---

ইতি শ্রীমদ্ভগবদ্গীতারূপী উপনিষদ্ এবং ব্রহ্মবিদ্যা তথা যোগ-
শাস্ত্রবিষয়ক শ্রীকৃষ্ণ ও অর্জ্জুনের সংবাদে "ক্ষেত্রক্ষেত্রজ্ঞ-
বিভাগযোগ" নামক ত্রয়োদশ অধ্যায় ॥১৩॥

---

হরিঃ ওঁ তৎসৎ হরিঃ ওঁ তৎসৎ হরিঃ তৎসৎ

ওঁ

শ্রীপরমাত্মনে নমঃ ।

# অথ চতুর্দ্দশোঽধ্যায়ঃ ।

জ্ঞানের মহিমা এবং প্রকৃতিপুরুষ হইতে জগতের উৎপত্তি—১-৪ ।
সত্ত্ব, রজঃ এবং তম এই তিন গুণের বিষয়—৫-১৮ ।
ভগবৎ-প্রাপ্তির উপায় এবং গুণাতীত পুরুষের লক্ষণ—১৯-২৭ ।

শ্রীভগবানুবাচ—

অতি উত্তম পরম জ্ঞান বলিবার প্রতিজ্ঞা এবং তাহার মহিমা।

পরং ভূয়ঃ প্রবক্ষ্যামি জ্ঞানানাং জ্ঞানমুত্তমম্ ।
যজ্‌জ্ঞাত্বা মুনয়ঃ সর্ব্বে পরাং সিদ্ধিমিতো গতাঃ ॥১॥

পরম্, ভূয়ঃ, প্রবক্ষ্যামি, জ্ঞানানাম্, জ্ঞানম্, উত্তমম্,
যৎ, জ্ঞাত্বা, মুনয়ঃ, সর্ব্বে, পরাম্, সিদ্ধিম্, ইতঃ, গতাঃ ॥১॥

তদনন্তরভগবান্ শ্রীকৃষ্ণ কহিলেন, হে অর্জ্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| জ্ঞানানাম্ | = | জ্ঞান সমূহতে | জ্ঞাত্বা | = | জানিয়া |
| উত্তমম্ | = | অতি উত্তম | সর্ব্বে | = | সকল |
| পরম্ | = | পরম | মুনয়ঃ | = | মুনিগণ |
| জ্ঞানম্ | = | জ্ঞান ( আমি ) | ইতঃ | = | এই সংসার হইতে |
| ভূয়ঃ | = | পুনরায় | | | ( মুক্ত হইয়া ) |
| | | ( তোমাকে ) | পরাম্ | = | পরম |
| প্রবক্ষ্যামি | = | বলিব | সিদ্ধিম্ | = | সিদ্ধি |
| যৎ | = | যাহা | গতাঃ | = | প্রাপ্ত হইয়াছেন। |

ইদং জ্ঞানমুপাশ্রিত্য মম সাধর্ম্ম্যমাগতাঃ।
সর্গেঽপি নোপজায়ন্তে প্রলয়ে ন ব্যথন্তি চ ॥২॥

ইদম্, জ্ঞানম্, উপাশ্রিত্য, মম, সাধর্ম্ম্যম্, আগতাঃ,
সর্গে, অপি, ন, উপজায়ন্তে, প্রলয়ে, ন, ব্যথন্তি, চ ॥২॥

হে অর্জ্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ইদম্ | = | এই | সর্গে | = | সৃষ্টির আদিতে (পুনরায়) |
| জ্ঞানম্ | = | জ্ঞানকে | ন উপজায়ন্তে | = | উৎপন্ন হয়েন না |
| উপাশ্রিত্য | = | আশ্রয় করিয়া অর্থাৎ ধারণ করিয়া | চ | = | এবং |
| মম | = | আমার | প্রলয়ে | = | প্রলয়কালে |
| সাধর্ম্ম্যম্ | = | স্বরূপ | অপি | = | ও |
| আগতাঃ | = | প্রাপ্ত পুরুষগণ | ন ব্যথন্তি | = | ব্যাকুল হয়েন না |

কেননা তাঁহাদের দৃষ্টিতে বাসুদেবরূপ আমাভিন্ন কোনও বস্তুই নাই।

প্রকৃতি পুরুষের সংযোগ দ্বারা সর্ব্ব ভূতের উৎপত্তি কথন।

মম যোনির্মহদ্ব্রহ্ম তস্মিন্ গর্ভং দধাম্যহম্।
সম্ভবঃ সর্ব্বভূতানাং ততো ভবতি ভারত ॥৩॥

মম, যোনিঃ, মহৎ, ব্রহ্ম, তস্মিন্, গর্ভম্, দধামি, অহম্,
সম্ভবঃ, সর্ব্বভূতানাম্, ততঃ, ভবতি, ভারত ॥৩॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ভারত | = | হে অর্জ্জুন | ব্রহ্ম | = | ব্রহ্মরূপ প্রকৃতি অর্থাৎ ত্রিগুণময়ী মায়া |
| মম | = | আমার | | | (সকল ভূতগণের) |
| মহৎ | = | মহৎ | | | |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যোনিঃ | = | যোনি অর্থাৎ গর্ভাধানের স্থান | দধামি | = | স্থাপন করি |
| অহম্ | = | আমি | ততঃ | = | সেই জড়চেতনের সংযোগে |
| তস্মিন্ | = | তাহাতে | সর্ব্বভূতানাম্ | = | সকল ভূতগণের |
| গর্ভম্ | = | চেতনরূপ বীজকে | সম্ভবঃ | = | উৎপত্তি |
| | | | ভবতি | = | হয় |

সর্ব্বযোনিষু কৌন্তেয় মূর্ত্তয়ঃ সম্ভবন্তি যাঃ।
তাসাং ব্রহ্ম মহদ্ যোনিরহং বীজপ্রদঃ পিতা ॥৪॥

সর্ব্বযোনিষু, কৌন্তেয়, মূর্ত্তয়ঃ, সম্ভবন্তি, যাঃ,
তাসাম্, ব্রহ্ম, মহৎ, যোনিঃ, অহম্, বীজপ্রদঃ, পিতা ॥৪॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কৌন্তেয় | = | হে অর্জ্জুন | মহৎ ব্রহ্ম | = | ত্রিগুণময়ী মায়া |
| সর্ব্বযোনিষু | = | (নানাপ্রকারের) সকল যোনিতে | যোনিঃ | = | গর্ভধারণকারিণী মাতা |
| যাঃ | = | যতগুলি | | | (আর) |
| মূর্ত্তয়ঃ | = | মূর্ত্তি অর্থাৎ শরীর | অহম্ | = | আমি |
| সম্ভবন্তি | = | উৎপন্ন হয় | বীজপ্রদঃ | = | বীজস্থাপনকারী |
| তাসাম্ | = | তাহাদের | পিতা | = | পিতা |

প্রকৃতি হইতে উৎপন্ন তিন গুণের দ্বারা জীবাত্মার বন্ধন হইবার কথন।

সত্ত্বং রজস্তম ইতি গুণাঃ প্রকৃতিসম্ভবাঃ।
নিবধ্নন্তি মহাবাহো দেহে দেহিনমব্যয়ম্ ॥৫॥

সত্ত্বম্, রজঃ, তমঃ, ইতি, গুণাঃ, প্রকৃতিসম্ভবাঃ,
নিবধ্নন্তি, মহাবাহো, দেহে, দেহিনম্, অব্যয়ম্ ॥৫॥

তথা—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মহাবাহো | = | হে অর্জুন | প্রকৃতি-সম্ভবাঃ | = | প্রকৃতিজাত |
| সত্ত্বম্ | = | সত্ত্বগুণ | গুণাঃ | = | গুণত্রয় |
| রজঃ | = | রজোগুণ (ও) | অব্যয়ম্ | = | অবিনাশী |
| তমঃ | = | তমোগুণ | দেহিনম্ | = | জীবাত্মাকে |
| ইতি | = | এই (সব) | দেহে | = | শরীরে |
| | | | নিবধ্নন্তি | = | বন্ধন করে |

সত্ত্বগুণ দ্বারা জীবাত্মার বন্ধন হইবার প্রকার।

তত্র সত্ত্বং নির্ম্মলত্বাৎ প্রকাশকমনাময়ম্।
সুখসঙ্গেন বধ্নাতি জ্ঞানসঙ্গেন চানঘ ॥৬॥

তত্র, সত্ত্বম্, নির্ম্মলত্বাৎ, প্রকাশকম্, অনাময়ম্,
সুখসঙ্গেন, বধ্নাতি, জ্ঞানসঙ্গেন, চ, অনঘ ॥৬॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অনঘ | = | হে নিষ্পাপ | সত্ত্বম্ | = | সত্ত্বগুণ |
| তত্র | = | সেই তিনগুণের মধ্যে | নির্ম্মলত্বাৎ | = | নির্ম্মল হওয়ায় |
| প্রকাশকম্ | = | প্রকাশকারী | সুখ-সঙ্গেন | = | সুখের আসক্তিতে |
| অনাময়ম্ | = | নির্ব্বিকার | চ | = | এবং |

নরকের দ্বার ত্রয়ের কথন।

ত্রিবিধম্, নরকস্য, ইদম্, দ্বারম্, নাশনম্, আত্মনঃ,
কামঃ, ক্রোধঃ, তথা, লোভঃ, তস্মাৎ, এতৎ, ত্রয়ম্, ত্যজেৎ ॥২১॥

এবং হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কামঃ | = কাম | | আত্মনঃ | = | আত্মার |
| ক্রোধঃ | = ক্রোধ | | নাশনম্ | = | নাশকারী অর্থাৎ অধোগতি প্রাপ্তি করায় |
| তথা | = আর | | | | |
| লোভঃ | = লোভ | | | | |
| ইদম্ | = এই | | তস্মাৎ | = | সেই নিমিত্ত |
| ত্রিবিধম্ | = তিন | | এতৎ | = | এই |
| নরকস্য | = নরকের | | ত্রয়ম্ | = | তিনটীকে |
| দ্বারম্ | = দ্বার * | | ত্যজেৎ | = | ত্যাগ করিবে |

শ্রেয় সাধন দ্বারা পরম গতি প্রাপ্তি।

এতৈর্ব্বিমুক্তঃ কৌন্তেয় তমোদ্বারৈস্ত্রিভির্নরঃ।
আচরত্যাত্মনঃ শ্রেয়স্ততো যাতি পরাং গতিম্ ॥২২॥

এতৈঃ, বিমুক্তঃ, কৌন্তেয়, তমোদ্বারৈঃ, ত্রিভিঃ, নরঃ,
আচরতি, আত্মনঃ, শ্রেয়ঃ, ততঃ, যাতি, পরাম্, গতিম্ ॥ ২২ ॥

যেহেতু—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কৌন্তেয় | = হে অর্জুন | | তমোদ্বারৈঃ | = | নরকের দ্বার হইতে |
| এতৈঃ | = এই | | | | |
| ত্রিভিঃ | = তিন | | বিমুক্তঃ | = | মুক্ত † |

* সকল অনর্থের মূল এবং নরকের প্রাপ্তিতে হেতু হওয়ার নিমিত্ত এস্থানে কাম, ক্রোধ এবং লোভকে নরকের দ্বার বলা হইয়াছে।

† অর্থাৎ কাম, ক্রোধ ও লোভ আদি বিকারসমূহ হইতে মুক্ত।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| নরঃ | = | পুরুষ | পরাম্ | = | পরম |
| আত্মনঃ | = | নিজের | গতিম্ | = | গতিকে |
| শ্রেয়ঃ | = | কল্যাণ | যাতি | = | প্রাপ্ত হয় |
| আচরতি | = | আচরণ করে * | | | অর্থাৎ আমাকে |
| ততঃ | = | সে জন্য (সে) | | | প্রাপ্ত হয়। |

শাস্ত্র বিধিকে ত্যাগ করিয়া ইচ্ছানুরূপ আচরণ কারিগণের নিন্দা।

যঃ শাস্ত্রবিধিমুৎসৃজ্য বর্ত্ততে কামকারতঃ।
ন স সিদ্ধিমবাপ্নোতি ন সুখং ন পরাং গতিম্ ॥২৩॥

যঃ, শাস্ত্রবিধিম্, উৎসৃজ্য, বর্ত্ততে, কামকারতঃ,
ন, সঃ, সিদ্ধিম্, অবাপ্নোতি, ন, সুখম্, ন, পরাম্, গতিম্ ॥২৩॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যঃ | = | যে পুরুষ | অবাপ্নোতি | = | প্রাপ্ত হয় |
| শাস্ত্র-বিধিম্ | = | শাস্ত্রবিধিকে | | | (এবং) |
| | | | ন | = | না |
| উৎসৃজ্য | = | ত্যাগ করিয়া | পরাম্ | = | পরম |
| কামকারতঃ | = | স্বেচ্ছাচারী হইয়া | গতিম্ | = | গতিকে |
| বর্ত্ততে | = | আচরণ করে | | | (ও) |
| সঃ | = | সে | ন | = | না |
| ন | = | না | সুখম্ | = | সুখকে (ই) |
| সিদ্ধিম্ | = | সিদ্ধিকে | | | (প্রাপ্ত হয়) |

* নিজের উদ্ধারের নিমিত্ত ভগবানের আজ্ঞানুসারে চলাই শ্রীম্র কল্যাণের আচরণ করা।

শাস্ত্রের অনুকূল কর্ম্ম করিবার নিমিত্ত প্রেরণা।

তস্মাচ্ছাস্ত্রং প্রমাণং তে কার্য্যাকার্য্য ব্যবস্থিতৌ।
জ্ঞাত্বা শাস্ত্রবিধানোক্তং কর্ম্ম কর্ত্তুমিহার্হসি ॥২৪॥

তস্মাৎ, শাস্ত্রম্, প্রমাণম্, তে, কার্য্যাকার্য্যব্যবস্থিতৌ,
জ্ঞাত্বা, শাস্ত্রবিধানোক্তম্, কর্ম্ম, কর্ত্তুম্, ইহ, অর্হসি ॥২৪॥

তস্মাৎ = সেই জন্য
তে = তোমাকে
ইহ = এই
কার্য্যাকার্য্যব্যবস্থিতৌ = কর্ত্তব্য এবং অকর্ত্তব্যের ব্যবস্থাতে
শাস্ত্রম্ = শাস্ত্র (ই)
প্রমাণম্ = প্রমাণ
(মান্য করা উচিত)
(এবম্) = এইরূপ
জ্ঞাত্বা = জানিয়া (তুমি)
শাস্ত্রবিধানোক্তম্ = শাস্ত্রবিধিদ্বারা নিয়ত
কর্ম্ম = কর্ম্ম
কর্ত্তুম্ = করিতে
অর্হসি = যোগ্য হইতেছ।

ওঁ তৎসদিতি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জুনসংবাদে দৈবাসুরসম্পদ্বিভাগযোগো নাম ষোড়শোঽধ্যায়ঃ ॥১৬॥

---

ইতি শ্রীমদ্ভগবদ্গীতারূপী উপনিষদ্ এবং ব্রহ্মবিদ্যা তথা যোগশাস্ত্রবিষয়ক শ্রীকৃষ্ণ এবং অর্জুনের সংবাদে "দৈবাসুরসম্পদ্বিভাগযোগ" নামক ষোড়শ অধ্যায় ॥১৬॥

---

হরিঃ ওঁ তৎসৎ হরিঃ ওঁ তৎসৎ হরিঃ ওঁ তৎসৎ

ওঁ

শ্রীপরমাত্মনে নমঃ।

# অথ সপ্তদশোঽধ্যায়ঃ।

শ্রদ্ধার এবং শাস্ত্রবিপরীত ঘোর তপস্যা কারিগণের বিষয়—১-৬।
আহার, যজ্ঞ, তপস্যা এবং দানের পৃথক্ পৃথক্ ভেদ—৭-২২।
ওঁ তৎসৎ প্রয়োগের ব্যাখ্যা—২৩-২৮।

অর্জুন উবাচ—

শাস্ত্রবিধিকে ত্যাগ করিয়া শ্রদ্ধাপূর্ব্বক পূজনকারী পুরুষগণের নিষ্ঠার বিষয়ে অর্জুনের প্রশ্ন।

যে শাস্ত্রবিধিমুৎসৃজ্য যজন্তে শ্রদ্ধয়ান্বিতাঃ।
তেষাং নিষ্ঠা তু কা কৃষ্ণ সত্ত্বমাহো রজস্তমঃ ॥১॥

যে, শাস্ত্রবিধিম্, উৎসৃজ্য, যজন্তে, শ্রদ্ধয়া, অন্বিতাঃ,
তেষাম্, নিষ্ঠা, তু, কা, কৃষ্ণ, সত্ত্বম্, আহো, রজঃ, তমঃ ॥১॥

এইপ্রকার ভগবানের বাক্য শ্রবণ করিয়া অর্জুন বলিলেন—

কৃষ্ণ = হে কৃষ্ণ,
যে = যে মনুষ্যগণ
শাস্ত্রবিধিম্ = শাস্ত্রবিধিকে
উৎসৃজ্য = ত্যাগ করিয়া (কেবল)
শ্রদ্ধয়া অন্বিতাঃ = শ্রদ্ধা যুক্ত হইয়া
যজন্তে = দেবাদির পূজা করে
তেষাম্ = তাহাদিগের
নিষ্ঠা = স্থিতি
তু = আবার
কা = কিরূপ ?

কি)

| | | | | | |
|---|---|---|---|---|---|
| সত্ত্বম্ | = | সাত্ত্বিকী | রজঃ | = | রাজসী (কিংবা) |
| আহো | = | অথবা | তমঃ | = | তামসী ? |

শ্রীভগবানুবাচ—

গুণের অনু-সারে তিন প্রকার স্বাভা-বিক শ্রদ্ধা কথন।

**ত্রিবিধা ভবতি শ্রদ্ধা দেহিনাং সা স্বভাবজা।**
**সাত্ত্বিকী রাজসী চৈব তামসী চেতি তাং শৃণু ॥২॥**

ত্রিবিধা, ভবতি, শ্রদ্ধা, দেহিনাম্, সা, স্বভাবজা,
সাত্ত্বিকী, রাজসী, চ, এব, তামসী, চ, ইতি, তাম্, শৃণু ॥২॥

এইপ্রকার অর্জুন জিজ্ঞাসা করিলে ভগবান্ শ্রীকৃষ্ণ বলিলেন হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| দেহিনাম্ | = | মনুষ্যদিগের | চ | = | আর |
| সা | = | সেই (শাস্ত্রীয় সংস্কার বিনা কেবল) | তামসী | = | তামসী |
| | | | ইতি | = | এইরূপ |
| | | | ত্রিবিধা | = | তিন প্রকারের |
| স্বভাবজা | = | স্বভাব হইতে উৎপন্ন * | এব | = | ই |
| | | | ভবতি | = | হয় |
| শ্রদ্ধা | = | শ্রদ্ধা | তাম্ | = | উহা (তুমি) |
| সাত্ত্বিকী | = | সাত্ত্বিকী | (মত্তঃ) | = | আমার নিকট হইতে |
| চ | = | এবং | | | |
| রাজসী | = | রাজসী | শৃণু | = | শ্রবণ কর। |

* অনন্তজন্মকৃত কর্ম্মসমূহের সঞ্চিত সংস্কারসকল হইতে উৎপন্ন শ্রদ্ধাই স্বভাবজা শ্রদ্ধা কথিত হয়।

শ্রদ্ধায় অনুসারে পুরুষের স্থিতি কথন।

সত্ত্বানুরূপা সর্ব্বস্য শ্রদ্ধা ভবতি ভারত।
শ্রদ্ধাময়োঽয়ং পুরুষো যো যচ্ছ্রদ্ধঃ স এব সঃ ॥৩॥

সত্ত্বানুরূপা, সর্ব্বস্য, শ্রদ্ধা, ভবতি, ভারত,
শ্রদ্ধাময়ঃ, অয়ম্, পুরুষঃ, যঃ, যচ্ছ্রদ্ধঃ, সঃ, এব, সঃ ॥৩॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ভারত | = | হে ভারত | শ্রদ্ধাময়ঃ | = | শ্রদ্ধাময় |
| সর্ব্বস্য | = | সকল মনুষ্যের | (অতঃ) | = | এই নিমিত্ত |
| শ্রদ্ধা | = | শ্রদ্ধা (তাহাদের) | যঃ | = | যেপুরুষ |
| সত্ত্বানুরূপা | = | অন্তঃকরণের অনুরূপ | যচ্ছ্রদ্ধঃ | = | যেরূপ শ্রদ্ধা-বিশিষ্ট |
| ভবতি | = | হয় ( এবং ) | সঃ | = | সে স্বয়ং |
| অয়ম্ | = | এই | এব | = | ও |
| পুরুষঃ | = | পুরুষ | সঃ | = | সেইরূপ |

অর্থাৎ যাহার যেরূপ শ্রদ্ধা তাহার স্বরূপও সেইরূপ হইয়া থাকে।

দেব, যক্ষ এবং প্রেতাদির পূজন দ্বারা ত্রিবিধ শ্রদ্ধাযুক্ত পুরুষগণের পরিচয়।

যজন্তে সাত্ত্বিকা দেবান্ যক্ষরক্ষাংসি রাজসাঃ।
প্রেতান্ ভূতগণাংশ্চান্যে যজন্তে তামসা জনাঃ ॥৪॥

যজন্তে, সাত্ত্বিকাঃ, দেবান্, যক্ষরক্ষাংসি, রাজসাঃ,
প্রেতান্, ভূতগণান্, চ, অন্যে, যজন্তে, তামসাঃ, জনাঃ ॥৪॥

উহাদের মধ্যে—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| সাত্ত্বিকাঃ | = | সাত্ত্বিক পুরুষগণ | যজন্তে | = | পূজাকরেন (এবং) |
| দেবান্ | = | দেবতাদিগকে | | | |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| রাজসাঃ | = | রাজস পুরুষগণ | তামসাঃ | = | তামস |
| যক্ষরক্ষাংসি | = | যক্ষ এবং রাক্ষসদিগকে (পূজা করে) (আর) | জনাঃ | = | ব্যক্তিগণ |
| | | | প্রেতান্ | = | প্রেত |
| | | | চ | = | ও |
| | | | ভূতগণান্ | = | ভূতগণকে |
| অন্যে | = | অন্য | যজন্তে | = | পূজা করে |

শাস্ত্রবিরুদ্ধ ঘোর তপস্যাকারিগণের নিন্দা।

অশাস্ত্রবিহিতং ঘোরং তপ্যন্তে যে তপো জনাঃ।
দম্ভাহঙ্কারসংযুক্তাঃ কামরাগবলান্বিতাঃ ॥৫॥

অশাস্ত্রবিহিতম্, ঘোরম্, তপ্যন্তে, যে, তপঃ, জনাঃ,
দম্ভাহঙ্কারসংযুক্তাঃ, কামরাগবলান্বিতাঃ ॥৫॥

এবং হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যে | = | যে | তপ্যন্তে | = | করিয়া থাকে (ও) |
| জনাঃ | = | মনুষ্যগণ | | | |
| অশাস্ত্রবিহিতম্ | = | শাস্ত্রবিধি রহিত (কেবল মনঃকল্পিত) | দম্ভাহঙ্কারসংযুক্তাঃ | = | দম্ভ এবং অহঙ্কার যুক্ত (আর) |
| ঘোরম্ | = | ঘোর | কামরাগবলান্বিতাঃ | = | কামনা, আসক্তি ও বলের অভিমান যুক্ত |
| তপঃ | = | তপস্যা | | | |

কর্ষয়ন্তঃ শরীরস্থং ভূতগ্রামমচেতসঃ।
মাং চৈবান্তঃশরীরস্থং তান্ বিদ্ধ্যাসুরনিশ্চয়ান্ ॥৬॥

কর্ষয়ন্তঃ, শরীরস্থম্, ভূতগ্রামম্, অচেতসঃ, মাম্,
চ, এব, অন্তঃশরীরস্থম্, তান্, বিদ্ধি, আসুরনিশ্চয়ান্ ॥৬॥

এবং যে—

| | | | |
|---|---|---|---|
| শরীরস্থম্ = শরীররূপে স্থিত | | কর্ষয়ন্তঃ = | ক্লশকারী হয় † |
| ভূতগ্রামম্ = ভূতসমুদায়কে * | | তান্ = | ঐ সকল |
| চ = এবং | | অচেতসঃ = | অজ্ঞানীদিগকে (তুমি) |
| অন্তঃ-শরীরস্থম্ = অন্তঃকরণে স্থিত | | আসুর-নিশ্চয়ান্ = | আসুর স্বভাব-বিশিষ্ট |
| মাম্ = অন্তর্য্যামী রূপ আমাকে | | বিদ্ধি = | জানিবে |
| এব = ও | | | |

আহার, যজ্ঞ, তপ ও দানের ভেদ শ্রবণ করিবার জন্য ভগবানের আজ্ঞা।

আহারস্ত্বপি সর্ব্বস্য ত্রিবিধো ভবতি প্রিয়ঃ।
যজ্ঞস্তপস্তথা দানং তেষাং ভেদমিমং শৃণু ॥৭॥

আহারঃ, তু, অপি, সর্ব্বস্য, ত্রিবিধঃ, ভবতি, প্রিয়ঃ,
যজ্ঞঃ, তপঃ, তথা, দানম্, তেষাম্, ভেদম্, ইমম্, শৃণু ॥৭॥

এবং হে অর্জুন যেরূপ শ্রদ্ধা তিনপ্রকার সেইরূপ—

| | |
|---|---|
| আহারঃ = ভোজন | সর্ব্বস্য = সকলের (নিজ নিজ প্রকৃতি অনুসারে) |
| অপি = ও | |

* অর্থাৎ শরীর, মন ও ইন্দ্রিয়াদির রূপে পরিণত আকাশাদি পঞ্চভূতকে।

† শাস্ত্রবিরুদ্ধ উপবাসাদি ঘোর আচরণ দ্বারা শরীরকে শুষ্ক করা এবং ভগবানের অংশস্বরূপ জীবাত্মাকে ক্লেশ দেওয়াই ভূতসমুদয়কে এবং অন্তর্য্যামী পরমাত্মাকে ক্লশ করা।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ত্রিবিধঃ | = | তিন প্রকার | | | (তিন তিন প্রকারের হইয়া থাকে) |
| প্রিয়ঃ | = | প্রিয় | | | |
| ভবতি | = | হয় | তেষাম্ | = | তাহাদের |
| তু | = | এবং | ইমম্ | = | এই |
| তথা | = | ঐরূপ | ভেদম্ | = | পার্থক্য |
| যজ্ঞঃ | = | যজ্ঞ | | | ( তুমি আমার নিকট হইতে ) |
| তপঃ | = | তপস্যা ( ও ) | | | |
| দানম্ | = | দানও | শৃণু | = | শ্রবণ কর। |

সাত্ত্বিক আহারের লক্ষণ।

আয়ুঃসত্ত্ববলারোগ্যসুখপ্রীতিবিবর্দ্ধনাঃ।
রস্যাঃ স্নিগ্ধাঃ স্থিরা হৃদ্যা আহারাঃ সাত্ত্বিকপ্রিয়াঃ ॥৮॥

আয়ুঃসত্ত্ববলারোগ্যসুখপ্রীতিবিবর্দ্ধনাঃ,
রস্যাঃ, স্নিগ্ধাঃ, স্থিরাঃ, হৃদ্যাঃ, আহারাঃ, সাত্ত্বিকপ্রিয়াঃ ॥৮॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| আয়ুঃ- | = | আয়ু | | | ( ও ) |
| সত্ত্ব- | = | বুদ্ধি | রস্যাঃ | = | রসযুক্ত |
| বল- | = | বল | স্নিগ্ধাঃ | = | স্নিগ্ধ |
| আরোগ্য- | = | আরোগ্য | স্থিরাঃ | = | স্থির * |
| সুখ- | = | সুখ ( এবং ) | | | ( এবং ) |
| প্রীতি- | = | প্রীতি | হৃদ্যাঃ | = | চিত্ত তৃপ্তিকর |
| বিবর্দ্ধনাঃ | = | বর্দ্ধনকারী | | | ( এইরূপ ) |

* যে ভোজ্যবস্তুর সার শরীরে বহুকাল থাকে তাহাকে স্থির বলা হয়।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| আহারাঃ | = | আহার অর্থাৎ ভোজ্য পদার্থ | সাত্ত্বিক-প্রিয়াঃ | = | সাত্ত্বিক পুরুষের প্রিয়। |

রাজস আহারের লক্ষণ।

কটু্ম্ললবণাত্যুষ্ণতীক্ষ্ণরূক্ষবিদাহিনঃ।
আহারা রাজসস্যেষ্টা দুঃখশোকাময়প্রদাঃ ॥৯॥

কটু্ম্ললবণাত্যুষ্ণতীক্ষ্ণরূক্ষবিদাহিনঃ,
আহারাঃ, রাজসস্য, ইষ্টাঃ, দুঃখশোকাময়প্রদাঃ ॥৯॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কটু- | = | কটু | | | (আর) |
| অম্ল- | = | টক | দুঃখশোকা-ময়প্রদাঃ | = | দুঃখ, শোক ও রোগ উৎপাদনকারী |
| লবণ- | = | লবণাক্ত | | | |
| অত্যুষ্ণ- | = | অতিগরম (ও) | আহারাঃ | = | আহার অর্থাৎ খাদ্যবস্তু |
| তীক্ষ্ণ- | = | তীক্ষ্ণ | | | |
| রূক্ষ- | = | রূক্ষ | রাজসস্য | = | রাজসপুরুষের |
| বিদাহিনঃ | = | দাহকারী | ইষ্টাঃ | = | প্রিয়। |

তামস আহারের লক্ষণ।

যাতযামং গতরসং পূতি পর্য্যুষিতঞ্চ যৎ।
উচ্ছিষ্টমপি চামেধ্যং ভোজনং তামসপ্রিয়ম্ ॥১০॥

যাতযামম্, গতরসম্, পূতি, পর্য্যুষিতম্, চ, যৎ,
উচ্ছিষ্টম্, অপি, চ, অমেধ্যম্, ভোজনম্, তামসপ্রিয়ম্ ॥১০॥

তথা—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যৎ | = | যে | যাতযামম্ | = | অৰ্দ্ধপক্ক |
| ভোজনম্ | = | ভোজন | গতরসম্ | = | রসরহিত |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | এবং | অমেধ্যম্ অপি | = | অপবিত্রও |
| পূতি | = | দুর্গন্ধযুক্ত | ( তৎ ) | = | সেই (ভোজন) |
| পর্য্যুষিতম্ | = | বাসী | তামস- প্রিয়ম্ | = | তামসপুরুষের প্রিয়। |
| উচ্ছিষ্টম্ | = | উচ্ছিষ্ট | | | |
| চ | = | আর | | | |

সাত্ত্বিক যজ্ঞের লক্ষণ।

অফলাকাঙ্ক্ষিভির্যজ্ঞো বিধিদৃষ্টো য ইজ্যতে।
যষ্টব্যমেবেতি মনঃ সমাধায় স সাত্ত্বিকঃ ॥১১॥

অফলাকাঙ্ক্ষিভিঃ, যজ্ঞঃ, বিধিদৃষ্টঃ, যঃ, ইজ্যতে,
যষ্টব্যম্, এব, ইতি, মনঃ, সমাধায়, সঃ, সাত্ত্বিকঃ ॥১১॥

এবং হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যঃ | = | যে | সমাধায় | = | সমাধান করিয়া |
| বিধিদৃষ্টঃ | = | শাস্ত্রবিধিদ্বারা নিয়ত | অফলা- কাঙ্ক্ষিভিঃ | = | ফলপ্রাপ্তির আকাঙ্ক্ষারহিত পুরুষগণদ্বারা |
| যজ্ঞঃ | = | যজ্ঞ | ইজ্যতে | = | কৃত হইয়া থাকে |
| যষ্টব্যম্ এব | = | করাই কর্ত্তব্য | সঃ | = | সেই ( যজ্ঞই ) |
| ইতি | = | এইরূপ | | | |
| মনঃ | = | মনকে | সাত্ত্বিকঃ | = | সাত্ত্বিক |

রাজস যজ্ঞের লক্ষণ।

অভিসন্ধায় তু ফলং দম্ভার্থমপি চৈব যৎ।
ইজ্যতে ভরতশ্রেষ্ঠ তং যজ্ঞং বিদ্ধি রাজসম্ ॥১২॥

অভিসন্ধায়, তু, ফলম্, দম্ভার্থম্, অপি, চ, এব, যৎ,
ইজ্যতে, ভরতশ্রেষ্ঠ, তম্, যজ্ঞম্, বিদ্ধি, রাজসম্ ॥১২॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তু | = | আর | অভিসন্ধায় | = | উদ্দেশ্য করিয়া |
| ভরতশ্রেষ্ঠ | = | হে অর্জুন | | | |
| যৎ | = | যে ( যজ্ঞ ) | ইজ্যতে | = | কৃত হয় |
| দম্ভার্থম্ এব | = | কেবল দম্ভ প্রদর্শনের নিমিত্ত | তম্ | = | সেই |
| | | | যজ্ঞম্ | = | যজ্ঞকে |
| চ | = | অথবা | | | (তুমি) |
| ফলম্ | = | ফলকে | রাজসম্ | = | রাজস |
| অপি | = | ই | বিদ্ধি | = | জানিবে |

তামস যজ্ঞের লক্ষণ।

বিধিহীনমসৃষ্টান্নং মন্ত্রহীনমদক্ষিণম্ ।
শ্রদ্ধাবিরহিতং যজ্ঞং তামসং পরিচক্ষতে ॥১৩॥

বিধিহীনম্, অসৃষ্টান্নম্, মন্ত্রহীনম্, অদক্ষিণম্,
শ্রদ্ধাবিরহিতম্, যজ্ঞম্, তামসম্, পরিচক্ষতে ॥১৩॥

আর—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| বিধিহীনম্ | = | শাস্ত্রবিধিহীন | শ্রদ্ধা-বিরহিতম্ | = | শ্রদ্ধা রহিত |
| অসৃষ্টান্নম্ | = | অন্নদান রহিত | | | |
| মন্ত্রহীনম্ | = | মন্ত্রহীন | যজ্ঞম্ | = | যজ্ঞকে |
| অদক্ষিণম্ | = | দক্ষিণাশূন্য | তামসম্ | = | তামস ( যজ্ঞ ) |
| | | ( এবং ) | পরিচক্ষতে | = | বলে |

শারীরিক তপস্যার লক্ষণ।

দেবদ্বিজগুরুপ্রাজ্ঞপূজনং শৌচমার্জবম্।
ব্রহ্মচর্য্যমহিংসা চ শারীরং তপ উচ্যতে ॥১৪॥

দেবদ্বিজগুরুপ্রাজ্ঞপূজনম্, শৌচম্, আর্জবম্,
ব্রহ্মচর্য্যম্, অহিংসা, চ, শারীরম্, তপঃ, উচ্যতে ॥১৪॥

এবং হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| দেব- | = | দেবতা | ব্রহ্মচর্য্যম্ | = | ব্রহ্মচর্য্য |
| দ্বিজ- | = | ব্রাহ্মণ | চ | = | আর |
| গুরু- | = | গুরু * (ও) | অহিংসা | = | অহিংসা |
| প্রাজ্ঞ- | = | জ্ঞানীজনের | | | (ইহাই) |
| পূজনম্ | = | পূজা (এবং) | শারীরম্ | = | শরীরসম্বন্ধী |
| শৌচম্ | = | পবিত্রতা | তপঃ | = | তপস্যা |
| আর্জবম্ | = | সরলতা | উচ্যতে | = | কথিত হয় |

বাক্যসম্বন্ধী তপস্যার লক্ষণ।

অনুদ্বেগকরং বাক্যং সত্যং প্রিয়হিতঞ্চ যৎ।
স্বাধ্যায়াভ্যসনঞ্চৈব বাঙ্ময়ং তপ উচ্যতে ॥১৫॥

অনুদ্বেগকরম্, বাক্যম্, সত্যম্, প্রিয়হিতম্, চ, যৎ,
স্বাধ্যায়াভ্যসনম্, চ, এব, বাঙ্ময়ম্, তপঃ, উচ্যতে ॥১৫॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | তথা | অনু- | = | অনুদ্বেগ- |
| যৎ | = | যাহা | দ্বেগকরম্ | | কর |

* এস্থানে গুরু শব্দে মাতা, পিতা, আচার্য্য ও বৃদ্ধ এবং যে নিজ হইতে কোনও প্রকারে বড় সে সকলকে বুঝিতে হইবে।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| প্রিয়হিতম্ | = | প্রিয় ও হিত-কারক | স্বাধ্যায়া-ভ্যসনম্ | = | বেদশাস্ত্রপাঠ ও নাম জপের অভ্যাস |
| | | (এবং) | (তৎ) | = | তাহা |
| সত্যম্ | = | যথার্থ | এব | = | ই (নিঃসন্দেহরূপে) |
| বাক্যম্ | = | বাক্য * | বাঙ্ময়ম্ | = | বাক্যসম্বন্ধী |
| চ | = | আর | তপঃ | = | তপস্যা |
| | | (যাহা) | উচ্যতে | = | কথিত হয় |

মানসিক তপস্যার লক্ষণ।

মনঃপ্রসাদঃ সৌম্যত্বং মৌনমাত্মবিনিগ্রহঃ।
ভাবসংশুদ্ধিরিত্যেতৎ তপো মানসমুচ্যতে ॥১৬॥

মনঃপ্রসাদঃ, সৌম্যত্বম্, মৌনম্, আত্মবিনিগ্রহঃ,
ভাবসংশুদ্ধিঃ, ইতি, এতৎ, তপঃ, মানসম্, উচ্যতে ॥১৬॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মনঃ-প্রসাদঃ | = | মনের প্রসন্নতা | | | (এবং) |
| সৌম্যত্বম্ | = | শান্তভাব | ভাব-সংশুদ্ধিঃ | = | অন্তঃকরণের পবিত্রতা |
| মৌনম্ | = | ভগবৎচিন্তা করিবার স্বভাব | ইতি | = | এইরূপ |
| | | | এতৎ | = | এই |
| আত্ম-বিনিগ্রহঃ | = | মনের নিগ্রহ | মানসম্ | = | মনসম্বন্ধী |
| | | | তপঃ | = | তপস্যা |
| | | | উচ্যতে | = | কথিত হয় |

* মন ও ইন্দ্রিয়সমূহ দ্বারা যেরূপ অনুভব হয় ঠিক সেইরূপ বলার নামই যথার্থ বাক্য।

সাত্ত্বিক তপস্যার লক্ষণ।

শ্রদ্ধয়া পরয়া তপ্তং তপস্তৎ ত্রিবিধং নরৈঃ।
অফলাকাঙ্ক্ষিভির্যুক্তৈঃ সাত্ত্বিকং পরিচক্ষতে ॥১৭॥

শ্রদ্ধয়া, পরয়া, তপ্তম্, তপঃ, তৎ, ত্রিবিধম্, নরৈঃ,
অফলাকাঙ্ক্ষিভিঃ, যুক্তৈঃ, সাত্ত্বিকম্, পরিচক্ষতে ॥১৭॥

পরন্তু হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অফলা-কাঙ্ক্ষিভিঃ | = | ফলাকাঙ্ক্ষা রহিত | তপ্তম্ | = | আচরিত |
| | | | তৎ | = | সেই (পূর্ব্বোক্ত) |
| যুক্তৈঃ | = | নিষ্কামযোগী | ত্রিবিধম্ | = | তিন প্রকার |
| নরৈঃ | = | পুরুষগণদ্বারা | তপঃ | = | তপস্যাকে |
| পরয়া | = | পরম | সাত্ত্বিকম্ | = | সাত্ত্বিক (তপ) |
| শ্রদ্ধয়া | = | শ্রদ্ধার সহিত | পরিচক্ষতে | = | বলে |

রাজসিক তপস্যার লক্ষণ।

সৎকারমানপূজার্থং তপো দম্ভেন চৈব যৎ।
ক্রিয়তে তদিহ প্রোক্তং রাজসং চলমধ্রুবম্ ॥১৮॥

সৎকারমানপূজার্থম্, তপঃ, দম্ভেন, চ, এব, যৎ,
ক্রিয়তে, তৎ, ইহ, প্রোক্তম্, রাজসম্, চলম্, অধ্রুবম্ ॥১৮॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | এবং | (বা) | = | অথবা |
| যৎ | = | যে | দম্ভেন | = | কেবল দম্ভের সহিত |
| তপঃ | = | তপস্যা | এব | = | ই |
| সৎকার-মানপূজার্থম্ | = | সৎকার, মান ও পূজার নিমিত্ত | ক্রিয়তে | = | কৃত হয় |
| | | | তৎ | = | সেই |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অধ্রুবম্ | = | অনিশ্চিত *(ও) | ইহ | = | এস্থানে |
| চলম্ | = | ক্ষণিক ফলবিশিষ্ট (তপ) | রাজসম্ | = | রাজস |
| | | | প্রোক্তম্ | = | কথিত হইয়াছে |

তামসিক তপস্যার লক্ষণ।

মূঢ়গ্রাহেণাত্মনো যৎ পীড়য়া ক্রিয়তে তপঃ।
পরস্যোৎসাদনার্থং বা তত্তামসমুদাহৃতম্ ॥১৯॥

মূঢ়গ্রাহেণ, আত্মনঃ, যৎ, পীড়য়া, ক্রিয়তে, তপঃ,
পরস্য, উৎসাদনার্থম্, বা, তৎ, তামসম্, উদাহৃতম্ ॥১৯॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যৎ | = | যে | পরস্য | = | পরের |
| তপঃ | = | তপ | উৎসাদনার্থম্ | = | অনিষ্ট করিবার নিমিত্ত |
| মূঢ়গ্রাহেণ | = | মূঢ়তাপূর্ব্বক আগ্রহ সহকারে, | ক্রিয়তে | = | কৃত হয় |
| আত্মনঃ | = | মন, বাক্য এবং শরীরের | তৎ | = | সেই (তপ) |
| পীড়য়া | = | পীড়ার সহিত | তামসম্ | = | তামস |
| বা | = | অথবা | উদাহৃতম্ | = | কথিত হইয়াছে। |

সাত্ত্বিক দানের লক্ষণ।

দাতব্যমিতি যদ্দানং দীয়তেঽনুপকারিণে।
দেশে কালে চ পাত্রে চ তদ্দানং সাত্ত্বিকং স্মৃতম্ ॥২০॥

* অনিশ্চিত ফলবিশিষ্ট তাহাকে বলা হয় যাহার ফল হওয়া বা না হওয়াতে সন্দেহ থাকে।

দাতব্যম্, ইতি, যৎ, দানম্, দীয়তে, অনুপকারিণে,
দেশে, কালে, চ, পাত্রে, চ, তৎ, দানম্, সাত্ত্বিকম্, স্মৃতম্ ॥২০॥

| | | |
|---|---|---|
| চ | = | এবং |
| | | (হে অর্জুন) |
| দাতব্যম্ | = | দানকরাই কর্ত্তব্য |
| ইতি | = | এইভাবে |
| যৎ | = | যে |
| দানম্ | = | দান |
| দেশে | = | দেশ * |
| কালে | = | কাল † |
| চ | = | ও |

| | | |
|---|---|---|
| পাত্রে | = | পাত্র ‡ প্রাপ্ত হইলে |
| অনুপকারিণে | = | অনুপকারী ব্যক্তিকে |
| দীয়তে | = | দেওয়া হয় |
| তৎ | = | সেই |
| দানম্ | = | দান |
| সাত্ত্বিকম্ | = | সাত্ত্বিক |
| স্মৃতম্ | = | কথিত হইয়াছে। |

রাজস দানের লক্ষণ।

যত্তু প্রত্যুপকারার্থং ফলমুদ্দিশ্য বা পুনঃ।
দীয়তে চ পরিক্লিষ্টং তদ্দানং রাজসং স্মৃতম্ ॥২১॥

যৎ, তু, প্রত্যুপকারার্থম্, ফলম্, উদ্দিশ্য, বা, পুনঃ,
দীয়তে, চ, পরিক্লিষ্টম্, তৎ, দানম্, রাজসম্, স্মৃতম্ ॥২১॥

---

* † যে দেশে ও যে কালে যে বস্তুর অভাব হয় সেই দেশ ও কাল সেই বস্তু দ্বারা প্রাণীদিগের সেবা করিবার যোগ্য বুঝা যায়।

‡ ক্ষুধিত, অনাথ, দুঃখী, রোগী ও অসমর্থ এবং ভিক্ষুক আদি অন্ন, বস্ত্র ও ঔষধি দ্বারা এবং যাহার নিকট যে বস্তুর অভাব সেই বস্তু দ্বারা সেবা করিবার যোগ্য পাত্র বলিয়া জানিবে এবং শ্রেষ্ঠ আচরণবিশিষ্ট বিদ্বান্ ব্রাহ্মণগণ ধনাদি সকলপ্রকার পদার্থদ্বারা সেবা করিবার যোগ্য পাত্র বিবেচিত হয়েন।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তু | = | এবং | ফলম্ | = | ফল |
| যৎ | = | যে দান | উদ্দিশ্য | = | উদ্দেশ করিয়া ‡ |
| পরিক্লিষ্টম্ | = | ক্লেশ পূর্ব্বক * | পুনঃ | = | পরে |
| চ | = | আর | দীয়তে | = | দেওয়া যায় |
| প্রত্যুপ-কারার্থম্ | = | প্রতি উপকারের নিমিত্ত † | তৎ | = | সেই |
| | | | দানম্ | = | দান |
| | | | রাজসম্ | = | রাজস |
| বা | = | অথবা | স্মৃতম্ | = | কথিত হইয়াছে |

তামস দানের লক্ষণ।

অদেশকালে যদ্দানমপাত্রেভ্যশ্চ দীয়তে।
অসৎকৃতমবজ্ঞাতং তত্তামসমুদাহৃতম্ ॥২২॥

অদেশকালে, যৎ, দানম্, অপাত্রেভ্যঃ, চ, দীয়তে,
অসৎকৃতম্, অবজ্ঞাতম্, তৎ, তামসম্, উদাহৃতম্ ॥২২॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | এবং | (বা) | = | অথবা |
| যৎ | = | যে | অবজ্ঞাতম্ | = | তিরস্কার পূর্ব্বক |
| দানম্ | = | দান | অদেশ-কালে | = | অযোগ্য দেশ কালে |
| অসৎকৃতম্ | = | সৎকার রহিত | | | |

* যেরূপ প্রায়শঃ বর্ত্তমান সময়ে চাঁদা আদিতে ধন দেওয়া হয়।

† অর্থাৎ বদলে নিজের সংসারিক কার্য্য সিদ্ধি করার আশায়।

‡ অর্থাৎ মান, বড়াই, প্রতিষ্ঠা এবং স্বর্গাদি প্রাপ্তির নিমিত্ত অথবা রোগাদি নিবৃত্তির নিমিত্ত।

অপাত্রেভ্যঃ = অপাত্রদিগকে *
দীয়তে = দেওয়া হয়
তৎ = সেই

(দান)
তামসম্ = তামস
উদাহৃতম্ = কথিত হইয়াছে।

ওঁ তৎসৎ এর মহিমা।

ওঁ তৎসদিতি নির্দ্দেশো ব্রহ্মণস্ত্রিবিধঃ স্মৃতঃ।
ব্রাহ্মণাস্তেন বেদাশ্চ যজ্ঞাশ্চ বিহিতাঃ পুরা ॥২৩॥

ওঁতৎসৎ, ইতি, নির্দ্দেশঃ, ব্রহ্মণঃ, ত্রিবিধঃ, স্মৃতঃ,
ব্রাহ্মণাঃ, তেন, বেদাঃ, চ, যজ্ঞাঃ, চ, বিহিতাঃ, পুরা ॥২৩॥

এবং হে অর্জ্জুন—

ওঁ = ওঁ
তৎ = তৎ
সৎ = সৎ
ইতি = এইরূপ
ত্রিবিধঃ = তিন প্রকারের
ব্রহ্মণঃ = সচ্চিদানন্দঘন ব্রহ্মের
নির্দ্দেশঃ = নাম
স্মৃতঃ = কথিত আছে

তেন = তদ্দারা
পুরা = সৃষ্টির আদিকালে
ব্রাহ্মণাঃ = ব্রাহ্মণ
চ = আর
বেদাঃ = বেদ
চ = ও
যজ্ঞাঃ = যজ্ঞাদি
বিহিতাঃ = রচিত হইয়াছে।

ওঁ কার প্রয়োগের ব্যাখ্যা।

তস্মাদোমিত্যুদাহৃত্য যজ্ঞদানতপঃক্রিয়াঃ।
প্রবর্ত্তন্তে বিধানোক্তাঃ সততং ব্রহ্মবাদিনাম্ ॥ ২৪ ॥

---

* অর্থাৎ মদ্যমাংসাদি অভক্ষ্য বস্তুর ভোজনকারী এবং চৌর্য্য জার-কর্ম্ম প্রভৃতি নীচকর্ম্মকারীদিগকে।

তস্মাৎ, ওঁ, ইতি, উদাহৃত্য, যজ্ঞদানতপঃক্রিয়াঃ,
প্রবর্ত্তন্তে, বিধানোক্তাঃ, সততম্, ব্রহ্মবাদিনাম্ ॥২৪॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তস্মাৎ | = | এই নিমিত্ত | সততম্ | = | সর্ব্বদা. |
| ব্রহ্ম-বাদিনাম্ | = | বেদ কথনকারী শ্রেষ্ঠ পুরুষগণের | ওঁ | = | ওঁ |
| বিধা-নোক্তাঃ | = | শাস্ত্রবিধিদ্বারা নিয়ত | ইতি | = | এইরূপ (পরমাত্মার নাম) |
| যজ্ঞদান-তপঃক্রিয়াঃ | = | যজ্ঞ, দান এবং তপস্যা রূপ ক্রিয়া সকল | উদাহৃত্য | = | উচ্চারণ করিয়া (ই) |
| | | | প্রবর্ত্তন্তে | = | আরম্ভ হয়। |

তৎ শব্দের প্রয়োগের ব্যাখ্যা।

তদিত্যনভিসন্ধায় ফলং যজ্ঞতপঃক্রিয়াঃ।
দানক্রিয়াশ্চ বিবিধাঃ ক্রিয়ন্তে মোক্ষকাঙ্ক্ষিভিঃ ॥২৫॥
তৎ, ইতি, অনভিসন্ধায়, ফলম্, যজ্ঞতপঃক্রিয়াঃ,
দানক্রিয়াঃ, চ, বিবিধাঃ, ক্রিয়ন্তে, মোক্ষকাঙ্ক্ষিভিঃ ॥২৫॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তৎ | = | তৎ অর্থাৎ তৎ নামেঅভিহিত পর-মাত্মারই এই সব | যজ্ঞতপঃ-ক্রিয়াঃ | = | যজ্ঞতপস্যারূপ ক্রিয়া সমুদয় |
| ইতি | = | এই ভাবে | চ | = | ও |
| ফলম্ | = | ফলকে | দানক্রিয়াঃ | = | দানরূপ ক্রিয়া সমুদয় |
| অনভি-সন্ধায় | = | প্রার্থনা না করিয়া | মোক্ষ-কাঙ্ক্ষিভিঃ | = | কল্যাণেচ্ছু পুরুষগণ দ্বারা |
| বিবিধাঃ | = | নানাপ্রকার | ক্রিয়ন্তে | = | কৃত হইয়া থাকে। |

সৎশব্দ প্রয়োগের ব্যাখ্যা।

সদ্ভাবে সাধুভাবে চ সদিত্যেতৎ প্রযুজ্যতে।
প্রশস্তে কর্ম্মণি তথা সচ্ছব্দঃ পার্থ যুজ্যতে ॥২৬॥

সদ্ভাবে, সাধুভাবে, চ, সৎ, ইতি, এতৎ, প্রযুজ্যতে,
প্রশস্তে, কর্ম্মণি, তথা, সৎ, শব্দঃ, পার্থ, যুজ্যতে ॥২৬॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| সৎ | = | সৎ | তথা | = | আর |
| ইতি | = | এ প্রকার | পার্থ | = | হে পার্থ |
| এতৎ | = | এই | প্রশস্তে | = | উত্তম |
| | | (পরমাত্মার নাম) | কর্ম্মণি | = | কর্ম্মতে |
| সদ্ভাবে | = | সত্য ভাবে | | | (ও) |
| চ | = | ও | সৎ | = | সৎ |
| সাধুভাবে | = | শ্রেষ্ঠ ভাবে | শব্দঃ | = | শব্দ |
| প্রযুজ্যতে | = | প্রযুক্ত হয় | যুজ্যতে | = | প্রযুক্ত হয় |

যজ্ঞে তপসি দানে চ স্থিতিঃ সদিতি চোচ্যতে।
কর্ম্ম চৈব তদর্থীয়ং সদিত্যেবাভিধীয়তে ॥২৭॥

যজ্ঞে, তপসি, দানে, চ, স্থিতিঃ, সৎ, ইতি, চ, উচ্যতে,
কর্ম্ম, চ, এব, তদর্থীয়ম্, সৎ, ইতি, এব, অভিধীয়তে ॥২৭॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | এবং | দানে | = | দানেতে |
| যজ্ঞে | = | যজ্ঞ | (যা) | = | যে |
| তপসি | = | তপস্যা | স্থিতিঃ | = | স্থিতি |
| চ | = | আর | (সা) | = | তাহা |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| এব | = | ও | কর্ম্ম | = | কর্ম্ম |
| সৎ | = | সৎ | এব | = | নিশ্চয়ই |
| ইতি | = | এইরূপ | সৎ | = | সৎ |
| উচ্যতে | = | কথিত হইয়াছে | ইতি | = | এইরূপ |
| চ | = | এবং | | | |
| তদর্থীয়ম্ | = | ঐ পরমাত্মার নিমিত্ত কৃত | অভি-ধীয়তে | = | কথিত হয়। |

অশ্রদ্ধা পূর্ব্বক কৃত কর্ম্মের নিন্দা।

অশ্রদ্ধয়া হুতং দত্তং তপস্তপ্তং কৃতঞ্চ যৎ।
অসদিত্যুচ্যতে পার্থ ন চ তৎ প্রেত্য নো ইহ ॥২৮॥

অশ্রদ্ধয়া, হুতম্, দত্তম্, তপঃ, তপ্তম্, কৃতম্, চ, যৎ,
অসৎ, ইতি, উচ্যতে, পার্থ, ন, চ, তৎ, প্রেত্য, নো, ইহ ॥২৮॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| পার্থ | = | হে অর্জুন | কৃতম্ | = | কৃত কর্ম্ম |
| অশ্রদ্ধয়া | = | অশ্রদ্ধাপূর্ব্বক | ( তৎ ) | = | সে ( সমস্তই ) |
| হুতম্ | = | কৃত হোম | অসৎ | = | অসৎ |
| দত্তম্ | = | দত্ত দান | ইতি | = | এইরূপ |
| তপ্তম্ | = | অনুষ্ঠিত | উচ্যতে | = | কথিত হয় |
| তপঃ | = | তপস্যা | | | ( অতএব ) |
| চ | = | আর | তৎ | = | তাহা |
| যৎ | = | যাহা ( কিছু ) | নো | = | না |
| | | | ইহ | = | ইহলোকে |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | এবং | প্রেত্য | = | মৃত্যুর পরে |
| ন | = | না | | | (ই লাভদায়ক হয়)। |

এই নিমিত্ত মনুষ্যের উচিত যে সচ্চিদানন্দঘন পরমাত্মার নাম নিরন্তর চিন্তাকরতঃ নিষ্কামভাবে কেবল পরমেশ্বরের নিমিত্ত পরম শ্রদ্ধা ও উৎসাহের সহিত শাস্ত্রবিধিদ্বারা নিয়মিত কর্ম্মগুলির আচরণ করে।

ওঁ তৎসদিতি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং
যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুন-সংবাদে শ্রদ্ধাত্রয়বিভাগ-
যোগো নাম সপ্তদশোঽধ্যায়ঃ ॥১৭॥

---

ইতি শ্রীমদ্ভগবদ্গীতারূপী উপনিষদ্ এবং ব্রহ্মবিদ্যা তথা যোগশাস্ত্র-
বিষয়ক শ্রীকৃষ্ণ এবং অর্জুনের সংবাদে "শ্রদ্ধাত্রয়বিভাগ-
যোগ" নামক সপ্তদশ অধ্যায় ॥১৭॥

---

হরিঃ ওঁ তৎসৎ হরিঃ ওঁ তৎসৎ হরিঃ ওঁ তৎসৎ।

ওঁ

শ্রীপরমাত্মনে নমঃ।

# অথাষ্টাদশোঽধ্যায়ঃ।

ত্যাগের বিষয়—১-১২।

কর্ম্মের সিদ্ধি বিষয়ে সাংখ্যসিদ্ধান্তের কথন—১৩-১৮।

গুণত্রয়ের অনুসারে জ্ঞান, কর্ম্ম, কর্ত্তা, বুদ্ধি, ধৃতি এবং সুখের পৃথক্ পৃথক্ ভেদ—১৯-৪০।

ফল সহিত বর্ণধর্ম্মের বিষয়—৪১-৪৮।

জ্ঞান নিষ্ঠার বিষয়—৪৯-৫৫।

ভক্তির সহিত নিষ্কাম কর্ম্মযোগের বিষয়—৫৬-৬৬।

শ্রীগীতার মাহাত্ম্য—৬৭-৭৮।

অর্জুন উবাচ—

সন্ন্যাস এবং ত্যাগের তত্ত্ব জানিবার জন্য অর্জুনের প্রশ্ন।

সংন্যাসস্য মহাবাহো তত্ত্বমিচ্ছামি বেদিতুম্।
ত্যাগস্য চ হৃষীকেশ পৃথক্ কেশিনিষূদন ॥১॥

সংন্যাসস্য, মহাবাহো, তত্ত্বম্, ইচ্ছামি, বেদিতুম্,
ত্যাগস্য, চ, হৃষীকেশ, পৃথক্, কেশিনিষূদন ॥১॥

তদনন্তর অর্জুন বলিলেন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মহাবাহো | = | হে মহাবাহো | সংন্যাসস্য | = | সন্ন্যাসের |
| হৃষীকেশ | = | হে অন্তর্য্যামিন্ | চ | = | এবং |
| কেশি-নিষূদন | = | হে বাসুদেব (আমি) | ত্যাগস্য | = | ত্যাগের |
| | | | তত্ত্বম্ | = | তত্ত্ব |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| পৃথক্ | = | পৃথক্ পৃথক্ ভাবে | বেদিতুম্ | = | জানিতে |
| | | | ইচ্ছামি | = | ইচ্ছাকরি। |

শ্রীভগবানুবাচ—

ত্যাগের বিষয়ে অন্য পুরুষগণের ৪ সিদ্ধান্ত কথন।

কাম্যানাং কর্ম্মণাং ন্যাসং সংন্যাসং কবয়ো বিদুঃ।
সর্ব্বকর্ম্মফলত্যাগং প্রাহুস্ত্যাগং বিচক্ষণাঃ ॥২॥

কাম্যানাম্, কর্ম্মণাম্, ন্যাসম্, সন্ন্যাসম্, কবয়ঃ, বিদুঃ,
সর্ব্বকর্ম্মফলত্যাগম্, প্রাহুঃ, ত্যাগম্, বিচক্ষণাঃ ॥২॥

এই প্রকার অর্জুন জিজ্ঞাসা করিলে ভগবান্ শ্রীকৃষ্ণ বলিলেন, হে অর্জুন! কতগুলি—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কবয়ঃ | = | পণ্ডিত ব্যক্তি | | | (কতগুলি) |
| কাম্যানাম্ | = | কাম্য * | বিচক্ষণাঃ | = | বিচার কুশল পুরুষ |
| কর্ম্মণাম্ | = | কর্ম্মসমূহের | | | |
| ন্যাসম্ | = | ত্যাগকে | সর্ব্বকর্ম্ম-ফলত্যাগম্ | = | সমুদয় কর্ম্মফল-ত্যাগকে † |
| সন্ন্যাসম্ | = | সন্ন্যাস বলিয়া | | | |
| বিদুঃ | = | জানেন | ত্যাগম্ | = | ত্যাগ |
| (চ) | = | এবং | প্রাহুঃ | = | বলিয়া থাকেন। |

---

* স্ত্রী, পুত্র এবং ধন আদি প্রিয়বস্তুসমূহের প্রাপ্তির নিমিত্ত এবং রোগ সঙ্কটাদির নিবৃত্তির নিমিত্ত যে যজ্ঞ, দান, তপস্যা ও উপাসনাদি কর্ম্ম কৃত হয় তাহার নাম কাম্য কর্ম্ম।

† ঈশ্বরে ভক্তি, দেবতাদিগের পূজা, মাতাপিতা আদি গুরুজনের সেবা, যজ্ঞ, দান ও তপস্যা এবং বর্ণাশ্রমানুসারে জীবিকার্জ্জন করিয়া গৃহস্থের নির্ব্বাহ এবং শরীর সম্বন্ধী পানভোজন ইত্যাদি যত কর্ত্তব্য

ত্যাজ্যং দোষবদিত্যেকে কর্ম্ম প্রাহুর্ম্মনীষিণঃ।
যজ্ঞদানতপঃকর্ম্ম ন ত্যাজ্যমিতি চাপরে ॥৩॥

ত্যাজ্যম্, দোষবৎ, ইতি, একে, কর্ম্ম, প্রাহুঃ, মণীষিণঃ,
যজ্ঞদানতপঃকর্ম্ম, ন, ত্যাজ্যম্, ইতি, চ, অপরে ॥৩॥

তথা—

| | | | |
|---|---|---|---|
| একে | = কয়েক জন | চ | = এবং |
| মনীষিণঃ | = বিদ্বান্ | অপরে | = অন্যবিদ্বান্গণ |
| ইতি | = এইরূপ | ইতি | = এইরূপ |
| প্রাহুঃ | = বলেন (যে) (সকল) | (আহুঃ) | = বলেন (যে) |
| কর্ম্ম | = কর্ম্ম (ই) | যজ্ঞদান-তপঃকর্ম্ম | = { যজ্ঞ, দান এবং তপরূপ কর্ম্ম |
| দোষবৎ | = দোষযুক্ত (এইজন্য) | | |
| ত্যাজ্যম্ | = { ত্যাগ করিবার যোগ্য | ন ত্যাজ্যম্ | = { ত্যাগ করিবার যোগ্য নহে। |

ত্যাগের বিষয়ে স্বীয় মত বলিবার জন্ত ভগবানের কথন।

নিশ্চয়ং শৃণু মে তত্র ত্যাগে ভরতসত্তম।
ত্যাগো হি পুরুষব্যাঘ্র ত্রিবিধঃ সংপ্রকীর্ত্তিতঃ ॥৪॥

নিশ্চয়ম্, শৃণু, মে, তত্র, ত্যাগে, ভরতসত্তম,
ত্যাগঃ, হি, পুরুষব্যাঘ্র, ত্রিবিধঃ, সংপ্রকীর্ত্তিতঃ ॥৪॥

---

কর্ম্ম আছে সে সকলে ইহলোক এবং পর লোকের সমুদয় কামনা ত্যাগের নামই সর্ব্ব কর্ম্মের ফল ত্যাগ।

পরন্তু—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ভরতসত্তম | = | হে অর্জুন | | | (সেই) |
| তত্র | = | সেই | ত্যাগঃ | = | ত্যাগ |
| ত্যাগে | = | ত্যাগের বিষয়ে (তুমি) | | | (সাত্ত্বিক, রাজস ও তামস এইরূপ) |
| মে | = | আমার | ত্রিবিধঃ | = | তিনপ্রকার |
| নিশ্চয়ম্ | = | মত | হি | = | ই |
| শৃণু | = | শ্রবণ কর | সংপ্রকীর্ত্তিতঃ | = | কথিত হইয়াছে। |
| পুরুষব্যাঘ্র | = | হে পুরুষশ্রেষ্ঠ | | | |

যজ্ঞ, দান এবং তপরূপ কর্ম্মসমূহ ত্যাগের নিষেধ।

যজ্ঞদানতপঃকর্ম্ম ন ত্যাজ্যং কার্য্যমেব তৎ।
যজ্ঞো দানং তপশ্চৈব পাবনানি মনীষিণাম্ ॥৫॥

যজ্ঞদানতপঃকর্ম্ম, ন, ত্যাজ্যম্, কার্য্যম্, এব, তৎ,
যজ্ঞঃ, দানম্, তপঃ, চ, এব, পাবনানি, মনীষিণাম্ ॥৫॥

তথা—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যজ্ঞদানতপঃকর্ম্ম | = | যজ্ঞ, দান ও তপরূপ কর্ম্ম | কার্য্যম্ | = | করা কর্ত্তব্য (কেননা) |
| ন ত্যাজ্যম্ | = | ত্যাগ করিবার যোগ্য নহে (কিন্তু) | যজ্ঞঃ | = | যজ্ঞ |
| | | | দানম্ | = | দান |
| | | | চ | = | এবং |
| | | | তপঃ | = | তপ (এই তিনটি) |
| তৎ | = | তাহা | | | |
| এব | = | অবশ্য | এব | = | ই |

| | | | | |
|---|---|---|---|---|
| মনীষিণাম্ | = | বুদ্ধিমান্ * পুরুষদিগের | পাবনানি | = পবিত্রকারী। |

যজ্ঞ, দান এবং তপ আদি কর্ম্মসমূহে ফল এবং আসক্তির ত্যাগ কথন।

এতান্যপি তু কর্ম্মাণি সঙ্গং ত্যক্ত্বা ফলানি চ।
কর্ত্তব্যানীতি মে পার্থ নিশ্চিতং মতমুত্তমম্ ॥৬॥

এতানি, অপি, তু, কর্ম্মাণি, সঙ্গম্, ত্যক্ত্বা, ফলানি, চ,
কর্ত্তব্যানি, ইতি, মে, পার্থ, নিশ্চিতম্, মতম্, উত্তমম্ ॥৬॥

এই নিমিত্ত—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| পার্থ | = | হে পার্থ | ফলানি | = | ফলসমূহকে |
| এতানি | = | এই যজ্ঞ, দান ও তপরূপ কর্ম্ম | ত্যক্ত্বা | = | ত্যাগকরিয়া ( অবশ্য ) |
| তু | = | এবং | কর্ত্তব্যানি | = | কর্ত্তব্য |
| ( অন্যানি ) | = | অন্য | ইতি | = | এইরূপ |
| অপি | = | ও | মে | = | আমার |
| কর্ম্মাণি | = | সকল শ্রেষ্ঠ কর্ম্ম | নিশ্চিতম্ | = | নিশ্চিত |
| সঙ্গম্ | = | আসক্তিকে | উত্তমম্ | = | উত্তম |
| চ | = | আর | মতম্ | = | মত। |

তামস ত্যাগের লক্ষণ

নিয়তস্য তু সংন্যাসঃ কর্ম্মণো নোপপদ্যতে।
মোহাত্তস্য পরিত্যাগস্তামসঃ পরিকীর্ত্তিতঃ ॥৭॥

---

* সেই মনুষ্যই বুদ্ধিমান্ যে ফল এবং আসক্তিকে ত্যাগ করিয়া কেবল ভগবদর্থে কর্ম্ম করিয়া থাকে।

নিয়তস্য, তু, সন্ন্যাসঃ, কর্ম্মণঃ, ন, উপপদ্যতে,
মোহাৎ, তস্য, পরিত্যাগঃ, তামসঃ, পরিকীর্ত্তিতঃ ॥৭॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তু | = | এবং (হে অর্জ্জুন) | মোহাৎ | = | মোহপ্রযুক্ত |
| নিয়তস্য | = | নিয়ত * | তস্য | = | উহার |
| কর্ম্মণঃ | = | কর্ম্মের | পরিত্যাগঃ | = | ত্যাগ করা |
| সন্ন্যাসঃ | = | ত্যাগ করা | তামসঃ | = | তামস ত্যাগ |
| ন উপপদ্যতে | = | সম্ভব নহে এই (নিমিত্ত) | পরি-কীর্ত্তিতঃ | = | কথিত হইয়াছে |

রাজস ত্যাগের লক্ষণ।

দুঃখমিত্যেব যৎ কর্ম্ম কায়ক্লেশভয়াৎ ত্যজেৎ।
স কৃত্বা রাজসং ত্যাগং নৈব ত্যাগফলং লভেৎ ॥৮॥

দুঃখম্, ইতি, এব, যৎ, কর্ম্ম, কায়ক্লেশভয়াৎ, ত্যজেৎ,
সঃ, কৃত্বা, রাজসম্, ত্যাগম্, ন, এব, ত্যাগফলম্, লভেৎ ॥৮॥

এবং যদি কোনও মনুষ্য—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যৎ | = | যাহা (কিছু) | কায়ক্লেশ-ভয়াৎ | = | শারীরিক ক্লেশের ভয়ে (কর্ম্ম সকল) |
| কর্ম্ম | = | কর্ম্ম (আছে) | ত্যজেৎ | = | ত্যাগ করে |
| (তৎ) | = | সেই (সব) | | | (তবে) |
| এব | = | ই | সঃ | = | সেই পুরুষ |
| দুঃখম্ | = | দুঃখরূপ | | | (ঐরূপ) |
| ইতি | = | এইরূপ (বিবেচনা করিয়া) | | | |

* এই অধ্যায়ের শ্লোক ৪৮ এর টিপ্পনীতে ইহার অর্থ দ্রষ্টব্য।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| রাজসম্ | = | রাজস | এব | = | ও |
| ত্যাগম্ | = | ত্যাগ | ত্যাগফলম্ | = | ত্যাগের ফল |
| কৃত্বা | = | করিয়া | ন লভেৎ | = | প্রাপ্ত হয় না |

অর্থাৎ তাহার ঐ ত্যাগ করা ব্যর্থই হইয়া থাকে।

সাত্ত্বিক ত্যাগের লক্ষণ।

কার্য্যমিত্যেব যৎ কর্ম্ম নিয়তং ক্রিয়তেঽর্জ্জুন।
সঙ্গং ত্যক্ত্বা ফলঞ্চৈব স ত্যাগঃ সাত্ত্বিকো মতঃ ॥৯॥

কার্য্যম্, ইতি, এবং, যৎ, কর্ম্ম, নিয়তম্, ক্রিয়তে, অর্জ্জুন,
সঙ্গম্, ত্যক্ত্বা, ফলম্, চ, এব, সঃ, ত্যাগঃ, সাত্ত্বিকঃ, মতঃ ॥৯॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অর্জ্জুন | = | হে অর্জ্জুন, | চ | = | ও |
| কার্য্যম্ | = | করা কর্ত্তব্য | ফলম্ | = | ফলকে |
| ইতি | = | এইরূপ (বুঝিয়া) | ত্যক্ত্বা | = | ত্যাগ করিয়া |
| এব | = | ই | ক্রিয়তে | = | করা হয় |
| যৎ | = | যাহা | সঃ | = | সেই |
| নিয়তম্ | = | শাস্ত্রবিধি দ্বারা নিয়ত | এব | = | ই |
| কর্ম্ম | = | (কর্ত্তব্য) কর্ম্ম | সাত্ত্বিকঃ | = | সাত্ত্বিক |
| সঙ্গম্ | = | আসক্তিকে | ত্যাগঃ | = | ত্যাগ |
| | | | মতঃ | = | মানা যায় |

অর্থাৎ কর্ত্তব্য কর্ম্মসমূহ স্বরূপতঃ ত্যাগ না করিয়া তাহাতে যে আসক্তি ও ফলকামনার ত্যাগ তাহাই সাত্ত্বিক ত্যাগ।

রাগদ্বেষের ত্যাগ দ্বারা ত্যাগীর লক্ষণ।

ন দ্বেষ্ট্যকুশলং কর্ম্ম কুশলে নানুষজ্জতে।
ত্যাগী সত্ত্বসমাবিষ্টো মেধাবী ছিন্নসংশয়ঃ ॥১০॥

ন, দ্বেষ্টি, অকুশলম্, কর্ম্ম, কুশলে, ন, অনুষজ্জতে,
ত্যাগী, সত্ত্বসমাবিষ্টঃ, মেধাবী, ছিন্নসংশয়ঃ ॥১০॥

এবং হে অর্জুন, যে পুরুষ—

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| অকুশলম্ | = | অকল্যাণকারক | | | | (সে) |
| কর্ম্ম | = | কর্ম্মকে | | সত্ত্ব-সমাবিষ্টঃ | = | শুদ্ধ সত্ত্বগুণ-বিশিষ্ট পুরুষই |
| ন দ্বেষ্টি | = | দ্বেষ করে না | | | | |
| কুশলে | = | কল্যাণকারক কর্ম্মে | | ছিন্নসংশয়ঃ | = | সংশয় রহিত |
| ন অনুষজ্জতে | = | আসক্ত হয় না | | মেধাবী | = | জ্ঞানবান্ (ও) |
| | | | | ত্যাগী | = | ত্যাগী |

স্বরূপতঃ সর্ব্ব কর্ম্ম ত্যাগে অশক্যতা কথন এবং কর্ম্মফল ত্যাগ দ্বারা ত্যাগীর লক্ষণ।

ন হি দেহভৃতা শক্যং ত্যক্তুং কর্ম্মাণ্যশেষতঃ।
যস্তু কর্ম্মফলত্যাগী স ত্যাগীত্যভিধীয়তে ॥১১॥

ন, হি, দেহভৃতা, শক্যম্, ত্যক্তুম্, কর্ম্মাণি, অশেষতঃ,
যঃ, তু, কর্ম্মফলত্যাগী, সঃ, ত্যাগী, ইতি, অভিধীয়তে ॥১১॥

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| হি | = | কেননা | | কর্ম্মাণি | = | সকল কর্ম্ম |
| দেহভৃতা | = | দেহধারী পুরুষ দ্বারা | | ত্যক্তুম্ | = | ত্যাগ করা |
| | | | | ন শক্যম্ | = | শক্য নহে |
| অশেষতঃ | = | সম্পূর্ণরূপে | | (তস্মাৎ) | = | সেই জন্য |

যঃ = যে পুরুষ
কর্ম্মফল-ত্যাগী = কর্ম্মফলের ত্যাগী
সঃ = সে
তু = ই (পুরুষ)
ত্যাগী = ত্যাগী
ইতি = এইরূপ
অভিধীয়তে = কথিত হয়

সকাম পুরুষগণের কর্ম্মফল প্রাপ্তি এবং ত্যাগী পুরুষগণের সর্ব্বথা কর্ম্ম-ফলের অভাব কথন।

অনিষ্টমিষ্টং মিশ্রঞ্চ ত্রিবিধং কর্ম্মণঃ ফলম্ ।
ভবত্যত্যাগিনাং প্রেত্য ন তু সন্ন্যাসিনাং ক্বচিৎ॥ ১২॥

অনিষ্টম্, ইষ্টম্, মিশ্রম্, চ, ত্রিবিধম্, কর্ম্মণঃ, ফলম্,
ভবতি, অত্যাগিনাম্, প্রেত্য, ন, তু, সন্ন্যাসিনাম্, ক্বচিৎ ॥১২॥

এবং—

অত্যাগিনাম্ = সকামী পুরুষগণের
কর্ম্মণঃ = কর্ম্মের ( ই )
ইষ্টম্ = ভাল
অনিষ্টম্ = মন্দ
চ = আর
মিশ্রম্ = মিলিত
( ইতি ) = এরূপ
ত্রিবিধম্ = তিন প্রকার
ফলম্ = ফল
প্রেত্য = মৃত্যুর পরে (ও)
ভবতি = হয়
তু = এবং
সন্ন্যাসিনাম্ = ত্যাগী * পুরুষদের
( কর্ম্মের ফল )
ক্বচিৎ = কোনকালেও
ন = হয় না ;

কারণ তাহাদের দ্বারা যে সকল কর্ম্ম হয় তাহা প্রকৃত পক্ষে কর্ম্ম নহে।

* যিনি সকল কর্ত্তব্য কর্ম্মের ফল, আসক্তি ও কর্ত্তৃত্বের অভিমান পরিত্যাগ করিয়াছেন তাঁহারই নাম ত্যাগী।

সর্ব্ব কর্ম্ম সম্পন্ন হওয়াতে অধিষ্ঠানাদি পঞ্চ হেতুর নিরূপণ।

পঞ্চৈতানি মহাবাহো কারণানি নিবোধ মে।
সাংখ্যে কৃতান্তে প্রোক্তানি সিদ্ধয়ে সর্ব্বকর্ম্মণাম্ ॥১৩॥

পঞ্চ, এতানি, মহাবাহো, কারণানি, নিবোধ, মে,
সাংখ্যে, কৃতান্তে, প্রোক্তানি, সিদ্ধয়ে, সর্ব্বকর্ম্মণাম্ ॥১৩॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মহাবাহো | = | হে মহাবাহো, | কৃতান্তে | = | সিদ্ধান্তে |
| সর্ব্ব-কর্ম্মণাম্ | = | সকল কর্ম্মের | প্রোক্তানি | = | কথিত হইয়াছে |
| সিদ্ধয়ে | = | সিদ্ধির নিমিত্ত * | ( তানি ) | = | সে সকল |
| এতানি | = | এই | | | (তুমি) |
| পঞ্চ | = | পাঁচ | মে | = | আমার নিকট হইতে |
| কারণানি | = | হেতু | নিবোধ | = | উত্তম প্রকারে জান |
| সাংখ্যে | = | সাংখ্য | | | |

অধিষ্ঠানং তথা কর্ত্তা করণঞ্চ পৃথগ্বিধম্।
বিবিধাশ্চ পৃথক্ চেষ্টা দৈবং চৈবাত্র পঞ্চমম্ ॥১৪॥

অধিষ্ঠানম্, তথা, কর্ত্তা, করণম্, চ, পৃথগ্বিধম্,
বিবিধাঃ, চ, পৃথক্, চেষ্টাঃ, দৈবম্, চ, এব, অত্র, পঞ্চমম্ ॥১৪॥

হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অত্র | = | এই বিষয়ে | চ | = | এবং |
| অধিষ্ঠানম্ | = | আধার † | কর্ত্তা | = | কর্ত্তা |

* অর্থাৎ সম্পূর্ণ কর্ম্ম সিদ্ধ হওয়াতে।

† যাহাকে আশ্রয় করিয়া কর্ম্ম করা যায় তাহার নাম আধার।

৩০

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | ও | চেষ্টাঃ | = | চেষ্টা (এবং) |
| পৃথগ্বিধম্ | = | পৃথক্ পৃথক্ | তথা | = | সেইরূপ |
| করণম্ | = | করণ * | এব | = | ই |
| চ | = | আর | পঞ্চমম্ | = | পঞ্চম হেতু |
| বিবিধাঃ | = | নানাপ্রকার | দৈবম্ | = | দৈব † |
| পৃথক্ | = | পৃথক্ পৃথক্ | | | (কথিত হইয়াছে) |

শরীরবাঙ্মনোভির্যৎ কর্ম্ম প্রারভতে নরঃ।
ন্যায্যং বা বিপরীতং বা পঞ্চৈতে তস্য হেতবঃ ॥১৫॥

শরীরবাঙ্মনোভিঃ, যৎ, কর্ম্ম, প্রারভতে, নরঃ,
ন্যায্যম্, বা, বিপরীতম্, বা, পঞ্চ, এতে, তস্য, হেতবঃ ॥১৫॥

কেননা—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| নরঃ | = | মনুষ্য | যৎ | = | যাহা (কিছু) |
| শরীরবাঙ্-মনোভিঃ | = | কায়মনোবাক্য দ্বারা | কর্ম্ম | = | কর্ম্ম |
| | | | প্রারভতে | = | আরম্ভ করে |
| ন্যায্যম্ | = | শাস্ত্রানুসারে | তস্য | = | তাহার |
| বা | = | অথবা | এতে | = | এই |
| বিপরীতম্ | = | বিপরীত | পঞ্চ | = | পাঁচটী (ই) |
| বা | = | ও | হেতবঃ | = | কারণ |

* যে যে ইন্দ্রিয়াদি ও সাধন দ্বারা কর্ম্ম করা যায় তাহাদের নাম করণ।

† পূর্ব্বকৃত শুভাশুভ কর্ম্মের সংস্কারের নাম দৈব।

আত্মাকে কর্ত্তা মাননকারীর নিন্দা।

তত্রৈবং সতি কর্ত্তারমাত্মানং কেবলং তু যঃ।
পশ্যত্যকৃতবুদ্ধিত্বান্ন স পশ্যতি দুর্ম্মতিঃ ॥১৬॥

তত্র, এবম্, সতি, কর্ত্তারম্, আত্মানম্, কেবলম্, তু, যঃ, পশ্যতি, অকৃতবুদ্ধিত্বাৎ, ন, সঃ, পশ্যতি, দুর্ম্মতিঃ ॥১৬॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তু | = | কিন্তু | আত্মানম্ | = | আত্মাকে |
| এবম্ | = | এইরূপ | কর্ত্তারম্ | = | কর্ত্তা |
| সতি | = | হইলেও | পশ্যতি | = | দেখে |
| যঃ | = | যে পুরুষ | সঃ | = | সেই |
| অকৃত-বুদ্ধিত্বাৎ | = | অশুদ্ধ বুদ্ধি * হওয়ার দরুণ | দুর্ম্মতিঃ | = | মলিন বুদ্ধি বিশিষ্ট অজ্ঞানী |
| তত্র | = | ঐ বিষয়ে | | | |
| কেবলম্ | = | কেবল শুদ্ধ স্বরূপ | ন পশ্যতি | = | যথার্থ দেখে না |

যাঁহারা আত্মাকে অকর্ত্তা মানেন তাঁহাদের প্রশংসা।

যস্য নাহঙ্কৃতো ভাবো বুদ্ধির্যস্য ন লিপ্যতে।
হত্বাপি স ইমাল্লোঁকান্ ন হন্তি ন নিবধ্যতে ॥১৭॥

যস্য, ন, অহঙ্কৃতঃ, ভাবঃ, বুদ্ধিঃ, যস্য, ন, লিপ্যতে, হত্বা, অপি, সঃ, ইমান্, লোকান্, ন, হন্তি, ন, নিবধ্যতে ॥১৭॥

এবং হে অর্জ্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যস্য | = | যে পুরুষের (অন্তঃকরণে) | অহঙ্কৃতঃ | = | আমি কর্ত্তা (এরূপ) |

* সৎসঙ্গ ও শাস্ত্রের অভ্যাসদ্বারা ও ভগবদর্থ কর্ম্ম ও উপাসনা দ্বারা মনুষ্যের বুদ্ধি শুদ্ধ হয়, এই নিমিত্ত যে উপরোক্ত সাধনা রহিত তাহার বুদ্ধি অশুদ্ধ এইরূপ বুঝিতে হইবে।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ভাবঃ | = | ভাব | সঃ | = | সেই পুরুষ |
| ন | = | নাই | ইমান্ | = | এই সব |
| | | ( আর ) | লোকান্ | = | লোককে |
| যস্য | = | যাহার | হত্বা | = | হনন করিয়া |
| বুদ্ধিঃ | = | বুদ্ধি (সাংসারিক পদার্থতে ও সকল কর্ম্মতে ) | অপি | = | ও (প্রকৃতপক্ষে) |
| | | | ন হন্তি | = | হনন করে না ( আর ) |
| ন লিপ্যতে | = | লিপ্ত হয় না | ন নিবধ্যতে | = | পাপে বদ্ধও হয় * না |

কর্ম্মপ্রেরক এবং কর্ম্মসংগ্রহের নির্ণয়।

জ্ঞানং জ্ঞেয়ং পরিজ্ঞাতা ত্রিবিধা কর্ম্মচোদনা।
করণং কর্ম্ম কর্ত্তেতি ত্রিবিধঃ কর্ম্মসংগ্রহঃ ॥১৮॥

জ্ঞানম্, জ্ঞেয়ম্, পরিজ্ঞাতা, ত্রিবিধা, কর্ম্মচোদনা,
করণম্, কর্ম্ম, কর্ত্তা, ইতি, ত্রিবিধঃ, কর্ম্মসংগ্রহঃ ॥১৮॥

---

* যেরূপ অগ্নি, বায়ু ও জলদ্বারা প্রারব্ধবশতঃ কোন প্রাণীর হিংসা দেখিতে পাওয়া যায় তথাপি তাহা প্রকৃত হিংসা নহে সেরূপ, যে পুরুষের দেহে অভিমান নাই এবং স্বার্থরহিত কেবল সংসারের হিতের নিমিত্তই যাহার সকল ক্রিয়া হইয়া থাকে সেই পুরুষের শরীর এবং ইন্দ্রিয়াদিদ্বারা যদি কোনও প্রাণীর হিংসা লোক দৃষ্টিতে দেখা যায় তথাপি তাহা বাস্তবপক্ষে হিংসা নহে, কেননা আসক্তি, স্বার্থ ও অহঙ্কার না হইলে কোনও প্রাণীর হিংসা হইতেই পারেনা এবং কর্ত্তৃত্বাভিমান ব্যতিরেকে কৃত কর্ম্ম বাস্তবিক অকর্ম্মই হয়, এই নিমিত্ত সেইপুরুষ পাপে বদ্ধ হয় না।

তথা হে ভারত—

পরিজ্ঞাতা = জ্ঞাতা *
জ্ঞানম্ = জ্ঞান † (আর)
জ্ঞেয়ম্ = জ্ঞেয় ‡
ত্রিবিধা = এই তিন প্রকার
কর্ম্মচোদনা = { কর্ম্মের প্রেরক অর্থাৎ এই তিনের সংযোগেতেই কর্ম্মে প্রবৃত্ত হইবার ইচ্ছা উৎপন্ন হয় }

( এবং )
কর্ত্তা = কর্ত্তা §
করণম্ = করণ ¶ (আর)
কর্ম্ম = ক্রিয়া ♰
ইতি = এই
ত্রিবিধঃ = তিন প্রকার
কর্ম্মসংগ্রহঃ = { কর্ম্মের সংগ্রহ অর্থাৎ এই তিনের সংযোগেই কর্ম্ম সিদ্ধি হয় }

গুণত্রয়ের অনুসারে জ্ঞান, কর্ম্ম এবং কর্ত্তার ভেদ শুনিবার জন্য ভগবানের আজ্ঞা।

জ্ঞানং কর্ম্ম চ কর্ত্তা চ ত্রিধৈব গুণভেদতঃ।
প্রোচ্যতে গুণসংখ্যানে যথাবচ্ছৃণু তান্যপি ॥১৯॥

জ্ঞানম্, কর্ম্ম, চ, কর্ত্তা, চ, ত্রিধা, এব, গুণভেদতঃ,
প্রোচ্যতে, গুণসংখ্যানে, যথাবৎ, শৃণু, তানি, অপি ॥১৯॥

---

* যে জানে তাহার নাম 'জ্ঞাতা'।

† যাহা দ্বারা জানা যায় তাহাকে 'জ্ঞান' কহে।

‡ জ্ঞানের বিষয়ীভূত পদার্থের নাম 'জ্ঞেয়'।

§ কর্ম্মকারীর নাম 'কর্ত্তা'।

¶ যে সকল সাধনদ্বারা কর্ম্ম করা যায় তাহাদিগের নাম 'করণ'।

♰ করার নাম ক্রিয়া।

ঐ সকলের মধ্যে—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| জ্ঞানম্ | = | জ্ঞান | ত্রিধা | = | তিন প্রকারে |
| চ | = | এবং | প্রোচ্যতে | = | কথিত হইয়াছে |
| কর্ম্ম | = | কর্ম্ম | তানি | = | সেসকল |
| চ | = | আর | অপি | = | ও (তুমি) (আমার নিকট হইতে) |
| কর্ত্তা | = | কর্ত্তা | | | |
| এব | = | ও | | | |
| গুণভেদতঃ | = | গুণভেদে | যথাবৎ | = | উত্তমরূপে |
| গুণসংখ্যানে | = | সাংখ্য শাস্ত্রে | শৃণু | = | শ্রবণ কর |

সাত্ত্বিক জ্ঞানের লক্ষণ।

সর্ব্বভূতেষু যেনৈকং ভাবমব্যয়মীক্ষতে।
অবিভক্তং বিভক্তেষু তজ্‌জ্ঞানং বিদ্ধি সাত্ত্বিকম্ ॥২০॥

সর্ব্বভূতেষু, যেন, একম্, ভাবম্, অব্যয়ম্, ঈক্ষতে,
অবিভক্তম্, বিভক্তেষু, তৎ, জ্ঞানম্, বিদ্ধি, সাত্ত্বিকম্ ॥২০॥

হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যেন | = | যে জ্ঞান দ্বারা (মনুষ্য) | অবিভক্তম্ | = | বিভাগ রহিত (সমভাবেস্থিত) |
| বিভক্তেষু | = | পৃথক্ পৃথক্ | ঈক্ষতে | = | দেখে |
| সর্ব্বভূতেষু | = | সকল ভূতে | তৎ | = | সেই |
| একম্ | = | এক | জ্ঞানম্ | = | জ্ঞানকে (তুমি) |
| অব্যয়ম্ | = | অবিনাশী | সাত্ত্বিকম্ | = | সাত্ত্বিক |
| ভাবম্ | = | পরমাত্মভাবকে | বিদ্ধি | = | জান |

রাজস জ্ঞানের লক্ষণ।

পৃথক্‌ত্বেন তু যজ্‌জ্ঞানং নানাভাবান্ পৃথগ্‌বিধান্।
বেত্তি সর্ব্বেষু ভূতেষু তজ্‌জ্ঞানং বিদ্ধি রাজসম্ ॥২১॥

পৃথক্‌ত্বেন, তু, যৎ, জ্ঞানম্, নানাভাবান্, পৃথগ্বিধান্,
বেত্তি, সর্ব্বেষু, ভূতেষু, তৎ, জ্ঞানম্, বিদ্ধি, রাজসম্ ॥২১॥

| | | | | |
|---|---|---|---|---|
| তু = এবং | | পৃথক্‌ত্বেন = পৃথক্ পৃথক্ করিয়া |
| যৎ = যে | | |
| জ্ঞানম্ = জ্ঞান, অর্থাৎ যে জ্ঞান দ্বারা মনুষ্য | | বেত্তি = জানে |
| সর্ব্বেষু = সকল | | তৎ = সেই |
| ভূতেষু = ভূতে | | জ্ঞানম্ = জ্ঞানকে |
| পৃথগ্বিধান্ = ভিন্ন ভিন্ন প্রকার | | (তুমি) |
| নানা ভাবান্ = অনেক ভাবকে | | রাজসম্ = রাজস |
| | | বিদ্ধি = জান। |

তামস জ্ঞানের লক্ষণ।

যত্তু কৃৎস্নবদেকস্মিন্ কার্য্যে সক্তমহৈতুকম্।
অতত্ত্বার্থবদল্পঞ্চ তত্তামসমুদাহৃতম্ ॥২২॥

যৎ, তু, কৃৎস্নবৎ, একস্মিন্, কার্য্যে, সক্তম্, অহৈতুকম্,
অতত্ত্বার্থবৎ, অল্পম্, চ, তৎ, তামসম্, উদাহৃতম্ ॥২২॥

| | |
|---|---|
| তু = এবং | কার্য্যে = কার্য্যরূপ শরীরেই |
| যৎ = যে জ্ঞান | কৃৎস্নবৎ = সম্পূর্ণতার সদৃশ |
| একস্মিন্ = এক | |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| সক্তম্ | = | আসক্ত হয় * | অল্পম্ | = | তুচ্ছ |
| চ | = | আর (যে) | তৎ | = | সেই |
| অহৈতুকম্ | = | যুক্তি শূন্য | | | (জ্ঞান) |
| অতত্ত্বার্থবৎ | = | তত্ত্বার্থ রহিত | তামসম্ | = | তামস |
| | | (এবং) | উদাহৃতম্ | = | কথিত হইয়াছে |

সাত্ত্বিক কর্ম্মের লক্ষণ।

নিয়তং সঙ্গরহিতমরাগদ্বেষতঃ কৃতম্।
অফলপ্রেপ্সুনা কর্ম্ম যত্তৎ সাত্ত্বিকমুচ্যতে ॥২৩॥

নিয়তম্, সঙ্গরহিতম্, অরাগদ্বেষতঃ, কৃতম্,
অফলপ্রেপ্সুনা, কর্ম্ম, যৎ, তৎ, সাত্ত্বিকম্, উচ্যতে ॥২৩॥

এবং হে অর্জ্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যৎ | = | যে | অরাগ-দ্বেষতঃ | = | রাগদ্বেষ বিনা |
| নিয়তম্ | = | শাস্ত্রবিধি দ্বারা নিয়ত (এবং) | কৃতম্ | = | কৃত হয় |
| সঙ্গ-রহিতম্ | = | কর্তৃত্বাভিমান রহিত | তৎ | = | সেই |
| কর্ম্ম | = | কর্ম্ম | | | (কর্ম্ম) |
| অফল-প্রেপ্সুনা | = | ফলাকাঙ্ক্ষাশূন্য পুরুষ দ্বারা | সাত্ত্বিকম্ | = | সাত্ত্বিক |
| | | | উচ্যতে | = | কথিত হয়। |

* অর্থাৎ যে বিপরীত জ্ঞানদ্বারা মনুষ্য এক ক্ষণভঙ্গুর নাশবান্ শরীরকেই আত্মা মনে করিয়া উহাতেই সর্ব্বস্বের মত আসক্ত থাকে।

রাজস কর্ম্মের লক্ষণ।

যত্তু কামেপ্সুনা কর্ম্ম সাহঙ্কারেণ বা পুনঃ।
ক্রিয়তে বহুলায়াসং তদ্রাজসমুদাহৃতম্ ॥২৪॥

যৎ, তু, কামেপ্সুনা, কর্ম্ম, সাহঙ্কারেণ, বা, পুনঃ,
ক্রিয়তে, বহুলায়াসম্, তৎ, রাজসম্, উদাহৃতম্ ॥২৪॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তু | = | এবং | বা | = | ও |
| যৎ | = | যে | সাহঙ্কারেণ | = | অহঙ্কার যুক্ত পুরুষ দ্বারা |
| কর্ম্ম | = | কর্ম্ম | | | |
| বহুলায়াসম্ | = | বহু পরিশ্রমযুক্ত | ক্রিয়তে | = | কৃত হয় |
| | | | তৎ | = | সেই ( কর্ম্ম ) |
| পুনঃ | = | আর | রাজসম্ | = | রাজস |
| কামেপ্সুনা | = | ফলপ্রার্থী | উদাহৃতম্ | = | কথিত হইয়াছে |

তামস কর্ম্মের লক্ষণ।

অনুবন্ধং ক্ষয়ং হিংসামনবেক্ষ্য চ পৌরুষম্।
মোহাদারভ্যতে কর্ম্ম যত্তত্তামসমুচ্যতে ॥২৫॥

অনুবন্ধম্, ক্ষয়ম্, হিংসাম্, অনবেক্ষ্য, চ, পৌরুষম্,
মোহাৎ, আরভ্যতে, কর্ম্ম, যৎ, তৎ, তামসম্, উচ্যতে ॥২৫॥

তথা—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অনুবন্ধম্ | = | পরিণাম | পৌরুষম্ | = | সামর্থ্য |
| ক্ষয়ম্ | = | হানি | অনবেক্ষ্য | = | বিচার না করিয়া |
| হিংসাম্ | = | হিংসা | যৎ | = | যে |
| চ | = | এবং | কর্ম্ম | = | কর্ম্ম |

| | | | |
|---|---|---|---|
| মোহাৎ | = কেবল অজ্ঞান দ্বারা | তৎ | = সেই কর্ম্ম |
| | | তামসম্ | = তামস |
| আরভ্যতে | = আরব্ধ হয় | উচ্যতে | = কথিত হয়। |

সাত্ত্বিক কর্ত্তার লক্ষণ।

মুক্তসঙ্গোঽনহংবাদী ধৃত্যুৎসাহসমন্বিতঃ।
সিদ্ধ্যসিদ্ধ্যোর্নির্ব্বিকারঃ কর্ত্তা সাত্ত্বিক উচ্যতে ॥২৬॥

মুক্তসঙ্গঃ, অনহংবাদী, ধৃত্যুৎসাহসমন্বিতঃ,
সিদ্ধ্যসিদ্ধ্যোঃ, নির্ব্বিকারঃ, কর্ত্তা, সাত্ত্বিকঃ, উচ্যতে ॥২৬॥

এবং হে অর্জুন যে কর্ত্তা—

| | | | |
|---|---|---|---|
| মুক্তসঙ্গঃ | = আসক্তি রহিত | নির্ব্বিকারঃ | = হর্ষশোকাদি বিকার রহিত |
| অনহংবাদী | = অহঙ্কারবাদিতা শূন্য | | (সেই) |
| ধৃত্যুৎসাহ-সমন্বিতঃ | = ধৈর্য্য এবং উৎসাহযুক্ত (এবং) | কর্ত্তা | = কর্ত্তা |
| সিদ্ধ্য-সিদ্ধ্যোঃ | = কার্য্যের সিদ্ধি হওয়া ও না হওয়াতে | সাত্ত্বিকঃ | = সাত্ত্বিক |
| | | উচ্যতে | = কথিত হয়। |

রাজস কর্ত্তার লক্ষণ।

রাগী কর্ম্মফলপ্রেপ্সুর্লুব্ধো হিংসাত্মকোঽশুচিঃ।
হর্ষশোকান্বিতঃ কর্ত্তা রাজসঃ পরিকীর্ত্তিতঃ ॥২৭॥

রাগী, কর্ম্মফলপ্রেপ্সুঃ, লুব্ধঃ, হিংসাত্মকঃ, অশুচিঃ,
হর্ষশোকান্বিতঃ, কর্ত্তা, রাজসঃ, পরিকীর্ত্তিতঃ ॥২৭॥

এবং যে—

রাগী = আসক্তিযুক্ত
কর্ম্মফল-প্রেপ্সুঃ = কর্ম্মফল প্রাপ্তি ইচ্ছুক
লুব্ধঃ = লোভী
(আর)
হিংসাত্মকঃ = অন্যকে কষ্ট দেওয়ার স্বভাব বিশিষ্ট
অশুচিঃ = অশুদ্ধাচারী

(ও)
হর্ষ-শোকা-ন্বিতঃ = হর্ষশোকাদি-যুক্ত
(সেই)
কর্ত্তা = কর্ত্তা
রাজসঃ = রাজস
পরি-কীর্ত্তিতঃ = কথিত হইয়াছে;

তামস কর্ত্তার লক্ষণ।

অযুক্তঃ প্রাকৃতঃ স্তব্ধঃ শঠো নৈষ্কৃতিকোঽলসঃ।
বিষাদী দীর্ঘসূত্রী চ কর্ত্তা তামস উচ্যতে ॥২৮॥

অযুক্তঃ, প্রাকৃতঃ, স্তব্ধঃ, শঠঃ, নৈষ্কৃতিকঃ, অলসঃ,
বিষাদী, দীর্ঘসূত্রী, চ, কর্ত্তা, তামসঃ, উচ্যতে ॥২৮॥

এবং যে—

অযুক্তঃ = বিক্ষিপ্তচিত্ত
প্রাকৃতঃ = শিক্ষারহিত
স্তব্ধঃ = গর্ব্বিত
শঠঃ = ধূর্ত্ত (ও)
নৈষ্কৃতিকঃ = অপরের জীবিকা নাশক

(আর)
বিষাদী = শোককারী স্বভাব বিশিষ্ট
অলসঃ = অলস
চ = এবং

| | | | | | |
|---|---|---|---|---|---|
| দীর্ঘসূত্রী | = | দীর্ঘসূত্রী * (সেই) | তামসঃ | = | তামস |
| কর্ত্তা | = | কর্ত্তা | উচ্যতে | = | কথিত হয়। |

গুণত্রয়ের অনুসারে বুদ্ধি এবং ধৃতির ভেদ শুনিবার নিমিত্ত ভগবানের আজ্ঞা।

বুদ্ধের্ভেদং ধৃতেশ্চৈব গুণতস্ত্রিবিধং শৃণু।
প্রোচ্যমানমশেষেণ পৃথক্ত্বেন ধনঞ্জয় ॥২৯॥

বুদ্ধেঃ, ভেদম্, ধৃতেঃ, চ, এব, গুণতঃ, ত্রিবিধম্, শৃণু,
প্রোচ্যমানম্, অশেষেণ, পৃথক্ত্বেন, ধনঞ্জয় ॥২৯॥

আর—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ধনঞ্জয় | = | হে অর্জুন (তুমি) | ভেদম্ | = | ভেদ |
| বুদ্ধেঃ | = | বুদ্ধির | অশেষেণ | = | সম্পূর্ণরূপে |
| চ | = | এবং | পৃথক্ত্বেন | = | বিভাগপূর্ব্বক |
| ধৃতেঃ | = | ধারণশক্তির | (ময়া) | = | আমার দ্বারা |
| এব | = | ও | প্রোচ্যমানম্ | = | কথিত (হইতেছে) |
| গুণতঃ | = | সত্ত্বাদি গুণভেদে | | | |
| ত্রিবিধম্ | = | তিন প্রকার | শৃণু | = | শ্রবণ কর। |

সাত্ত্বিকী বুদ্ধির লক্ষণ।

প্রবৃত্তিঞ্চ নিবৃত্তিঞ্চ কার্য্যাকার্য্যে ভয়াভয়ে।
বন্ধং মোক্ষঞ্চ যা বেত্তি বুদ্ধিঃ সা পার্থ সাত্ত্বিকী ॥৩০॥

প্রবৃত্তিম্, চ, নিবৃত্তিম্, চ, কার্য্যাকার্য্যে, ভয়াভয়ে,
বন্ধম্, মোক্ষম্, চ, যা, বেত্তি, বুদ্ধিঃ, সা, পার্থ, সাত্ত্বিকী ॥৩০॥

* দীর্ঘসূত্রী তাহাকে বলা হয় যে অল্পকালে সম্পূর্ণ হইবার মত সাধারণ কার্য্যকেও "পরে করিব" এইরূপ আশাতে বহুকালেও পূর্ণ করেনা।

| | | |
|---|---|---|
| পার্থ | = | হে পার্থ |
| প্রবৃত্তিম্ | = | প্রবৃত্তিমার্গ * |
| চ | = | এবং |
| নিবৃত্তিম্ | = | নিবৃত্তিমার্গ † |
| চ | = | আর |
| কার্য্যা-কার্য্যে | = | কর্ত্তব্য এবং অকর্ত্তব্যকে |
| ভয়াভয়ে | = | ভয় ও অভয়কে (এবং) |
| বন্ধম্ | = | বন্ধন |
| চ | = | ও |
| মোক্ষম্ | = | মোক্ষকে |
| যা | = | যে বুদ্ধি |
| বেত্তি | = | তত্ত্বতঃ জানে |
| সা | = | সেই |
| বুদ্ধিঃ | = | বুদ্ধি |
| সাত্ত্বিকী | = | সাত্ত্বিকী। |

রাজসী বুদ্ধির লক্ষণ।

যয়া ধর্ম্মমধর্ম্মঞ্চ কার্য্যঞ্চাকার্য্যমেব চ।
অযথাবৎ প্রজানাতি বুদ্ধিঃ সা পার্থ রাজসী ॥৩১॥

যয়া, ধর্ম্মম্, অধর্ম্মম্, চ, কার্য্যম্, চ, অকার্য্যম্, এব, চ,
অযথাবৎ, প্রজানাতি, বুদ্ধিঃ, সা, পার্থ, রাজসী ॥৩১॥

এবং—

| | | |
|---|---|---|
| পার্থ | = | হে পার্থ |
| যয়া | = | যে বুদ্ধি দ্বারা (মনুষ্য) |
| ধর্ম্মম্ | = | ধর্ম্ম |
| চ | = | আর |
| অধর্ম্মম্ | = | অধর্ম্ম |

---

* গৃহস্থাশ্রমে থাকিয়া ফল এবং আসক্তিকে ত্যাগ করিয়া ভগবদর্পণ বুদ্ধিতে কেবল লোকশিক্ষার নিমিত্ত জনক রাজার ন্যায় আচরণের নাম "প্রবৃত্তি মার্গ"।

† দেহাভিমানকে ত্যাগ করিয়া কেবল সচ্চিদানন্দঘন পরমাত্মাতে একীভাবে স্থিত হইয়া শ্রীশুকদেব ও সনকাদি ঋষির ন্যায় সংসারে উপরত হইয়া বিচরণ করার নাম "নিবৃত্তিমার্গ"।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | এবং | অযথাবৎ প্রজানাতি | = | যথার্থ জানে না |
| কার্য্যম্ | = | কর্ত্তব্য | সা | = | সেই |
| চ | = | ও | বুদ্ধিঃ | = | বুদ্ধি |
| অকার্য্যম্ | = | অকর্ত্তব্য | রাজসী | = | রাজসী। |
| এব | = | ও | | | |

তামসী বুদ্ধির লক্ষণ।

অধর্ম্মং ধর্ম্মমিতি যা মন্যতে তমসাবৃতা।
সর্ব্বার্থান্ বিপরীতাংশ্চ বুদ্ধিঃ সা পার্থ তামসী ॥৩২॥

অধর্ম্মম্, ধর্ম্মম্, ইতি, যা, মন্যতে, তমসা, আবৃতা,
সর্ব্বার্থান্, বিপরীতান্, চ, বুদ্ধিঃ, সা, পার্থ, তামসী ॥৩২॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| পার্থ | = | হে অর্জ্জুন | চ | = | এবং (আরও) |
| যা | = | যে | সর্ব্বার্থান্ | = | সকল বিষয়কেই |
| তমসা | = | তমোগুণ দ্বারা | বিপরীতান্ | = | বিপরীত |
| আবৃতা | = | আবৃতবুদ্ধি | (মন্যতে) | = | মানে |
| অধর্ম্মম্ | = | অধর্ম্মকে | সা | = | সেই |
| ধর্ম্মম্ | = | ধর্ম্ম | বুদ্ধিঃ | = | বুদ্ধি |
| ইতি | = | এইরূপ | তামসী | = | তামসী। |
| মন্যতে | = | মানে | | | |

সাত্ত্বিকী ধৃতির লক্ষণ।

ধৃত্যা যয়া ধারয়তে মনঃপ্রাণেন্দ্রিয়ক্রিয়াঃ।
যোগেনাব্যভিচারিণ্যা ধৃতিঃ সা পার্থ সাত্ত্বিকী ॥৩৩॥

ধৃত্যা, যয়া, ধারয়তে, মনঃপ্রাণেন্দ্রিয়ক্রিয়াঃ,
যোগেন, অব্যভিচারিণ্যা, ধৃতিঃ, সা, পার্থ, সাত্ত্বিকী ॥৩৩॥

এবং—

| | | |
|---|---|---|
| পার্থ | = | হে পার্থ |
| যোগেন | = | ধ্যানযোগ কর্তৃক |
| যয়া | = | যে |
| অব্যভি-চারিণ্যা | = | অব্যভি-চারিণী * |
| ধৃত্যা | = | ধারণাদ্বারা (মনুষ্য) |
| মনঃপ্রাণে-ন্দ্রিয়ক্রিয়াঃ | = | মন, প্রাণ এবং ইন্দ্রিয়গণের ক্রিয়া সমূহকে † |
| ধারয়তে | = | ধারণ করে |
| সা | = | সেই |
| ধৃতিঃ | = | ধারণা |
| সাত্ত্বিকী | = | সাত্ত্বিকী |

রাজসী ধৃতির লক্ষণ।

যয়া তু ধর্ম্মকামার্থান্ ধৃত্যা ধারয়তেঽর্জ্জুন।
প্রসঙ্গেন ফলাকাঙ্ক্ষী ধৃতিঃ সা পার্থ রাজসী ॥৩৪॥

যয়া, তু, ধর্ম্মকামার্থান্, ধৃত্যা, ধারয়তে, অর্জুন,
প্রসঙ্গেন, ফলাকাঙ্ক্ষী, ধৃতিঃ, সা, পার্থ, রাজসী ॥৩৪॥

| | | |
|---|---|---|
| তু | = | এবং |
| পার্থ | = | হে পৃথাপুত্র |
| অর্জুন | = | অর্জুন |
| ফলাকাঙ্ক্ষী | = | ফলেচ্ছাযুক্ত মনুষ্য |
| প্রসঙ্গেন | = | অতি আসক্তির সহিত |
| যয়া | = | যে |
| ধৃত্যা | = | ধারণার দ্বারা |

---

* ভগবদ্বিষয় ছাড়া অন্য সাংসারিক বিষয়কে ধারণ করাই ব্যভিচার দোষ; ঐ দোষরহিত যে ধারণা, সেই অব্যভিচারিণী ধারণা।

† মন, প্রাণ এবং ইন্দ্রিয়গণকে ভগবৎপ্রাপ্তির নিমিত্ত ভজন, ধ্যান ও নিষ্কাম কর্ম্মতে প্রবর্ত্তিত করার নামই উহাদের ক্রিয়াকে ধারণ করা।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ধর্ম্মকামার্থান্ | = | ধর্ম্ম, অর্থ, এবং কামকে | সা | = | সেই |
| | | | ধৃতিঃ | = | ধারণা |
| ধারয়তে | = | ধারণ করে | রাজসী | = | রাজসী |

তামসী ধৃতির লক্ষণ।

যয়া স্বপ্নং ভয়ং শোকং বিষাদং মদমেব চ।
ন বিমুঞ্চতি দুর্ম্মেধা ধৃতিঃ সা পার্থ তামসী ॥৩৫॥

যয়া, স্বপ্নম্, ভয়ম্, শোকম্, বিষাদম্, মদম্, এব, চ,
ন, বিমুঞ্চতি, দুর্ম্মেধাঃ, ধৃতিঃ, সা, পার্থ, তামসী ॥৩৫॥

তথা—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| পার্থ | = | হে পার্থ | | | (এবং) |
| দুর্ম্মেধাঃ | = | দুষ্টবুদ্ধি মনুষ্য | মদম্ | = | মত্ততাকে |
| যয়া | = | যে | এব | = | ও |
| (ধৃত্যা) | = | ধারণা দ্বারা | | | |
| স্বপ্নম্ | = | নিদ্রা | ন বিমুঞ্চতি | = | পরিত্যাগ করেনা অর্থাৎ ধারণ করিয়া থাকে |
| ভয়ম্ | = | ভয় | | | |
| শোকম্ | = | চিন্তা | সা | = | সেই |
| চ | = | এবং | ধৃতিঃ | = | ধারণা |
| বিষাদম্ | = | দুঃখ | তামসী | = | তামসী |

গুণত্রয়ের অনুসারে সুখের ভেদ শুনিবার জন্য ভগবানের আজ্ঞা এবং সাত্ত্বিক সুখের লক্ষণ।

সুখং ত্বিদানীং ত্রিবিধং শৃণু মে ভরতর্ষভ।
অভ্যাসাদ্রমতে যত্র দুঃখান্তঞ্চ নিগচ্ছতি ॥৩৬॥

সুখম্, তু, ইদানীম্, ত্রিবিধম্, শৃণু, মে, ভরতর্ষভ,
অভ্যাসাৎ, রমতে, যত্র, দুঃখান্তম্, চ, নিগচ্ছতি ॥৩৬॥

হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ইদানীম্ | = | এক্ষণে | যত্র | = | যে সুখে (সাধকপুরুষ) |
| সুখম্ | = | সুখ | অভ্যাসাৎ | = | ভজন, ধ্যান এবং সেবাদির অভ্যাসে |
| তু | = | ও | রমতে | = | রমণ করে |
| ত্রিবিধম্ | = | তিনপ্রকার | চ | = | এবং |
| মে | = | আমার নিকট হইতে (তুমি) | দুঃখান্তম্ | = | দুঃখের অন্তকে |
| শৃণু | = | শ্রবণ কর | নিগচ্ছতি | = | প্রাপ্ত হয় |
| ভরতর্ষভ | = | হে ভরতশ্রেষ্ঠ | | | |

যত্তদগ্রে বিষমিব পরিণামেঽমৃতোপমম্।
তৎ সুখং সাত্ত্বিকং প্রোক্তমাত্মবুদ্ধিপ্রসাদজম্ ॥৩৭॥

যৎ, তৎ, অগ্রে, বিষম্, ইব, পরিণামে, অমৃতোপমম্,
তৎ, সুখম্, সাত্ত্বিকম্, প্রোক্তম্, আত্মবুদ্ধিপ্রসাদজম্ ॥৩৭॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তৎ | = | সেই (সুখ) | বিষম্ | = | বিষের |
| অগ্রে | = | প্রথম সাধনের আরম্ভকালে (যদ্যপি) | ইব | = | ন্যায় প্রতীত হয় * (কিন্তু) |
| | | | পরিণামে | = | পরিণামে |

* যেরূপ খেলাতে আসক্তিবিশিষ্ট বালকের প্রথম বিদ্যার অভ্যাস মূঢ়তাহেতু বিষের তুল্য ভাসমান হয় সেইরূপ বিষয়ে আসক্তিবিশিষ্ট পুরুষের ভগবদ্‌ভজন, ধ্যান, সেবাআদি সাধনের অভ্যাস মর্ম্ম না জানার দরুণ প্রথমাবস্থাতে বিষের মত বোধ হয়।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অমৃতোপমম্ | = | অমৃত তুল্য | সুখম্ | = | সুখ |
| ( অতঃ ) | = | এই নিমিত্ত | তৎ | = | তাহা |
| যৎ | = | যাহা | | | ( ই ) |
| আত্মবুদ্ধি-প্রসাদজম্ | = | ভগবদ্বিষয়ক বুদ্ধির প্রসাদ হইতে উৎপন্ন | সাত্ত্বিকম্ | = | সাত্ত্বিক |
| | | | প্রোক্তম্ | = | কথিত হইয়াছে |

রাজস সুখের লক্ষণ।

বিষয়েন্দ্রিয়সংযোগাদ্ যত্তদগ্রেঽমৃতোপমম্ ।
পরিণামে বিষমিব তৎ সুখং রাজসং স্মৃতম্ ॥৩৮॥

বিষয়েন্দ্রিয়সংযোগাৎ, যৎ, তৎ, অগ্রে, অমৃতোপমম্,
পরিণামে, বিষম্, ইব, তৎ, সুখম্, রাজসম্, স্মৃতম্ ॥৩৮॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যৎ | = | যে | অমৃতোপমম্ | = | অমৃতের ন্যায় (বোধ হয় কিন্তু) |
| সুখম্ | = | সুখ | পরিণামে | = | পরিণামে |
| বিষয়েন্দ্রিয়-সংযোগাৎ | = | বিষয় এবং ইন্দ্রিয়গণের সংযোগে | বিষম্ | = | বিষের * |
| | | | ইব | = | সদৃশ (হইয়া থাকে) |
| ( ভবতি ) | = | হয় | ( অতঃ ) | = | এই নিমিত্ত |
| তৎ | = | তাহা ( যদ্যপি ) | তৎ | = | সেই ( সুখ ) |
| অগ্রে | = | ভোগকালে | রাজসম্ | = | রাজস |
| | | | স্মৃতম্ | = | কথিত হইয়াছে। |

* বল, বীর্য্য, বুদ্ধি, ধন, উৎসাহ ও পরলোকের নাশক হওয়ায় বিষয় এবং ইন্দ্রিয়াদির সংযোগে উৎপন্ন সুখকে পরিণামে বিষের তুল্য বলা হইয়াছে।

তামস সুখের লক্ষণ।

যদগ্রে চানুবন্ধে চ সুখং মোহনমাত্মনঃ।
নিদ্রালস্যপ্রমাদোত্থং তত্তামসমুদাহৃতম্ ॥৩৯॥

যৎ, অগ্রে, চ, অনুবন্ধে, চ, সুখম্, মোহনম্, আত্মনঃ, নিদ্রালস্যপ্রমাদোত্থম্, তৎ, তামসম্, উদাহৃতম্ ॥৩৯॥

এবং—

| | | | |
|---|---|---|---|
| যৎ = যে | | তৎ = সেই | |
| সুখম্ = সুখ | | নিদ্রালস্যপ্রমাদোত্থম্ = নিদ্রা, আলস্য ও প্রমাদ হইতে উৎপন্ন | |
| অগ্রে = ভোগকালে | | | |
| চ = এবং | | | |
| অনুবন্ধে = পরিণামে | | ( সুখ ) | |
| চ = ও | | | |
| আত্মনঃ = আত্মার | | তামসম্ = তামস | |
| মোহনম্ = মোহকারী | | উদাহৃতম্ = কথিত হইয়াছে। | |

গুণত্রয় বিষয়ের উপসংহার।

ন তদস্তি পৃথিব্যাং বা দিবি দেবেষু বা পুনঃ।
সত্ত্বং প্রকৃতিজৈর্ম্মুক্তং যদেভিঃ স্যাত্রিভির্গুণৈঃ ॥৪০॥

ন, তৎ, অস্তি, পৃথিব্যাম্, বা, দিবি, দেবেষু, বা, পুনঃ, সত্ত্বম্, প্রকৃতিজৈঃ, মুক্তম্, যৎ, এভিঃ, স্যাৎ, ত্রিভিঃ, গুণৈঃ ॥৪০॥

| | |
|---|---|
| পুনঃ = এবং ( হে অর্জুন ) | বা = অথবা |
| | দিবি = স্বর্গতে |
| পৃথিব্যাম্ = পৃথিবীতে | বা = অথবা |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| দেবেষু | = | দেবতাদিতে | প্রকৃতিজৈঃ | = | প্রকৃতি হইতে উৎপন্ন |
| তৎ | = | সেরূপ (কোনও) | ত্রিভিঃ | = | তিন |
| সত্ত্বম্ | = | প্রাণী | গুণৈঃ | = | গুণদ্বারা |
| ন অস্তি | = | নাই | মুক্তম্ | = | মুক্ত |
| যৎ | = | যে | স্যাৎ | = | হয় |
| এভিঃ | = | এই | | | |

কেননা যাবন্মাত্র সমুদয় জগৎ ত্রিগুণময়ী মায়ারই বিকার।

বর্ণধর্ম্মের বিষয় আরম্ভ।

ব্রাহ্মণক্ষত্রিয়বিশাং শূদ্রাণাঞ্চ পরন্তপ।
কর্ম্মাণি প্রবিভক্তানি স্বভাবপ্রভবৈর্গুণৈঃ ॥৪১॥

ব্রাহ্মণক্ষত্রিয়বিশাম্, শূদ্রাণাম্, চ, পরন্তপ,
কর্ম্মাণি, প্রবিভক্তানি, স্বভাবপ্রভবৈঃ, গুণৈঃ ॥৪১॥

এই নিমিত্ত—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| পরন্তপ | = | হে পরন্তপ | কর্ম্মাণি | = | কর্ম্মসমূহ |
| ব্রাহ্মণ-ক্ষত্রিয়-বিশাম্ | = | ব্রাহ্মণ, ক্ষত্রিয় এবং বৈশ্যগণের | স্বভাব-প্রভবৈঃ | = | স্বভাব হইতে উৎপন্ন |
| চ | = | আর | গুণৈঃ | = | গুণের দ্বারা |
| শূদ্রাণাম্ | = | শূদ্রগণের (ও) | প্রবি-ভক্তানি | = | বিভক্ত করা হইয়াছে |

অর্থাৎ পূর্ব্বকৃত কর্ম্মসমূহের সংস্কাররূপ স্বভাব হইতে উৎপন্ন গুণের অনুসারেই তাহাদের বিভাগ করা হইয়াছে।

ব্রাহ্মণের স্বাভাবিক কর্ম্ম সমূহ কথন

শমো দমস্তপঃ শৌচং ক্ষান্তিরার্জবমেব চ।
জ্ঞানং বিজ্ঞানমাস্তিক্যং ব্রহ্মকর্ম্ম স্বভাবজম্ ॥৪২॥

শমঃ, দমঃ, তপঃ, শৌচম্, ক্ষান্তিঃ, আর্জবম্, এব, চ,
জ্ঞানম্, বিজ্ঞানম্, আস্তিক্যম্, ব্রহ্মকর্ম্ম, স্বভাবজম্ ॥৪২॥

তন্মধ্যে—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| শমঃ | = | অন্তঃকরণের নিগ্রহ | আস্তিক্যম্ | = | আস্তিক বুদ্ধি |
| দমঃ | = | ইন্দ্রিয়গণের দমন | জ্ঞানম্ | = | শাস্ত্রবিষয়ক জ্ঞান |
| শৌচম্ | = | অন্তর বাহিরের শুদ্ধি * | চ | = | এবং |
| তপঃ | = | ধর্ম্মের নিমিত্ত কষ্ট সহ্য করা (এবং) | বিজ্ঞানম্ এব | = | পরমাত্মতত্ত্বের অনুভবও |
| ক্ষান্তিঃ | = | ক্ষমাভাব | | | (এই সকল) |
| আর্জবম্ | = | মন, ইন্দ্রিয় ও শরীরের সরলতা | ব্রহ্মকর্ম্ম স্বভাবজম্ | = | ব্রাহ্মণের স্বাভাবিক কর্ম্ম |

ক্ষত্রিয়ের স্বাভাবিক কর্ম্ম সমূহ কথন।

শৌর্য্যং তেজো ধৃতির্দাক্ষ্যং যুদ্ধে চাপ্যপলায়নম্।
দানমীশ্বরভাবশ্চ ক্ষাত্রং কর্ম্ম স্বভাবজম্ ॥৪৩॥

শৌর্য্যম্, তেজঃ, ধৃতিঃ, দাক্ষ্যম্, যুদ্ধে, চ, অপি, অপলায়নম্,
দানম্, ঈশ্বরভাবঃ, চ, ক্ষাত্রম্, কর্ম্ম, স্বভাবজম্ ॥৪৩॥

* গীতা অধ্যায় ১৩ শ্লোক ৭এর টিপ্পনী দ্রষ্টব্য।

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| শৌর্য্যম্ | = | শৌর্য্য | | | (আর) |
| তেজঃ | = | তেজ | দানম্ | = | দান |
| ধৃতিঃ | = | ধৈর্য্য | চ | = | ও |
| দাক্ষ্যম্ | = | চতুরতা | ঈশ্বরভাবঃ | = | স্বামীভাব * |
| চ | = | এবং | | | (এই সকল) |
| যুদ্ধে | = | যুদ্ধে | ক্ষাত্রম্ | = | ক্ষত্রিয়ের |
| অপি | = | ও | স্বভাবজম্ | = | স্বাভাবিক |
| অপলায়নম্ | = | না পলাইবার স্বভাব | কর্ম্ম | = | কর্ম্ম |

বৈশ্য এবং শূদ্রের স্বাভাবিক কর্ম্মসকল কথন।

**কৃষিগৌরক্ষ্যবাণিজ্যম্ বৈশ্যকর্ম্ম স্বভাবজম্।**
**পরিচর্য্যাত্মকং কর্ম্ম শূদ্রস্যাপি স্বভাবজম্ ॥৪৪॥**

কৃষিগৌরক্ষ্যবাণিজ্যম্, বৈশ্যকর্ম্ম, স্বভাবজম্,
পরিচর্য্যাত্মকম্, কর্ম্ম, শূদ্রস্য, অপি, স্বভাবজম্ ॥৪৪॥

আর—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কৃষি-গৌরক্ষ্য-বাণিজ্যম্ | = | কৃষিকার্য্য, গো-পালন ও ক্রয়-বিক্রয়রূপ সত্যব্যবহার † | | | (এই সব) |
| | | | বৈশ্যকর্ম্ম স্বভাবজম্ | = | বৈশ্যের স্বাভাবিক কর্ম্ম (এবং) |

* অর্থাৎ নিঃস্বার্থভাবে সকলের হিত বিচার করিয়া শাস্ত্রাদেশের অনুসারে শাসনদ্বারা প্রেমের সহিত পুত্রতুল্য প্রজাপালন করিবার ভাব।

† সকল বস্তুর ক্রয় এবং বিক্রয় কার্য্যে ওজন, মাপ ও সংখ্যা আদিতে কম দেওয়া অথবা অধিক নেওয়া এবং বস্তু বদলাইয়া অথবা এক বস্তুতে

| | | | | | |
|---|---|---|---|---|---|
| পরি-চর্য্যাত্মকম্ | = | সর্ব্ব বর্ণের সেবা করা | অপি | = | ও |
| | | | স্বভাবজম্ | = | স্বাভাবিক |
| শূদ্রস্য | = | শূদ্রের | কর্ম্ম | = | কর্ম্ম |

স্বাভাবিক কর্ম্ম সমূহ দ্বারা ভগবৎ প্রাপ্তির কথন ও তাহা-দের বিধি।

স্বে স্বে কর্ম্মণ্যভিরতঃ সংসিদ্ধিং লভতে নরঃ।
স্বকর্ম্মনিরতঃ সিদ্ধিং যথা বিন্দতি তচ্ছৃণু ॥৪৫॥

স্বে, স্বে, কর্ম্মণি, অভিরতঃ, সংসিদ্ধিম্, লভতে, নরঃ,
স্বকর্ম্মনিরতঃ, সিদ্ধিম্, যথা, বিন্দতি, তৎ, শৃণু ॥৪৫॥

এবং এই—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| স্বে | = | নিজ | যথা | = | যে প্রকারে |
| স্বে | = | নিজ (স্বাভাবিক) | স্বকর্ম্ম-নিরতঃ | = | নিজের স্বাভা-বিক কর্ম্মে প্রবৃত্ত মনুষ্য |
| কর্ম্মণি | = | কর্ম্মে | সিদ্ধিম্ | = | পরম সিদ্ধিকে |
| অভিরতঃ | = | প্রবৃত্ত | বিন্দতি | = | প্রাপ্ত হয় |
| নরঃ | = | মনুষ্য | তৎ | = | সেই বিধি (তুমি আমার নিকট) |
| সংসিদ্ধিম্ | = | ভগবৎপ্রাপ্তি-রূপপরমসিদ্ধি | | | |
| লভতে | = | লাভ করে (কিন্তু) | শৃণু | = | শ্রবণ কর |

---

অন্য বস্তু মিলাইয়া খারাপ দেওয়া অথবা (ভাল) নেওয়া এবং লাভ, আড়তদারী ও দালালী স্থির করিয়া তাহাহইতে অধিক অর্থ নেওয়া অথবা কম দেওয়া আর মিথ্যা, কপট, চুরী ও জবরদস্তী দ্বারা অথবা অন্য কোনও প্রকারে অন্যের সত্ত্ব গ্রহণ করিয়া নেওয়া ইত্যাদি দোষশূন্য যে সত্যতাপূর্ব্বক পবিত্র বস্তুর ব্যবহার তাহারই নাম সত্যব্যবহার।

যতঃ প্রবৃত্তির্ভূতানাং যেন সর্ব্বমিদং ততম্ ।
স্বকর্ম্মণা তমভ্যর্চ্চ্য সিদ্ধিং বিন্দতি মানবঃ ॥৪৬॥

যতঃ, প্রবৃত্তিঃ, ভূতানাম্, যেন, সর্ব্বম্, ইদম্, ততম্,
স্বকর্ম্মণা, তম্, অভ্যর্চ্চ্য, সিদ্ধিম্, বিন্দতি, মানবঃ ॥৪৬॥

হে অর্জুন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যতঃ | = | যে পরমাত্মা হইতে | ততম্ | = | ব্যাপ্ত আছে * |
| ভূতানাম্ | = | সকল ভূতের | তম্ | = | সেই পরমেশ্বরকে |
| প্রবৃত্তিঃ | = | উৎপত্তি হইয়াছে | স্বকর্ম্মণা | = | স্বীয় স্বাভাবিক কর্ম্মদ্বারা |
| | | ( এবং ) | অভ্যর্চ্চ্য | = | পূজা করিয়া † |
| যেন | = | যাহা দ্বারা | মানবঃ | = | মনুষ্য |
| ইদম্ | = | এই | সিদ্ধিম্ | = | পরম সিদ্ধিকে |
| সর্ব্বম্ | = | সর্ব্ব (জগৎ) | বিন্দতি | = | প্রাপ্ত হয় |

* যেরূপ বরফ জলের দ্বারা ব্যাপ্ত সেইরূপই সম্পূর্ণ সংসার সচ্চিদানন্দঘন পরমাত্মা দ্বারা ব্যাপ্ত আছে।

† যেরূপ পতিব্রতা স্ত্রী পতিকেই সর্ব্বস্ব বিবেচনা করিয়া পতির চিন্তা করতঃ পতির আজ্ঞানুসারে পতির নিমিত্ত কায়মনোবাক্যে কর্ম্ম করিয়া থাকে সেইরূপ পরমেশ্বরকেই সর্ব্বস্ব জ্ঞান করিয়া পরমেশ্বরের চিন্তা করিতে করিতে পরমেশ্বরের আজ্ঞানুরূপ পরমেশ্বরেরই নিমিত্ত কায়মনোবাক্যে স্বাভাবিক কর্ত্তব্যকর্ম্মের আচরণ করাই কর্ম্মদ্বারা পরমেশ্বরের পূজা করা।

স্বধর্ম্ম পালনের প্রশংসা।

শ্রেয়ান্ স্বধর্ম্মো বিগুণঃ পরধর্ম্মাৎ স্বনুষ্ঠিতাৎ।
স্বভাবনিয়তং কর্ম্ম কুর্ব্বন্নাপ্নোতি কিল্বিষম্ ॥৪৭॥

শ্রেয়ান্, স্বধর্ম্মঃ, বিগুণঃ, পরধর্ম্মাৎ, স্বনুষ্ঠিতাৎ,
স্বভাবনিয়তম্, কর্ম্ম, কুর্ব্বন্, ন, আপ্নোতি, কিল্বিষম্ ॥৪৭॥

এই নিমিত্ত—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| স্বনুষ্ঠিতাৎ | = | উত্তমরূপে আচরিত | (যস্মাৎ) | = | কেননা |
| পরধর্ম্মাৎ | = | অন্যের ধর্ম্ম হইতে | স্বভাব-নিয়তম্ | = | স্বভাব দ্বারা নিয়ত |
| বিগুণঃ | = | গুণরহিত | কর্ম্ম | = | স্বধর্ম্মরূপ কর্ম্ম |
| (অপি) | = | ও | কুর্ব্বন্ | = | করিয়া |
| স্বধর্ম্মঃ | = | স্বীয় ধর্ম্ম | | | ( মনুষ্য ) |
| শ্রেয়ান্ | = | শ্রেষ্ঠ | কিল্বিষম্ | = | পাপ |
| | | | ন আপ্নোতি | = | প্রাপ্ত হয় না |

স্বধর্ম্ম ত্যাগ নিষেধ।

সহজং কর্ম্ম কৌন্তেয় সদোষমপি ন ত্যজেৎ।
সর্ব্বারম্ভা হি দোষেণ ধূমেনাগ্নিরিবাবৃতাঃ ॥৪৮॥

সহজম্, কর্ম্ম, কৌন্তেয়, সদোষম্, অপি, ন, ত্যজেৎ,
সর্ব্বারম্ভাঃ, হি, দোষেণ, ধূমেন, অগ্নিঃ, ইব, আবৃতাঃ ॥৪৮॥

অতএব—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কৌন্তেয় | = | হে কুন্তীপুত্র | সদোষম্ | = | দোষযুক্ত |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অপি | = | ও | অগ্নিঃ | = | অগ্নির |
| সহজম্ | = | স্বাভাবিক * | ইব | = | ন্যায় |
| কর্ম্ম | = | কর্ম্ম | সর্ব্বারম্ভাঃ | = | সকলকর্ম্ম (ই) |
| ন ত্যজেৎ | = | ত্যাগ করিবে না | | | (কোন না কোন) |
| হি | = | কেননা | দোষেণ | = | দোষ দ্বারা |
| ধূমেন | = | ধূমদ্বারা | আবৃতাঃ | = | আবৃত আছে |

সাংখ্যযোগ দ্বারা ভগবৎ-প্রাপ্তি কথন।

অসক্তবুদ্ধিঃ সর্ব্বত্র জিতাত্মা বিগতস্পৃহঃ।
নৈষ্কর্ম্ম্যসিদ্ধিং পরমাং সন্ন্যাসেনাধিগচ্ছতি ॥৪৯॥

অসক্তবুদ্ধিঃ, সর্ব্বত্র, জিতাত্মা, বিগতস্পৃহঃ,
নৈষ্কর্ম্ম্যসিদ্ধিম্, পরমাম্, সন্ন্যাসেন, অধিগচ্ছতি ॥৪৯॥

আর হে অর্জুন্—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| সর্ব্বত্র | = | সর্ব্বত্র | সন্ন্যাসেন | = | সাংখ্যযোগদ্বারা |
| অসক্তবুদ্ধিঃ | = | আসক্তিরহিত-বুদ্ধিবিশিষ্ট | | | (ও) |
| বিগতস্পৃহঃ | = | স্পৃহারহিত | পরমাম্ | = | পরম |
| | | (এবং) | নৈষ্কর্ম্ম্য-সিদ্ধিম্ | = | নৈষ্কর্ম্ম্য সিদ্ধিকে |
| জিতাত্মা | = | বিজিত অন্তঃ-করণযুক্ত পুরুষ | অধিগচ্ছতি | = | প্রাপ্ত হয় |

অর্থাৎ ক্রিয়ারহিত শুদ্ধসচ্চিদানন্দঘনপরমাত্মার প্রাপ্তিরূপ পরম সিদ্ধিকে প্রাপ্ত হয়।

---

* প্রকৃতি অনুসারে শাস্ত্রবিধি দ্বারা নিয়ত যে বর্ণাশ্রম ধর্ম্ম ও সামান্য ধর্ম্মরূপ স্বাভাবিক কর্ম্ম তাহাই এস্থানে "স্বধর্ম্ম" "সহজধর্ম্ম" "স্বকর্ম্ম"

জ্ঞানযোগ অনুসারে ভগবৎ প্রাপ্তির বিধি জানিবার জন্য অর্জুনের প্রতি ভগবানের আজ্ঞা।

সিদ্ধিং প্রাপ্তো যথা ব্রহ্ম তথাপ্নোতি নিবোধ মে।
সমাসেনৈব কৌন্তেয় নিষ্ঠা জ্ঞানস্য যা পরা ॥৫০॥

সিদ্ধিম্, প্রাপ্তঃ, যথা, ব্রহ্ম, তথা, আপ্নোতি, নিবোধ, মে, সমাসেন, এব, কৌন্তেয়, নিষ্ঠা, জ্ঞানস্য, যা, পরা ॥৫০॥

এই নিমিত্ত—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কৌন্তেয় | = | হে কুন্তীপুত্র | যা | = | যাহা |
| | | | জ্ঞানস্য | = | তত্ত্বজ্ঞানের |
| সিদ্ধিম্ | = | অন্তঃকরণের শুদ্ধিরূপ সিদ্ধিকে | পরা | = | পরা |
| | | | নিষ্ঠা | = | নিষ্ঠা |
| প্রাপ্তঃ | = | প্রাপ্ত পুরুষ | (তৎ) | = | তাহা |
| যথা | = | যেরূপ (সাংখ্যযোগ দ্বারা) | এব | = | ও ( তুমি ) |
| ব্রহ্ম | = | সচ্চিদানন্দঘন ব্রহ্মকে | মে | = | আমার নিকট হইতে |
| আপ্নোতি | = | প্রাপ্ত হয় | সমাসেন | = | সংক্ষেপতঃ |
| তথা | = | তথা | নিবোধ | = | জান |

জ্ঞানযোগের অনুসারে ভগবৎ প্রাপ্তির পাত্র হইবার বিধি।

বুদ্ধ্যা বিশুদ্ধয়া যুক্তো ধৃত্যাত্মানং নিয়ম্য চ।
শব্দাদীন্ বিষয়াংস্ত্যক্ত্বা রাগদ্বেষৌ ব্যুদস্য চ ॥৫১॥
বিবিক্তসেবী লঘ্বাশী যতবাক্‌কায়মানসঃ।
ধ্যানযোগপরো নিত্যং বৈরাগ্যং সমুপাশ্রিতঃ ॥৫২॥

---

"নিয়তকর্ম্ম" "স্বভাবজ কর্ম্ম" "স্বভাবনিয়ত কর্ম্ম" ইত্যাদি নামে কথিত হইয়াছে।

বুদ্ধ্যা, বিশুদ্ধয়া, যুক্তঃ, ধৃত্যা, আত্মানম্, নিয়ম্য, চ,
শব্দাদীন্, বিষয়ান্, ত্যক্ত্বা, রাগদ্বেষৌ, ব্যুদস্য, চ ॥৫১॥
বিবিক্তসেবী, লঘ্বাশী, যতবাক্‌কায়মানসঃ,
ধ্যানযোগপরঃ, নিত্যম্, বৈরাগ্যম্, সমুপাশ্রিতঃ ॥৫২॥

হে অর্জুন—

বিশুদ্ধয়া = বিশুদ্ধ
বুদ্ধ্যা = বুদ্ধি
যুক্তঃ = যুক্ত
বিবিক্ত-সেবী = { নির্জ্জন ও শুদ্ধ দেশ সেবন কারী
( আর )
লঘ্বাশী = মিতাহারী *
যতবাক্‌কায়-মানসঃ = { সংযত কায়মনো-বাক্য যুক্ত
( এবং )
বৈরাগ্যম্ = দৃঢ় বৈরাগ্যকে
সমুপাশ্রিতঃ = { উত্তম প্রকারে প্রাপ্ত

নিত্যম্ = নিরন্তর
ধ্যান-যোগপরঃ = { ধ্যানপরায়ণ পুরুষ
ধৃত্যা = { সাত্ত্বিক ধারণা দ্বারা †
আত্মানম্ = অন্তঃকরণকে
নিয়ম্য = বশ করিয়া
চ = এবং
শব্দাদীন্ = শব্দাদি
বিষয়ান্ = বিষয়কে
ত্যক্ত্বা = ত্যাগ করিয়া
চ = ও
রাগদ্বেষৌ = রাগ-দ্বেষ
ব্যুদস্য = নষ্ট করিয়া

---

* হাল্‌কা এবং অল্প আহারকারী।

† গীতা অধ্যায় ১৮ শ্লোক ৩৩শে যাহার বিস্তার আছে।

অহঙ্কারং বলং দর্পং কামং ক্রোধং পরিগ্রহম্ ।
বিমুচ্য নির্ম্মমঃ শান্তো ব্রহ্মভূয়ায় কল্পতে ॥৫৩॥

অহঙ্কারম্, বলম্, দর্পম্, কামম্, ক্রোধম্, পরিগ্রহম্,
বিমুচ্য, নির্ম্মমঃ, শান্তঃ, ব্রহ্মভূয়ায়, কল্পতে ॥৫৩॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অহঙ্কারম্ | = | অহঙ্কার | | | ( আর ) |
| বলম্ | = | বল | শান্তঃ | = | শান্ত অন্তঃকরণ হইয়া |
| দর্পম্ | = | দর্প | | | |
| কামম্ | = | কাম | | | |
| ক্রোধম্ | = | ক্রোধ (ও) | ব্রহ্মভূয়ায় | = | সচ্চিদানন্দঘন ব্রহ্মতে একীভাব হইবার |
| পরিগ্রহম্ | = | সংগ্রহ | | | |
| বিমুচ্য | = | পরিত্যাগ করিয়া | | | |
| নির্ম্মমঃ | = | মমতা রহিত | কল্পতে | = | যোগ্য হয় |

জ্ঞানযোগ দ্বারা পরাভক্তি প্রাপ্তি ।

ব্রহ্মভূতঃ প্রসন্নাত্মা ন শোচতি ন কাঙ্ক্ষতি ।
সমঃ সর্ব্বেষু ভূতেষু মদ্ভক্তিং লভতে পরাম্ ॥৫৪॥

ব্রহ্মভূতঃ, প্রসন্নাত্মা, ন, শোচতি, ন, কাঙ্ক্ষতি,
সমঃ, সর্ব্বেষু, ভূতেষু, মদ্ভক্তিম্, লভতে, পরাম্ ॥৫৪॥

অনন্তর সে—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ব্রহ্মভূতঃ | = | সচ্চিদানন্দঘন ব্রহ্মতে একীভাবে স্থিত | প্রসন্নাত্মা | = | প্রসন্নচিত্ত পুরুষ ( কোনও বস্তুর নিমিত্ত ) |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ন শোচতি | = | শোক করে না | সর্ব্বেষু | = | সকল |
| | | ( এবং ) | ভূতেষু | = | ভূতে |
| | | ( কোনও বস্তুর ) | সমঃ | = | সমভাব হইয়া * |
| ন কাঙ্ক্ষতি | = | আকাঙ্ক্ষা (ই) করে না | পরাম্ মদ্ভক্তিম্ | = | আমার পরা ভক্তিকে † |
| | | (আর) | লভতে | = | প্রাপ্ত হয় |

পরাভক্তি-দ্বারা ভগবৎ-প্রাপ্তি।

ভক্ত্যা মামভিজানাতি যাবান্ যশ্চাস্মি তত্ত্বতঃ।
তেতা মাং তত্ত্বতো জ্ঞাত্বা বিশতে তদনন্তরম্ ॥৫৫॥

ভক্ত্যা, মাম্, অভিজানাতি, যাবান্, যঃ, চ, অস্মি, তত্ত্বতঃ,
ততঃ, মাম্, তত্ত্বতঃ, জ্ঞাত্বা, বিশতে, তদনন্তরম্ ॥৫৫॥

এবং সেই—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ভক্ত্যা | = | পরাভক্তি দ্বারা | (অহম্) | = | আমি |
| মাম্ | = | আমাকে | যঃ | = | স্বরূপতঃ যাহা |
| তত্ত্বতঃ | = | তত্ত্বতঃ | চ | = | এবং |
| অভি-জানাতি | = | উত্তমরূপে জানে ( যে ) | যাবান্ | = | যে প্রভাব বিশিষ্ট |

* গীতা অধ্যায় ৬ শ্লোক ২৯ দ্রষ্টব্য।

† যে তত্ত্বজ্ঞানের পরাকাষ্ঠা এবং যাহাকে প্রাপ্ত হইলে আর কিছুই জানিতে বাকি থাকে না তাহাই এস্থলে "পরাভক্তি", "জ্ঞানের পরানিষ্ঠা", "পরমনৈষ্কর্ম্ম্য সিদ্ধি" এবং "পরমসিদ্ধি" ইত্যাদি নামে কথিত হইয়াছে।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অস্মি | = | হইতেছি (ও) | জ্ঞাত্বা | = | জানিয়া |
| ততঃ | = | সেই ভক্তির প্রভাবে | তদনন্তরম্ | = | তৎকালে (ই) |
| মাম্ | = | আমাকে | বিশতে | = | আমাতে প্রবিষ্ট হইয়া যায় |
| তত্ত্বতঃ | = | তত্ত্বতঃ | | | |

অর্থাৎ অনন্যভাবে আমাকে প্রাপ্ত হইয়া যায়, পুনরায় তাহার দৃষ্টিতে বাসুদেবরূপ আমাভিন্ন আর কিছুই থাকে না।

ভক্তি সহিত নিষ্কাম কর্ম্ম-যোগ দ্বারা ভগবৎ প্রাপ্তি।

সর্ব্বকর্ম্মাণ্যপি সদা কুর্ব্বাণো মদ্ব্যপাশ্রয়ঃ।
মৎপ্রসাদাদবাপ্নোতি শাশ্বতং পদমব্যয়ম্ ॥৫৬॥

সর্ব্বকর্ম্মাণি, অপি, সদা, কুর্ব্বাণঃ, মদ্ব্যপাশ্রয়ঃ,
মৎপ্রসাদাৎ, অবাপ্নোতি, শাশ্বতম্, পদম্, অব্যয়ম্ ॥৫৬॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মদ্ব্য-পাশ্রয়ঃ | = | মৎপরায়ণ-নিষ্কামকর্ম্ম যোগী | মৎ-প্রসাদাৎ | = | আমার কৃপাতে |
| সর্ব্ব-কর্ম্মাণি | = | সকল কর্ম্ম | শাশ্বতম্ | = | সনাতন |
| সদা | = | সর্ব্বদা | অব্যয়ম্ | = | অবিনাশী |
| কুর্ব্বাণঃ | = | করিতে থাকিয়া | পদম্ | = | পরম পদ |
| অপি | = | ও | অবাপ্নোতি | = | প্রাপ্ত হয়। |

ভক্তি সহিত নিষ্কাম কর্ম্ম-যোগ করিবার

চেতসা সর্ব্বকর্ম্মাণি ময়ি সন্ন্যস্য মৎপরঃ।
বুদ্ধিযোগমুপাশ্রিত্য মচ্চিত্তঃ সততং ভব ॥৫৭॥

নিমিত্ত ভগবা-নের আজ্ঞা।

চেতসা, সর্ব্বকর্ম্মাণি, ময়ি, সন্ন্যস্য, মৎপরঃ,
বুদ্ধিযোগম্, উপাশ্রিত্য, মচ্চিত্তঃ, সততম্, ভব ॥৫৭॥

এই নিমিত্ত হে অর্জ্জুন, তুমি—

| | | | | |
|---|---|---|---|---|
| সর্ব্ব-কর্ম্মাণি | = সকল কর্ম্ম | বুদ্ধিযোগম্ | = | সমত্ববুদ্ধিরূপ নিষ্কাম কর্ম্মযোগ |
| চেতসা | = মনদ্বারা | উপাশ্রিত্য | = | অবলম্বন করিয়া |
| ময়ি | = আমাতে | সততম্ | = | নিরন্তর |
| সন্ন্যস্য | = অর্পণ করিয়া * | মচ্চিত্তঃ | = | মদ্গতচিত্ত |
| মৎপরঃ | = মৎপরায়ণ হইয়া | ভব | = | হও। |

ভগবৎ-চিন্তা-দ্বারা উদ্ধার এবং ভগবৎ আজ্ঞা ত্যাগ দ্বারা অধোগতি।

মচ্চিত্তঃ সর্ব্বদুর্গাণি মৎপ্রসাদাত্তরিষ্যসি।
অথ চেত্ত্বমহঙ্কারান্ন শ্রোষ্যসি বিনঙ্ক্ষ্যসি ॥৫৮॥

মচ্চিত্তঃ, সর্ব্বদুর্গাণি, মৎপ্রসাদাৎ, তরিষ্যসি,
অথ, চেৎ, ত্বম্, অহঙ্কারাৎ, ন, শ্রোষ্যসি, বিনঙ্ক্ষ্যসি ॥৫৮॥

এইপ্রকার—

| | | | | |
|---|---|---|---|---|
| ত্বম্ | = তুমি | সর্ব্বদুর্গাণি | = | জন্ম-মৃত্যু আদি সকল সঙ্কট হইতে |
| মচ্চিত্তঃ | = নিরন্তর আমাতে মনযুক্ত হইয়া | | | ( অনায়াসেই ) |
| মৎ-প্রসাদাৎ | = আমার কৃপাতে | তরিষ্যসি | = | তরিয়া যাইবে |
| | | অথ | = | আর |

* গীতা অধ্যায় ৯ শ্লোক ২৭এ ইহার বিধি কথিত হইয়াছে।

| | | |
|---|---|---|
| চেৎ | = | যদি |
| অহঙ্কারাৎ | = | অহঙ্কার প্রযুক্ত |
| | | ( আমার বাক্য ) |
| ন | = | না |
| শ্রোষ্যসি | = | শ্রবণকর (তবে) |
| বিনঙ্ক্ষ্যসি | = | বিনাশ প্রাপ্ত হইবে অর্থাৎ পরমার্থ হইতে ভ্রষ্ট হইয়া যাইবে, |

অনিচ্ছাতেও স্বাভাবিক কর্ম্ম সকল হওয়াতে প্রকৃতির প্রবলতা নিরূপণ।

যদহঙ্কারমাশ্রিত্য ন যোৎস্য ইতি মন্যসে।
মিথ্যৈষ ব্যবসায়স্তে প্রকৃতিস্ত্বাং নিযোক্ষ্যতি ॥৫৯॥

যৎ, অহঙ্কারম্, আশ্রিত্য, ন, যোৎস্যে, ইতি, মন্যসে, মিথ্যা, এষঃ, ব্যবসায়ঃ, তে, প্রকৃতিঃ, ত্বাম্, নিযোক্ষ্যতি ॥৫৯॥

এবং—

| | | |
|---|---|---|
| যৎ | = | যে ( তুমি ) |
| অহঙ্কারম্ | = | অহঙ্কারকে |
| আশ্রিত্য | = | অবলম্বন করিয়া |
| ইতি | = | এইরূপ |
| মন্যসে | = | মনে করিতেছ |
| | | ( যে ) |
| ন যোৎস্যে | = | আমি যুদ্ধ করিব না |
| এষঃ | = | এই |
| তে | = | তোমার |
| ব্যবসায়ঃ | = | সিদ্ধান্ত |
| মিথ্যা | = | মিথ্যা |
| ( যতঃ ) | = | কেননা |
| প্রকৃতিঃ | = | ক্ষত্রস্বভাব |
| ত্বাম্ | = | তোমাকে |
| | | ( বলপূর্ব্বক ) |
| নিযোক্ষ্যতি | = | যুদ্ধে নিয়োগ করিবে |

স্বভাবজেন কৌন্তেয় নিবদ্ধঃ স্বেন কর্ম্মণা।
কর্ত্তুং নেচ্ছসি যন্মোহাৎ করিষ্যস্যবশোঽপি তৎ ॥৬০॥

স্বভাবজেন, কৌন্তেয়, নিবদ্ধঃ, স্বেন, কর্ম্মণা, কর্ত্তুম্,
ন, ইচ্ছসি, যৎ, মোহাৎ, করিষ্যসি, অবশঃ, অপি, তৎ ॥৬০॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কৌন্তেয় | = | হে অর্জুন | স্বেন | = | নিজের (পূর্ব্বকৃত) |
| যৎ | = | যে কর্ম্মকে(তুমি) | স্বভাবজেন | = | স্বাভাবিক |
| মোহাৎ | = | মোহপ্রযুক্ত | কর্ম্মণা | = | কর্ম্ম দ্বারা |
| কর্ত্তুম্ | = | করিতে | নিবদ্ধঃ | = | বদ্ধ (ও) |
| ন ইচ্ছসি | = | ইচ্ছা করিতেছ না | অবশঃ | = | পরবশ হইয়া |
| তৎ | = | তাহা | করিষ্যসি | = | করিবে। |
| অপি | = | ও | | | |

সকলের হৃদয়ে অন্তর্য্যামী পরমাত্মার ব্যাপকতা কথন।

ঈশ্বরঃ সর্ব্বভূতানাং হৃদ্দেশেঽর্জুন তিষ্ঠতি।
ভ্রাময়ন্ সর্ব্বভূতানি যন্ত্রারূঢ়ানি মায়য়া ॥৬১॥

ঈশ্বরঃ, সর্ব্বভূতানাম্, হৃদ্দেশে, অর্জুন, তিষ্ঠতি,
ভ্রাময়ন্, সর্ব্বভূতানি, যন্ত্রারূঢ়ানি, মায়য়া ॥৬১॥

কেননা—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অর্জুন | = | হে অর্জুন, | সর্ব্বভূতানি | = | সকল প্রাণিগণকে (তাহাদের কর্ম্মানুসারে) |
| ঈশ্বরঃ | = | অন্তর্য্যামী পরমেশ্বর | | | |
| মায়য়া | = | (স্বীয়) মায়াদ্বারা | | | |
| যন্ত্রারূঢ়াণি | = | শরীররূপ যন্ত্রে আরূঢ় | ভ্রাময়ন্ | = | ভ্রমণ করাইতে থাকিয়া |

| | | | | |
|---|---|---|---|---|
| সর্ব্ব-ভূতানাম্ | = | সকল ভূত-প্রাণিগণের | হৃদ্দেশে = হৃদয়ে | |
| | | | তিষ্ঠতি = স্থিত আছেন। | |

ঈশ্বরের শরণাপন্ন হওয়ার নিমিত্ত আজ্ঞা এবং তাহার ফল।

তমেব শরণং গচ্ছ সর্ব্বভাবেন ভারত।
তৎপ্রসাদাৎ পরাং শান্তিং স্থানং প্রাপ্স্যসি শাশ্বতম্ ॥৬২॥

তম্, এব, শরণম্, গচ্ছ, সর্ব্বভাবেন, ভারত,
তৎপ্রসাদাৎ, পরাম্, শান্তিম্, স্থানম্, প্রাপ্স্যসি, শাশ্বতম্ ॥৬২॥

এই নিমিত্ত—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ভারত | = | হে ভারত, | তৎপ্রসা-দাৎ | = | সেই পরমাত্মার কৃপাতে (ই) |
| সর্ব্বভাবেন | = | সকল প্রকারে | | | |
| তম্ | = | সেই পরমেশ্বরের | পরাম্ | = | পরম |
| এব | = | ই | শান্তিম্ | = | শান্তি ( ও ) |
| শরণম্ | = | অনন্যভাবে শরণ* | শাশ্বতম্ | = | সনাতন |
| | | | স্থানম্ | = | পরমধাম |
| গচ্ছ | = | গ্রহণ কর | প্রাপ্স্যসি | = | প্রাপ্ত হইবে |

---

* লজ্জা, ভয়, মান, বড়াই এবং আসক্তিকে ত্যাগ করিয়া ও শরীর এবং সংসারে অহম্ ভাব ও মমতা রহিত হইয়া কেবল এক পরমাত্মাকেই পরমাশ্রয় পরমগতি এবং সর্ব্বস্ব জ্ঞান করা ও অনন্যভাবে অতিশয় শ্রদ্ধা, ভক্তি এবং প্রেমপূর্ব্বক নিরন্তর ভগবানের নাম, গুণ, প্রভাব ও স্বরূপের চিন্তা করিতে থাকা এবং ভগবানের ভজন স্মরণ রাখিয়াই তাঁহার আজ্ঞানুসারে নিঃস্বার্থ ভাবে কেবল পরমেশ্বরের নিমিত্ত কর্ত্তব্য কর্ম্মের আচরণ করাই "সকল প্রকারে পরমাত্মার অনন্য শরণ গ্রহণ করা"।

উপদেশের উপসংহার।

ইতি তে জ্ঞানমাখ্যাতং গুহ্যাদ্ গুহ্যতরং ময়া।
বিমৃশ্যৈতদশেষেণ যথেচ্ছসি তথা কুরু ॥৬৩॥

ইতি, তে, জ্ঞানম্, আখ্যাতম্, গুহ্যাৎ, গুহ্যতরম্, ময়া,
বিমৃশ্য, এতৎ, অশেষেণ, যথা, ইচ্ছসি, তথা, কুরু ॥৬৩॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ইতি | = | এই প্রকার (এই) | এতৎ | = | এই রহস্য যুক্ত জ্ঞানকে |
| গুহ্যাৎ | = | গোপনীয় হইতে (ও) | অশেষেণ | = | সম্পূর্ণ ভাবে |
| গুহ্যতরম্ | = | অতিগোপনীয় | বিমৃশ্য | = | উত্তম রূপে বিচার করিয়া (পরে তুমি) |
| জ্ঞানম্ | = | জ্ঞান | যথা | = | যেরূপ |
| ময়া | = | আমার দ্বারা | ইচ্ছসি | = | ইচ্ছা কর |
| তে | = | তোমাকে | তথা | = | সেইরূপ |
| আখ্যাতম্ | = | বলা হইল | কুরু | = | কর |

অর্থাৎ যেরূপ তোমার ইচ্ছা হয় সেইরূপ কর।

অর্জুনের প্রীতির জন্য পুনরায় উপদেশ আরম্ভ।

সর্ব্বগুহ্যতমং ভূয়ঃ শৃণু মে পরমং বচঃ।
ইষ্টোঽসি মে দৃঢ়মিতি ততো বক্ষ্যামি তে হিতম্ ॥৬৪॥

সর্ব্বগুহ্যতমম্, ভূয়ঃ, শৃণু, মে, পরমম্, বচঃ,
ইষ্টঃ, অসি, মে, দৃঢ়ম্, ইতি, ততঃ, বক্ষ্যামি, তে, হিতম্ ॥৬৪॥

এরূপ বলা সত্ত্বেও অর্জুনের কোনও উত্তর না পাইয়া ভগবান্ শ্রীকৃষ্ণ পুনরায় বলিলেন, হে অর্জুন—

| | | |
|---|---|---|
| সর্ব্বগুহ্যতমম্ | = | সকল গোপনীয় হইতেও অতি গোপনীয় |
| মে | = | আমার |
| পরমম্ | = | পরম (রহস্যযুক্ত) |
| বচঃ | = | বচন (তুমি) |
| ভূয়ঃ | = | পুনঃ |
| শৃণু | = | শুন (যেহেতু) (তুমি) |
| মে | = | আমার |
| দৃঢ়ম্ | = | অতিশয় |
| ইষ্টঃ | = | প্রিয় |
| অসি | = | হইতেছ |
| ততঃ | = | সেই হেতু |
| ইতি | = | এই |
| হিতম্ | = | পরম হিতকারক বাক্য (আমি) |
| তে | = | তোমাকে |
| বক্ষ্যামি | = | বলিব। |

ভগবদ্ভক্তি করিবার নিমিত্ত আজ্ঞা এবং তাহার ফল।

মন্মনা ভব মদ্ভক্তো মদ্‌যাজী মাং নমস্কুরু।
মামেবৈষ্যসি সত্যং তে প্রতিজানে প্রিয়োঽসি মে ॥৬৫॥

মন্মনাঃ, ভব, মদ্ভক্তঃ, মদ্‌যাজী, মাম্, নমস্কুরু,
মাম্, এব, এষ্যসি, সত্যম্, তে, প্রতিজানে, প্রিয়ঃ, অসি, মে ॥৬৫॥

হে অর্জুন! তুমি—

| | | |
|---|---|---|
| মন্মনাঃ ভব | = | কেবল সচ্চিদানন্দঘন বাসুদেব পরমাত্মারূপ আমাতেই অনন্য প্রেম সহিত নিত্য নিরন্তর অচল মনযুক্ত হও (আর) |

মদ্ভক্তঃ (ভব = পরমেশ্বররূপ আমাকেই অতিশয় শ্রদ্ধা ও ভক্তির সহিত নিষ্কামভাবে নাম, গুণ ও প্রভাবের শ্রবণ, কীর্ত্তন, মনন ও পঠনপাঠন দ্বারা নিরন্তর ভজনকারী হও (এবং)

মদ্‌যাজী (ভব) = মন, বাণী এবং শরীর দ্বারা সর্ব্বস্ব অর্পণ করিয়া শঙ্খ, চক্র, গদা, পদ্ম আর কিরীট কুণ্ডল আদি ভূষণযুক্ত পীতাম্বর বনমালা ও কৌস্তুভমণিধারী বিষ্ণুরূপ আমার অতিশয় শ্রদ্ধা ভক্তি ও প্রেমের সহিত বিহ্বলতাপূর্ব্বক পূজনকারী হও

(আর)

মাম্ = সর্ব্বশক্তিমান্, বিভূতি, বল, ঐশ্বর্য্য, মাধুর্য্য, গম্ভীরতা, উদারতা, বাৎসল্য ও সহৃদয়তাআদি গুণসম্পন্ন, সকলের আশ্রয় বাসুদেবরূপ আমাকে,

নমস্কুরু = বিনয়ভাবপূর্ব্বক ভক্তির সহিত সাষ্টাঙ্গ দণ্ডবৎ প্রণাম কর

(এবম্) = এইরূপ করিলে (তুমি)

মাম্ = আমাকে

এব = ই

এষ্যসি = প্রাপ্ত হইবে (ইহা আমি)

তে = তোমার প্রতি

সত্যম্ = সত্য

প্রতিজানে = প্রতিজ্ঞা করিতেছি

(যতঃ) = (যেহেতু)

(তুমি)

| | | | |
|---|---|---|---|
| মে = আমার | | | (সখা) |
| প্রিয়ঃ = অত্যন্ত প্রিয় | | অসি = | হইতেছ |

সমস্ত ধর্ম্মের আশ্রয় ত্যাগ করিয়া কেবল ভগবৎ শরণ লইবার জন্য আজ্ঞা।

সর্ব্বধর্ম্মান্ পরিত্যজ্য মামেকং শরণং ব্রজ।
অহং ত্বা সর্ব্বপাপেভ্যো মোক্ষয়িষ্যামি মা শুচঃ ॥৬৬॥

সর্ব্বধর্ম্মান্, পরিত্যজ্য, মাম্, একম্, শরণম্, ব্রজ,
অহম্, ত্বা, সর্ব্বপাপেভ্যঃ, মোক্ষয়িষ্যামি, মা, শুচঃ ॥৬৬॥

এই নিমিত্ত—

| | | | |
|---|---|---|---|
| সর্ব্বধর্ম্মান্ = | সকল ধর্ম্মকে অর্থাৎ সকল কর্ম্মের আশ্রয়কে | ব্রজ = | গ্রহণ কর |
| | | অহম্ = | আমি |
| | | ত্বা = | তোমাকে |
| পরিত্যজ্য = | পরিত্যাগ করিয়া | সর্ব্ব-পাপেভ্যঃ = | সকল পাপ হইতে |
| একম্ = | কেবল এক | | |
| মাম্ = | সচ্চিদানন্দঘন বাসুদেব পরমাত্ম-রূপ আমারই | মোক্ষয়িষ্যামি = | মুক্ত করিব |
| শরণম্ = | অনন্যভাবে শরণ * | মা শুচঃ = | তুমি শোক করিও না |

অপাত্রের প্রতি শ্রীগীতার

ইদং তে নাতপস্কায় নাভক্তায় কদাচন।
ন চাশুশ্রূষবে বাচ্যং ন চ মাং যোঽভ্যসূয়তি ॥৬৭॥

---

* এই অধ্যায়ের ৬২ শ্লোকের টিপ্পনীতে অনন্যভাবে শরণের অর্থ দ্রষ্টব্য।

উপদেশ করা নিষেধ।

ইদম্, তে, ন, অতপস্কায়, ন, অভক্তায়, কদাচন,
ন, চ, অশুশ্রূষবে, বাচ্যম্, ন, চ, মাম্, যঃ, অভ্যসূয়তি ॥৬৭॥

হে অর্জুন এইরূপ—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| তে | = | তোমার ( হিতের নিমিত্ত কথিত) | ন (বাচ্যম্) | = | বলা উচিত নহে |
| | | | চ | = | আর |
| ইদম্ | = | এই গীতারূপ পরম রহস্যকে | অশুশ্রূষবে | = | শ্রবণেচ্ছা রহিতের নিকট (ও) |
| | | | ন (বাচ্যম্) | = | বলা উচিত নহে ( তথা ) |
| কদাচন | = | কোন কালেও | যঃ | = | যে |
| অতপস্কায় | = | তপ রহিত মনুষ্যের নিকট | মাম্ | = | আমাকে |
| ন বাচ্যম্ | = | বলা উচিত নহে | অভ্যসূয়তি | = | নিন্দা করে |
| চ | = | এবং | | | |
| অভক্তায় | = | ভক্তি * রহিতের নিকট | ( তস্মৈ ) | = | তাহাকেও |
| | | | ন | = | বলা উচিত নহে |

পরন্তু যাঁহাদের এই সকল দোষ নাই এইরূপ ভক্তের নিকট প্রেমপূর্ব্বক উৎসাহের সহিত বক্তব্য।

শ্রীগীতার প্রচারের মাহাত্ম্য।

য ইমং পরমং গুহ্যং মদ্ভক্তেষ্বভিধাস্যতি।
ভক্তিং ময়ি পরাং কৃত্বা মামেবৈষ্যত্যসংশয়ঃ ॥৬৮॥

---

* বেদ, শাস্ত্র ও পরমেশ্বর এবং মহাত্মা ও গুরুজনের প্রতি শ্রদ্ধা, প্রেম ও পূজনীয় ভাবের নাম ভক্তি।

যঃ, ইমম্, পরমম্, গুহ্যম্, মদ্ভক্তেষু, অভিধাস্যতি,
ভক্তিম্, ময়ি, পরাম্, কৃত্বা, মাম্, এব, এষ্যতি, অসংশয়ঃ ॥৬৮॥

কেননা—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যঃ | = | যে পুরুষ | মদ্ভক্তেষু | = | আমার ভক্ত-গণের নিকট |
| ময়ি | = | আমাতে | অভি-ধাস্যতি | = | বলিবে * |
| পরাম্ | = | পরম | ( সঃ ) | = | সে |
| ভক্তিম্ | = | প্রেম | অসংশয়ঃ | = | নিশ্চয় |
| কৃত্বা | = | করিয়া | মাম্ | = | আমাকে |
| ইমম্ | = | এই | এব | = | ই |
| পরমম্ | = | পরম | এষ্যতি | = | প্রাপ্ত হইবে। |
| গুহ্যম্ | = | রহস্যযুক্ত গীতা শাস্ত্র | | | |

ন চ তস্মান্মনুষ্যেষু কশ্চিন্মে প্রিয়কৃত্তমঃ।
ভবিতা ন চ মে তস্মাদন্যঃ প্রিয়তরো ভুবি ॥৬৯॥

ন, চ, তস্মাৎ, মনুষ্যেষু, কশ্চিৎ, মে, প্রিয়কৃত্তমঃ,
ভবিতা, ন, চ, মে, তস্মাৎ, অন্যঃ, প্রিয়তরঃ, ভুবি ॥৬৯॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | এবং | প্রিয়-কৃত্তমঃ | = | অতিশয় প্রিয় কর্ম্মকারী |
| তস্মাৎ | = | তাহা হইতে | | | |
| মে | = | আমার | মনুষ্যেষু | = | মনুষ্যদিগের মধ্যে |

---

* অর্থাৎ নিষ্কামভাবে প্রেমপূর্ব্বক আমার ভক্তগণকে পড়াইবে বা অর্থের ব্যাখ্যা দ্বারা ইহার প্রচার করিবে।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কশ্চিৎ | = | কেহ | মে | = | আমার |
| ন (অস্তি) | = | নাই | প্রিয়তরঃ | = | প্রিয়তর |
| চ | = | এবং | ভুবি | = | পৃথিবীতে |
| তস্মাৎ | = | তাহা হইতে (অধিক) | অন্যঃ | = | অন্য (কেহ) |
| | | | ন ভবিতা | = | হইবে না |

শ্রীগীতা পাঠের মাহাত্ম্য।

**অধ্যেষ্যতে চ য ইমং ধর্ম্ম্যং সংবাদমাবয়োঃ।**
**জ্ঞানযজ্ঞেন তেনাহমিষ্টঃ স্যামিতি মে মতিঃ ॥৭০॥**

অধ্যেষ্যতে, চ, যঃ, ইমম্, ধর্ম্ম্যম্, সংবাদম্, আবয়োঃ,
জ্ঞানযজ্ঞেন, তেন, অহম্, ইষ্টঃ, স্যাম্, ইতি, মে, মতিঃ ॥৭০॥

| | | | | | |
|---|---|---|---|---|---|
| চ | = | এবং (হে অর্জুন) | তেন | = | তাহাকর্ত্তৃক |
| যঃ | = | যে (পুরুষ) | অহম্ | = | আমি |
| ইমম্ | = | এই | জ্ঞানযজ্ঞেন | = | জ্ঞানযজ্ঞদ্বারা * |
| ধর্ম্ম্যম্ | = | ধর্ম্মময় | ইষ্টঃ | = | পূজিত |
| আবয়োঃ | = | আমাদিগের | স্যাম্ | = | হইব |
| সংবাদম্ | = | সংবাদরূপ গীতা শাস্ত্র | ইতি | = | এইরূপ |
| অধ্যেষ্যতে | = | পড়িবে অর্থাৎ নিত্য পাঠ করিবে | মে | = | আমার |
| | | | মতিঃ | = | মত। |

* গীতা অধ্যায় ৪ শ্লোক ৩৩ এর অর্থ দ্রষ্টব্য।

শ্রীগীতা শ্রবণের মাহাত্ম্য।

শ্রদ্ধাবাননসূয়শ্চ শৃণুয়াদপি যো নরঃ।
সোঽপি মুক্তঃ শুভাঁল্লোকান্ প্রাপ্নুয়াৎ পুণ্যকর্ম্মণাম্ ॥৭১॥

শ্রদ্ধাবান্, অনসূয়ঃ, চ, শৃণুয়াৎ, অপি, যঃ, নরঃ, সঃ, অপি, মুক্তঃ, শুভান্, লোকান্, প্রাপ্নুয়াৎ, পুণ্যকর্ম্মণাম্ ॥৭১॥

এবং—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| যঃ | = | যে | সঃ | = | সে |
| নরঃ | = | পুরুষ | অপি | = | ও |
| শ্রদ্ধাবান্ | = | শ্রদ্ধাযুক্ত | মুক্তঃ | = | পাপ হইতে মুক্ত হইয়া |
| চ | = | আর | পুণ্য-কর্ম্মণাম্ | = | উত্তম কর্ম্মকারী-দিগের |
| অনসূয়ঃ | = | দোষ দৃষ্টি রহিত হইয়া (এই গীতা শাস্ত্র) | শুভান্ | = | শ্রেষ্ঠ |
| শৃণুয়াৎ অপি | = | শ্রবণ মাত্র করে | লোকান্ | = | লোক সকলকে |
| | | | প্রাপ্নুয়াৎ | = | প্রাপ্ত হয়। |

গীতা শ্রবণ দ্বারা অর্জুনের মোহ নষ্ট হইয়াছে কিনা তাহা জানিবার জন্য ভগবানের প্রশ্ন।

কচ্চিদেতৎ শ্রুতং পার্থ ত্বয়ৈকাগ্রেণ চেতসা।
কচ্চিদজ্ঞানসম্মোহঃ প্রনষ্টস্তে ধনঞ্জয় ॥৭২॥

কচ্চিৎ, এতৎ, শ্রুতম্, পার্থ, ত্বয়া, একাগ্রেণ, চেতসা, কচ্চিৎ, অজ্ঞানসম্মোহঃ, প্রনষ্টঃ, তে, ধনঞ্জয় ॥৭২॥

এইপ্রকার গীতার মাহাত্ম্য বলিয়া ভগবান্ আনন্দমূর্ত্তি শ্রীকৃষ্ণচন্দ্র অর্জুনকে জিজ্ঞাসা করিলেন—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| পার্থ | = | হে পার্থ | কচ্চিৎ | = | কি |

| | | | |
|---|---|---|---|
| এতৎ | = এই | | (এবং) |
| | (আমার বাক্য) | ধনঞ্জয় | = হে ধনঞ্জয় |
| ত্বয়া | = তুমি | কচ্চিৎ তে | = তোমার কি ? |
| একাগ্রেণ | = একাগ্র | অজ্ঞান-সম্মোহঃ | = অজ্ঞানোৎপন্ন মোহ |
| চেতসা | = মনে | | |
| শ্রুতম্ | = শ্রবণ করিয়াছ ? | প্রনষ্টঃ | = নষ্ট হইয়াছে ? |

অর্জুন উবাচ—

স্বীয় মোহ নাশ হওয়া স্বীকার করিয়া অর্জুন কর্তৃক ভগবদাজ্ঞা মানিবার প্রতিজ্ঞা।

নষ্টো মোহঃ স্মৃতির্লব্ধা ত্বৎপ্রসাদান্ময়াচ্যুত।
স্থিতোঽস্মি গতসন্দেহঃ করিষ্যে বচনং তব ॥৭৩॥

নষ্টঃ, মোহঃ, স্মৃতিঃ, লব্ধা, ত্বৎপ্রসাদাৎ, ময়া, অচ্যুত,
স্থিতঃ, অস্মি, গতসন্দেহঃ, করিষ্যে, বচনম্, তব ॥৭৩॥

এই প্রকার ভগবান্ জিজ্ঞাসা করিলে অর্জুন বলিলেন—

| | | | |
|---|---|---|---|
| অচ্যুত | = হে অচ্যুত | স্মৃতিঃ | = স্মৃতি |
| ত্বৎপ্রসাদাৎ | = আপনার কৃপাতে | লব্ধা | = প্রাপ্ত হইয়াছে |
| (মম) | = আমার | | (এই নিমিত্ত) |
| মোহঃ | = মোহ | | (আমি) |
| নষ্টঃ | = নষ্ট হইয়াগিয়াছে | গতসন্দেহঃ | = সংশয় রহিত হইয়া |
| | (এবং) | স্থিতঃ | = স্থিত |
| ময়া | = আমাকে | অস্মি | = আছি |

| | | | | |
|---|---|---|---|---|
| | | (এবং) | বচনম্ | = আজ্ঞা |
| তব | = | আপনার | করিষ্যে | = পালন করিব। |

সঞ্জয় উবাচ—

শ্রীকৃষ্ণ এবং অর্জুনের সংবাদের মহিমা।

ইত্যহং বাসুদেবস্য পার্থস্য চ মহাত্মনঃ।
সংবাদমিমমশ্রৌষমদ্ভুতং রোমহর্ষণম্ ॥৭৪॥

ইতি, অহম্, বাসুদেবস্য, পার্থস্য, চ, মহাত্মনঃ,
সংবাদম্, ইমম্, অশ্রৌষম্, অদ্ভুতম্, রোমহর্ষণম্ ॥৭৪॥

ইহার পর সঞ্জয় বলিলেন হে রাজন্—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ইতি | = | এইপ্রকার | অদ্ভুতম্ | = | অদ্ভুত রহস্যযুক্ত (এবং) |
| অহম্ | = | আমি | | | |
| বাসুদেবস্য | = | শ্রীবাসুদেব | রোম-হর্ষণম্ | = | রোমাঞ্চকারক |
| চ | = | এবং | | | |
| মহাত্মনঃ | = | মহাত্মা | | | |
| পার্থস্য | = | অর্জুনের | সংবাদম্ | = | সংবাদ |
| ইমম্ | = | এই | অশ্রৌষম্ | = | শ্রবণ করিয়াছি |

ব্যাসপ্রসাদাচ্ছ্রুতবানেতদ্ গুহ্যমহং পরম্।
যোগং যোগেশ্বরাৎ কৃষ্ণাৎ সাক্ষাৎ কথয়তঃ স্বয়ম্ ॥৭৫॥

ব্যাসপ্রসাদাৎ, শ্রুতবান্, এতৎ, গুহ্যম্, অহম্, পরম্,
যোগম্, যোগেশ্বরাৎ, কৃষ্ণাৎ, সাক্ষাৎ, কথয়তঃ, স্বয়ম্ ॥৭৫॥

কেমন করিয়া তাহা বলি—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ব্যাস-প্রসাদাৎ | = | শ্রীব্যাসদেবের কৃপাতে দিব্য দৃষ্টি দ্বারা | সাক্ষাৎ | = | সাক্ষাৎ |
| অহম্ | = | আমি | কথয়তঃ | = | কথননিরত |
| এতৎ | = | এই | স্বয়ম্ | = | স্বয়ং |
| পরম্ | = | পরম (রহস্যযুক্ত) | যোগেশ্বরাৎ | = | যোগেশ্বর |
| গুহ্যম্ | = | গোপনীয় | কৃষ্ণাৎ | = | শ্রীকৃষ্ণ ভগবানের নিকট হইতে |
| যোগম্ | = | যোগ | শ্রুতবান্ | = | শ্রবণ করিয়াছি |

শ্রীকৃষ্ণ এবং অর্জুনের সংবাদ স্মরণ করিয়া সঞ্জয়ের হৃষ্ট হওয়া।

রাজন্ সংস্মৃত্য সংস্মৃত্য সংবাদমিমমদ্ভুতম্।
কেশবার্জুনয়োঃ পুণ্যং হৃষ্যামি চ মুহুর্মুহুঃ ॥৭৬॥

রাজন্, সংস্মৃত্য, সংস্মৃত্য, সংবাদম্, ইমম্, অদ্ভুতম্,
কেশবার্জুনয়োঃ, পুণ্যম্, হৃষ্যামি, চ, মুহুর্মুহুঃ ॥৭৬॥

এই নিমিত্ত—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| রাজন্ | = | হে রাজন্ | অদ্ভুতম্ | = | অদ্ভুত |
| কেশবার্জুনয়োঃ | = | ভগবান্ শ্রীকৃষ্ণ এবং অর্জুনের | সংবাদম্ | = | সংবাদ |
| ইমম্ | = | এই (রহস্যযুক্ত) | সংস্মৃত্য সংস্মৃত্য | = | পুনঃ পুনঃ স্মরণ করিয়া (আমি) |
| পুণ্যম্ | = | কল্যাণকারক | মুহুর্মুহুঃ | = | বারম্বার |
| চ | = | এবং | হৃষ্যামি | = | হর্ষিত হইতেছি। |

ভগবানের বিশ্বরূপ স্মরণ করিয়া সঞ্জয়ের হৃষ্ট হওয়া।

তচ্চ সংস্মৃত্য সংস্মৃত্য রূপমত্যদ্ভুতং হরেঃ।
বিস্ময়ো মে মহান্ রাজন্ হৃষ্যামি চ পুনঃ পুনঃ ॥৭৭॥

তৎ, চ, সংস্মৃত্য, সংস্মৃত্য, রূপম্, অতি, অদ্ভুতম্, হরেঃ,
বিস্ময়ঃ, মে, মহান্, রাজন্, হৃষ্যামি, চ, পুনঃ, পুনঃ ॥৭৭॥

| | | | | |
|---|---|---|---|---|
| রাজন্ | = হে রাজন্ | | মে | = আমার ( চিত্তে ) |
| হরেঃ | = শ্রীহরির * | | মহান্ | = মহান্ |
| তৎ | = সেই | | বিস্ময়ঃ | = আশ্চর্য্য ( হইতেছে ) |
| অতি | = অতি | | | |
| অদ্ভুতম্ | = অদ্ভুত | | চ | = এবং |
| রূপম্ | = রূপ | | ( অহম্ ) | = আমি |
| চ | = ও | | পুনঃ পুনঃ | = বারম্বার |
| সংস্মৃত্য সংস্মৃত্য | = পুনঃপুনঃ স্মরণ করিয়া | | হৃষ্যামি | = হর্ষিত হইতেছি। |

শ্রীকৃষ্ণ এবং অর্জ্জুনের প্রভাব কথন।

যত্র যোগেশ্বরঃ কৃষ্ণো যত্র পার্থো ধনুর্দ্ধরঃ।
তত্র শ্রীর্ব্বিজয়ো ভূতির্ধ্রুবা নীতির্ম্মতির্ম্মম ॥৭৮॥

যত্র, যোগেশ্বরঃ, কৃষ্ণঃ, যত্র, পার্থঃ, ধনুর্দ্ধরঃ,
তত্র, শ্রীঃ, বিজয়ঃ; ভূতিঃ, ধ্রুবা, নীতিঃ, মতিঃ, মম ॥৭৮॥

হে রাজন্! অধিক কি বলিব—

| | | | |
|---|---|---|---|
| যত্র | = যেস্থানে | যত্র | = যেস্থানে |
| যোগেশ্বরঃ | = যোগেশ্বর | ধনুর্দ্ধরঃ | = গাণ্ডীবধনুকধারী |
| কৃষ্ণঃ | = ভগবান্ শ্রীকৃষ্ণ আছেন ( এবং ) | পার্থঃ | = অর্জ্জুন আছেন |
| | | তত্র | = সেস্থানে |

* যাঁহার স্মরণ করিলে পাপ সকল নাশ হয় তাঁহার নাম হরি।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| শ্রীঃ | = | শ্রী | নীতিঃ | = | নীতি আছে |
| বিজয়ঃ | = | বিজয় | ( ইতি ) | = | এইরূপ |
| ভূতিঃ | = | বিভূতি ( এবং ) | মম | = | আমার |
| ধ্রুবা | = | অচল | মতিঃ | = | মত। |

ওঁ তৎসদিতি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্ম-
বিদ্যায়াং যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জুন-
সংবাদে "মোক্ষসন্ন্যাসযোগো"
নামাষ্টাদশোঽধ্যায়ঃ ॥১৮॥

---

ইতি শ্রীমদ্‌ভগবদ্‌গীতারূপী উপনিষদ্ এবং ব্রহ্মবিদ্যা।
তথা যোগশাস্ত্রবিষয়ক শ্রীকৃষ্ণ এবং
অর্জুনের সংবাদে "মোক্ষসন্ন্যাসযোগ"
নামক অষ্টাদশ অধ্যায় ॥১৮॥

---

"শ্রীমদ্ভগবদ্গীতা" এক পরম রহস্যের বিষয়। ইহা পরম দয়ালু ভগবান্ শ্রীকৃষ্ণ অর্জুনকে উদ্দেশ্য করিয়া সকল প্রাণীর হিতের জন্য বলিয়াছেন। কিন্তু ইহার প্রভাব সেই পুরুষই জানিতে পারেন যিনি ভগবানের শরণাপন্ন হইয়া শ্রদ্ধা ভক্তির সহিত ইহার অভ্যাস করেন। এই নিমিত্ত স্বীয় কল্যাণ কামনাকারী মনুষ্যগণের উচিত যে যত শীঘ্র সম্ভব অজ্ঞাননিদ্রা হইতে জাগ্রত হইয়া নিজের মুখ্য কর্ত্তব্য বুঝিয়া শ্রদ্ধা ভক্তির সহিত সর্ব্বদা ইহার শ্রবণ, মনন ও পঠনপাঠন দ্বারা অভ্যাস করতঃ ভগবানের আজ্ঞানুসারে সাধন-কর্ম্মে যুক্ত হয়। কেননা যে মনুষ্য শ্রদ্ধা ভক্তির সহিত এই গীতার মর্ম্ম জানিবার নিমিত্ত ইহার মধ্যে প্রবেশ করিয়া সর্ব্বদা ইহার মনন করেন এবং ভগবানের আজ্ঞানুসারে সাধন করিতে তৎপর থাকেন, তাঁহাদিগের অন্তঃকরণে প্রতিদিন নূতন নূতন সদ্ভাব উৎপন্ন হয় এবং ঐ শুদ্ধান্তঃকরণ সম্পন্ন ব্যক্তিগণ শীঘ্রই পরমাত্মাকে প্রাপ্ত হয়েন।

---

হরিঃ ওঁ তৎসৎ হরিঃ ওঁ তৎসৎ হরিঃ ওঁ তৎসৎ

ওঁ

শ্রীপরমাত্মনে নমঃ।

# ত্যাগদ্বারা ভগবৎ-প্রাপ্তি।

ত্বমেব মাতা চ পিতা ত্বমেব
ত্বমেব বন্ধুশ্চ সখা ত্বমেব।
ত্বমেব বিদ্যা দ্রবিণং ত্বমেব
ত্বমেব সর্ব্বং মম দেবদেব॥

ত্যক্ত্বা কর্ম্মফলাসঙ্গং নিত্যতৃপ্তো নিরাশ্রয়ঃ।
কর্ম্মণ্যভিপ্রবৃত্তোঽপি নৈব কিঞ্চিৎ করোতি সঃ॥
ন হি দেহভৃতা শক্যং ত্যক্তুং কর্ম্মাণ্যশেষতঃ।
যস্তু কর্ম্মফলত্যাগী স ত্যাগীত্যভিধীয়তে॥

শ্রীবিষ্ণু ।



সশঙ্খচক্রং সকিরীটকুণ্ডলং সপীতবস্ত্রং সরসীরুহেক্ষণম্ ।
সহারবক্ষঃস্থলকৌস্তুভশ্রিয়ং নমামি বিষ্ণুং শিরসা চতুর্ভুজম ॥

ওঁ

শ্রীপরমাত্মনে নমঃ।

# ত্যাগদ্বারা ভগবৎ-প্রাপ্তি।

গৃহস্থাশ্রমে থাকিয়াও মনুষ্য ত্যাগদ্বারা পরমাত্মাকে লাভ করিতে পারে। পরমাত্মাকে লাভ করিবার নিমিত্ত "ত্যাগ"ই মুখ্য সাধন। অতএব সাত শ্রেণীতে বিভক্ত করিয়া ত্যাগের লক্ষণ সংক্ষেপতঃ লেখা যাইতেছে।

## (১) নিষিদ্ধ কর্ম্মের সর্ব্বথা ত্যাগ।

চুরি, ব্যভিচার, মিথ্যা, কপট, ছল, জবরদস্তী, হিংসা, অভক্ষ্য-ভোজন ও প্রমাদ আদি শাস্ত্রবিরুদ্ধ নীচ কর্ম্মগুলিকে কায়মনোবাক্যদ্বারা কোনও প্রকারে না করা। ইহা প্রথম শ্রেণীর ত্যাগ।

## (২) কাম্য কর্ম্মের ত্যাগ।

স্ত্রী, পুত্র এবং ধনাদি প্রিয় বস্তুর প্রাপ্তির উদ্দেশ্যে এবং রোগ সঙ্কটাদি নিবৃত্তির উদ্দেশ্যে কৃত যজ্ঞ, দান, তপ এবং উপাসনাদি সকাম কর্ম্মগুলি নিজের স্বার্থের নিমিত্ত না করা * ইহা দ্বিতীয় শ্রেণীর ত্যাগ।

## (৩) তৃষ্ণার সর্ব্বথা ত্যাগ।

প্রারব্ধের অনুসারে প্রাপ্ত মান, বড়াই, প্রতিষ্ঠা এবং স্ত্রী, পুত্র আর

---

* যদি কোনও লৌকিক অথবা শাস্ত্রীয় এরূপ কর্ম্ম, সংযোগ বশতঃ উপস্থিত হয় যাহা স্বরূপতঃ সকাম কিন্তু তাহা না করিলে কাহারও কষ্ট হয় অথবা কর্ম্মোপাসনার পরম্পরাতে কোনও প্রকার বাধা প্রাপ্ত হইবার সম্ভাবনা হয় তবে স্বার্থত্যাগ করিয়া কেবল লোক-সংগ্রহের নিমিত্ত উহা করা সকাম কর্ম্ম নহে।

ধনাদি যাহা কিছুই অনিত্য পদার্থ আছে তাহার বৃদ্ধির ইচ্ছাকে ভগবৎ প্রাপ্তিতে অন্তরায় বিবেচনা করিয়া তাহার ত্যাগ করা। ইহা তৃতীয় শ্রেণীর ত্যাগ।

## (৪) স্বার্থের নিমিত্ত অন্যের দ্বারা সেবা করান ত্যাগ।

নিজের সুখের নিমিত্ত কাহারও নিকট হইতে ধনাদি পদার্থের অথবা সেবা করাইবার যাচ্ঞা করা এবং বিনা প্রার্থনাতেও দত্ত পদার্থ বা কৃত সেবার স্বীকার করা বা কোনও প্রকারে কাহারও দ্বারা নিজের স্বার্থ সিদ্ধি করাইবার ইচ্ছা মনে রাখা ইত্যাদি যে স্বার্থের নিমিত্ত অন্যের দ্বারা সেবা করাইবার ভাব সেই সকল ত্যাগ করা * ইহা চতুর্থ শ্রেণীর ত্যাগ।

## (৫) সকল কর্ত্তব্য কর্ম্মে আলস্য এবং ফলেচ্ছার সর্ব্বথা ত্যাগ।

ঈশ্বরভক্তি, দেবপূজা, মাতাপিতাদি গুরুজনের সেবা, যজ্ঞ, দান, তপ এবং বর্ণাশ্রমানুসারে জীবিকার্জ্জন করিয়া গৃহস্থালীনির্ব্বাহ ও শারীরিক আহার বিহার ইত্যাদি যতগুলি কর্ত্তব্য কর্ম্ম আছে সে সকলে আলস্য এবং সর্ব্ববিধ কামনা ত্যাগ করা।

---

* যদি এরূপ কোন অবসর যোগ্যতানুসারে প্রাপ্ত হয় যে শরীর সম্বন্ধীয় সেবা অথবা ভোজনাদি পদার্থ স্বীকার না করিলে কাহারও কষ্ট হয় বা লোকশিক্ষাতে কোনও প্রকারের বাধা উৎপন্ন হয় তবে সেই সময়ে স্বার্থত্যাগ করিয়া কেবল তাহাদের প্রীতির নিমিত্ত সেবাদি স্বীকার করা দোষযুক্ত নহে। কেননা স্ত্রী, পুত্র এবং ভৃত্যাদি দ্বারা কৃত সেবা এবং বন্ধু, বান্ধব ও মিত্র আদি দ্বারা দত্ত ভোজনাদি পদার্থ স্বীকার না করিলে তাহাদিগের মনে কষ্ট হওয়া এবং লোক মর্য্যাদাতে বাধা পড়ার সম্ভাবনা আছে।

## (ক) ঈশ্বর-ভক্তিতে আলস্য ত্যাগ।

জীবনের পরম কর্ত্তব্য জ্ঞান—করিয়া পরম দয়ালু, সকলের সুহৃদ্ পরম প্রেমী অন্তর্য্যামী পরমেশ্বরের গুণ, প্রভাব এবং প্রেমের রহস্যময়ী কথার শ্রবণ, মনন ও পঠনপাঠন করা এবং আলস্য রহিত হইয়া উৎসাহপূর্ব্বক তাঁহার পরম পবিত্র নামের ধ্যান সহিত নিরন্তর জপ করা।

## (খ) ঈশ্বর-ভক্তিতে কামনা ত্যাগ।

ইহলোক এবং পরলোকের সকল ভোগকে ক্ষণ-ভঙ্গুর, নাশবান্ এবং ভগবানের ভক্তিতে বাধক জ্ঞান করিয়া কোনও বস্তুর প্রাপ্তির নিমিত্ত ভগবানের নিকট প্রার্থনা না করা আর মনে ইচ্ছাও না রাখা এবং কোনও প্রকার সঙ্কট উপস্থিত হইলেও তাহার নিবারণের জন্য ভগবানের নিকট প্রার্থনা না করা অর্থাৎ হৃদয়ে এরূপভাব রাখা যে যদ্যপি প্রাণও যায় তথাপি এই মিথ্যা জীবনের নিমিত্ত বিশুদ্ধ ভক্তিতে কলঙ্ক লাগান উচিত নহে; যেরূপ ভক্ত প্রহ্লাদ পিতাদ্বারা বহু প্রকারে সন্তাপিত হওয়া সত্ত্বেও নিজের কষ্ট নিবারণের নিমিত্ত ভগবানের নিকট কোনও প্রার্থনা করেন নাই।

নিজের অনিষ্টকারিগণকেও "ভগবান্ তোমার শাস্তিবিধান করুন" ইত্যাদি কোনও রূপ কঠোর শব্দ দ্বারা অভিশাপ না দেওয়া এবং তাহাদের অনিষ্ট হইবার ইচ্ছাও মনে না রাখা।

ভগবানের ভক্তির অভিমানে মত্ত হইয়া কাহাকেও বরদানাদি না দেওয়া, যেরূপ "ভগবান্ তোমাকে আরোগ্য করুন" "ভগবান্ তোমার দুঃখ দূর করুন," "ভগবান্ তোমায় দীর্ঘজীবী করুন" ইত্যাদি।

পত্র ব্যবহারেও সকাম শব্দ লিখিবে না অর্থাৎ যেরূপ "ভগবান্ তোমার মঙ্গল করুন," "ভগবান্ তোমার দুঃখ নিবারণ করুন," "ভগবান্ তোমাকে রাজা করুন," "ভগবান্ সাহায্য করিবেন," "৺কালীপদ ভরসায় কারবার

খুলিতেছি," "মা জগদম্বার কৃপায় আরাম হইবে," "মা জলকষ্ট দূর করিবেন," ইত্যাদি সাংসারিক বস্তু প্রাপ্তির নিমিত্ত ভগবানের নিকট প্রার্থনারূপ সকাম শব্দ প্রায় লিখিত হইয়া থাকে, ঐরূপ না লিখিয়া "শ্রীপরমাত্মাদেব আনন্দরূপে সর্ব্বত্র বিরাজিত আছেন," "শ্রীপরমেশ্বরের ভজনই সার" ইত্যাদি নিষ্কাম মাঙ্গলিক শব্দ লেখা উত্তম এবং অন্য কোন প্রকারেও সকাম শব্দের প্রয়োগ না করা কর্ত্তব্য।

## (গ) দেবতাগণের পূজাতে আলস্য ও কামনার ত্যাগ।

শাস্ত্রমর্য্যাদা এবং লোকমর্য্যাদানুসারে পূজনীয় দেবতাগণের পূজা করিবার নিয়ত সময় উপস্থিত হইলে তাঁহাদের পূজা করিবার নিমিত্ত ভগবানের আজ্ঞা আছে এবং ভগবানের আজ্ঞা পালন করা পরম কর্ত্তব্য, এইরূপ জ্ঞান করিয়া উৎসাহপূর্ব্বক শাস্ত্রবিধিমত তাঁহাদিগের পূজা করা কিন্তু তাঁহাদের নিকট কোনও প্রকারের কামনা না করা।

নূতন খাতার পূজা উপলক্ষে রোকড়, জাবদা, খতিয়ান আদিতেও "শ্রীশ্রীকালী মাতার ভরসায় এই কারবার করিতেছি" ইত্যাদি সকামশব্দ লিখিত হইয়া থাকে, সেরূপ না লিখিয়া "শ্রীশ্রীলক্ষ্মী-নারায়ণজীউ সর্ব্বত্র আনন্দরূপে বিরাজিত আছেন" ইত্যাদি নিষ্কাম মাঙ্গলিক শব্দ লেখা কর্ত্তব্য এবং নিত্য রোকড় ও নকল বহি আদির আরম্ভেও উল্লিখিত রীতিতেই লেখা কর্ত্তব্য।

## (ঘ) মাতাপিতা আদি গুরুজনের সেবাতে আলস্য এবং কামনার ত্যাগ।

মাতা, পিতা, আচার্য্য এবং অন্যান্য যে সকল পূজনীয় ব্যক্তিবর্গ, আশ্রম, অবস্থা এবং গুণে কোনও প্রকারে নিজ হইতে বড় হয়েন, তাঁহাদের সকল

প্রকারে নিত্য সেবা করা ও তাঁহাদিগকে নিত্য প্রণাম করা মনুষ্যমাত্রের পরম কর্ত্তব্য, এইভাব হৃদয়ে পোষণ করিয়া সর্ব্বথা আলস্য ত্যাগ করিয়া নিষ্কামভাবে উৎসাহপূর্ব্বক ভগবদাজ্ঞানুসারে উঁহাদের সেবা করাতে তৎপর থাকা।

## (ঙ) যজ্ঞ, দান ও তপস্যাদি শুভকর্ম্মে আলস্য ও কামনার ত্যাগ।

পঞ্চ মহাযজ্ঞাদি * নিত্যকর্ম্ম এবং অন্যান্য নৈমিত্তিক কর্ম্মরূপ যজ্ঞাদি করা আর অন্ন, বস্ত্র, বিদ্যা, ঔষধ ও ধনাদি পদার্থের দানদ্বারা সকল জীবগণকে যথাযোগ্য সুখপ্রদাননিমিত্ত কায়মনোবাক্যে নিজের শক্তি অনুসারে চেষ্টা করা এবং স্বীয় ধর্ম্মের পালন করিবার নিমিত্ত সকল প্রকারের কষ্ট সহ্য করা ইত্যাদি শাস্ত্রবিহিত কর্ম্মে ইহলোক এবং পরলোকের সকল ভোগের কামনা সর্ব্বথা পরিত্যাগপূর্ব্বক এবং নিজের পরম কর্ত্তব্য বিবেচনা করিয়া শ্রদ্ধার সহিত উৎসাহপূর্ব্বক ভগবদাজ্ঞানুসারে কেবল ভগবদর্থেই ঐ সকল কর্ম্মের আচরণ করা।

## (চ) সংসারযাত্রা নির্ব্বাহের জন্য ন্যায়সঙ্গত কর্ম্ম-দ্বারা জীবিকার্জ্জনে আলস্য ও কামনার ত্যাগ।

জীবিকা-নির্ব্বাহের কর্ম্ম যেমন বৈশ্যের নিমিত্ত কৃষি, গোরক্ষা, এবং বাণিজ্যাদি কথিত হইয়াছে সেইরূপ নিজ নিজ বর্ণ, আশ্রমের অনুসারে শাস্ত্রে যে বিধান কৃত হইয়াছে, সেই সকলের পালনদ্বারা সংসারের হিতসাধন করিতে থাকিয়া গৃহস্থধর্ম্ম পালন করিবার নিমিত্ত ভগবানের আজ্ঞা আছে।

---

* পঞ্চ মহাযজ্ঞ যথা :—দেবযজ্ঞ ( অগ্নিহোত্রাদি ), ঋষিযজ্ঞ ( বেদপাঠ, সন্ধ্যা, গায়ত্রীজপাদি), পিতৃযজ্ঞ ( তর্পণ, শ্রাদ্ধাদি ), মনুষ্যযজ্ঞ (অতিথি সেবা), এবং ভূতযজ্ঞ ( বলিবৈশ্বকর্ম্ম )।

এই নিমিত্ত নিজের কর্ত্তব্যবোধে লাভহানিকে সমান জ্ঞান করিয়া সকল প্রকার কামনা ত্যাগ করিয়া উৎসাহপূর্ব্বক উপরোক্ত কর্ম্ম করা *।

## (ছ) শরীরসম্বন্ধীয়কর্ম্মে আলস্য ও কামনা ত্যাগ।

শরীরযাত্রা নির্ব্বাহের নিমিত্ত শাস্ত্রোক্ত রীতিতে ভোজন, বস্ত্র ও ঔষধাদি সেবনরূপ যে সকল শরীর সম্বন্ধীয় কর্ম্ম আছে তাহাতে সকল প্রকারের ভোগবিলাসাদির কামনা ত্যাগ করিয়া এবং সুখ দুঃখ, লাভ হানি ও জীবন মরণ আদিকে সমান জ্ঞান করিয়া কেবল ভগবৎ-প্রাপ্তির নিমিত্তই যোগ্যতানুসারে সেই সকল কর্ম্মের আচরণ করা।

পূর্ব্বোক্ত চার শ্রেণীর ত্যাগের সহিত এই পঞ্চম শ্রেণীর ত্যাগ দ্বারা সকল দোষের এবং সকল প্রকার কামনার নাশ হইয়া কেবল এক ভগবৎ-প্রাপ্তির তীব্র ইচ্ছা জাগিলে জ্ঞানের প্রথম ভূমিকায় পরিপক্ব অবস্থাপ্রাপ্ত পুরুষের লক্ষণ বুঝিতে হইবে।

## (৬) সংসারের সকল পদার্থে এবং কর্ম্মে মমতা ও আসক্তির সর্ব্বথা ত্যাগ।

ধন, ভবন ও বস্ত্রাদি বস্তু সকল ও স্ত্রী, পুত্র এবং মিত্রাদি সমুদয় বন্ধুবর্গ এবং মান, বড়াই ও প্রতিষ্ঠা ইত্যাদি ইহলোকের ও পরলোকের

* উপরোক্ত ভাবে কার্য্যকারির কর্ম্ম লোভ রহিত হওয়ায় তাহাতে কোনও প্রকার দোষ প্রাপ্ত হইতে পারে না কেননা জীবিকার্জ্জনের কর্ম্মে লোভই বিশেষরূপে পাপ করাইবার হেতু, এই নিমিত্ত মনুষ্যের কর্ত্তব্য এই যে গীতা অধ্যায় ১৮, শ্লোক ৪৪ এর টীপ্পনীতে যেরূপ বৈশ্যের প্রতি বাণিজ্যের দোষ ত্যাগ করিবার নিমিত্ত বিস্তারপূর্ব্বক লেখা আছে সেইরূপ নিজ নিজ বর্ণ ও আশ্রমের অনুসারে সকল কর্ম্মে সকলপ্রকারের দোষ ত্যাগ করিয়া কেবল ভগবানের আজ্ঞা মানিয়া ভগবানের নিমিত্ত নিষ্কাম ভাবেই সকল কর্ম্মের আচরণ করে।

যতগুলি বিষয়ভোগরূপ পদার্থ আছে সেগুলিকে ক্ষণভঙ্গুর এবং নাশবান্ হওয়া বিধায় অনিত্য বিবেচনা করিয়া তাহাতে মমতা ও আসক্তি না থাকা আর কেবল এক সচ্চিদানন্দঘন পরমাত্মাতেই অনন্যভাবে বিশুদ্ধ প্রেম হওয়ায় মন, বাক্য ও শরীর দ্বারা সম্পাদিত ক্রিয়া সমূহতে এবং শরীরেও মমতা এবং আসক্তির সর্ব্বথা অভাব হইয়া যাওয়াই ষষ্ঠ শ্রেণীর ত্যাগ *।

উক্ত ষষ্ঠ শ্রেণীর ত্যাগপ্রাপ্ত পুরুষের সংসারের যাবতীয় পদার্থে বৈরাগ্য হইয়া কেবল এক পরমপ্রেমময় ভগবানেই অনন্য প্রেম হইয়া যায়। এই নিমিত্ত ভগবানের গুণ, প্রভাব এবং রহস্যপূর্ণ ও বিশুদ্ধপ্রেম বিষয়ক কথা শ্রবণ করা ও শ্রবণ করান আর মনন করা এবং নির্জ্জন স্থানে থাকিয়া নিরন্তর ভগবানের ভজন, ধ্যান ও শাস্ত্র-মর্ম্মের বিচার করাই তাঁহাদিগের প্রিয় বোধ হয়, বিষয়াসক্ত মনুষ্যসমাজে থাকিয়া হাস্য, বিলাস, প্রমাদ, নিন্দা, বিষয়ভোগ এবং ব্যর্থবার্ত্তাদিতে নিজের অমূল্য সময়ের ক্ষণমাত্রও ব্যয় করা ভাল লাগে না এবং তাঁহাদেরদ্বারা সকল কর্ত্তব্যকর্ম্ম ভগবানের স্বরূপ এবং নাম চিন্তন করতঃ আসক্তিব্যতিরেকে কেবল ভগবদর্থই হইয়া থাকে।

এই প্রকার সকল পদার্থে এবং কর্ম্মে মমতা ও আসক্তির ত্যাগ হইয়া কেবল এক সচ্চিদানন্দঘন পরমাত্মাতেই বিশুদ্ধ প্রেম হওয়া জ্ঞানের দ্বিতীয় ভূমিকাতে পরিপক্ক অবস্থাপ্রাপ্ত পুরুষের লক্ষণ বুঝিতে হইবে।

---

* সকল পদার্থে ও কর্ম্মে তৃষ্ণা ও ফলেচ্ছার ত্যাগ তৃতীয় এবং পঞ্চমশ্রেণীর ত্যাগে কথিত হইয়াছে কিন্তু উপরোক্ত ত্যাগ হইলেও উহাতে মমতা এবং আসক্তি থাকিয়া যায় যেরূপ ভজন, ধ্যান ও সৎসঙ্গ প্রভাবে ভরতমুনির সকল পদার্থে ও কর্ম্মে তৃষ্ণা ও ফলেচ্ছার ত্যাগ হইবার পরেও হরিণ ও হরিণের পালনরূপ কর্ম্মে মমতা ও আসক্তি বর্ত্তমান ছিল। এই নিমিত্ত সংসারের সকল পদার্থে ও কর্ম্মে মমতা ও আসক্তির ত্যাগকে ষষ্ঠ শ্রেণীর ত্যাগ বলা হইয়াছে।

## (৭) সংসার, শরীর ও সমস্ত কর্ম্মে সূক্ষ্ম বাসনা এবং অহংভাবের সর্ব্বথা ত্যাগ।

সংসারের সকল পদার্থই মায়ার কার্য্য হওয়ায় সর্ব্বথা অনিত্য এবং এক সচ্চিদানন্দঘন পরমাত্মাই সর্ব্বত্র সমভাবে পরিপূর্ণ আছেন এইরূপ দৃঢ় নিশ্চয় করিয়া শরীরের সহিত সংসারের সকল পদার্থতে এবং সকল কর্ম্মে সূক্ষ্ম বাসনার সর্ব্বথা অভাব হইয়া যাওয়া অর্থাৎ অন্তঃকরণে উহাদের চিত্র সংস্কাররূপেও না থাকা এবং শরীরে অহংভাবের সর্ব্বথা অভাব হইয়া মন, বাক্য ও শরীর দ্বারা সম্পাদিত সমুদয় কর্ম্মে কর্ত্তৃত্ব অভিমানের লেশমাত্রও না থাকা।

ইহাই সপ্তম শ্রেণীর ত্যাগ *।

এই সপ্তম শ্রেণীর ত্যাগরূপ পরবৈরাগ্য † প্রাপ্ত পুরুষের অন্তঃকরণের বৃত্তিসমূহ সমস্ত সংসার হইতে অত্যন্ত উপরত হইয়া যায়। কোনও কালে কোন সাংসারিক বিষয়ের স্ফুরণ হইলেও তাঁহার সংস্কার বদ্ধমূল হয় না কেন না একসচ্চিদানন্দঘন বাসুদেব পরমাত্মাতেই তাঁহার গাঢ় স্থিতি নিরন্তর স্থির থাকে।

এই নিমিত্ত তাঁহার অন্তঃকরণে সকল দুর্গুণগুলির অভাব হইয়া

---

* সংসারের সমস্ত পদার্থে এবং কর্ম্মে তৃষ্ণা ও ফলেচ্ছা এবং মমতা আর আসক্তির সর্ব্বথা অভাব হইলেও তাহাতে সূক্ষ্মবাসনা ও কর্ত্তৃত্বাভিমান থাকিয়া যায়, এই নিমিত্ত সূক্ষ্মবাসনা ও অহংভাবের ত্যাগকেই সপ্তমশ্রেণীর ত্যাগ বলা হইয়াছে।

† পূর্ব্বোক্ত ষষ্ঠ শ্রেণীর ত্যাগপ্রাপ্ত পুরুষের বিষয়ের সহিত বিশেষ সংসর্গ হইলে কদাচিৎ তাহাতে কিছু আসক্তি হইতেও পারে কিন্তু এই সপ্তমশ্রেণীর ত্যাগী পুরুষের বিষয়ের সহিত সংসর্গ হইলে তাহাতে আসক্তি হইতে পারে না যেহেতু তাঁহার জ্ঞানে এক পরমাত্মা ভিন্ন অন্য কোনও বস্তু থাকেই না এই নিমিত্ত এই ত্যাগকে 'পর বৈরাগ্য' বলা হইয়াছে।

অহিংসা ১, সত্য ২, অস্তেয় ৩, ব্রহ্মচর্য্য ৪, অপৈশুনতা ৫, লজ্জা, অমানিত্ব ৬, নিষ্কপটতা, শৌচ ৭, সন্তোষ ৮, তিতিক্ষা ৯, সৎসঙ্গ, সেবা, যজ্ঞ, দান, তপ ১০, স্বাধ্যায় ১১, শম ১২, দম ১৩, বিনয়, আর্জব ১৪, দয়া ১৫, শ্রদ্ধা ১৬, বিবেক ১৭, বৈরাগ্য ১৮, নির্জনবাস, অপরিগ্রহ ১৯, সমাধান ২০, উপরামতা, তেজ ২১,

---

১। মন, বাণী ও শরীর দ্বারা কাহাকেও কোনও প্রকার কষ্ট না দেওয়া।
২। অন্তঃকরণ ও ইন্দ্রিয় দ্বারা যেরূপ জ্ঞান হয় তদ্রূপই প্রিয় শব্দ দ্বারা বলা।
৩। সম্পূর্ণরূপে চুরির অভাব।
৪। অষ্টবিধ মৈথুনাভাব।
৫। কাহারও নিন্দা না করা।
৬। সৎকার, মান ও পূজাদি আকাঙ্ক্ষার অভাব।
৭। বাহির ও ভিতরের পবিত্রতা ( সত্যতাপূর্ব্বক শুদ্ধ ব্যবহার দ্বারা অর্থের ও তৎকর্তৃক প্রাপ্ত অন্নের দ্বারা আহারের এবং যথাযোগ্য বর্ত্তনে আচরণের ও জলমৃত্তিকাদি দ্বারা শরীরের শুদ্ধিকে বহিঃশুদ্ধি কহে আর রাগ, দ্বেষ এবং কপটাদি বিকারের নাশ হইয়া অন্তঃকরণ স্বচ্ছ এবং শুদ্ধ হওয়ার নাম অন্তঃশুদ্ধি।
৮। তৃষ্ণার সর্ব্বথা অভাব।
৯। শীত উষ্ণ, সুখ, দুঃখ আদি দ্বন্দ্ব সহ্য করা।
১০। স্বধর্ম্ম পালনের জন্য কষ্ট সহ্য করা।
১১। বেদ এবং সৎশাস্ত্রের অধ্যয়ন ও ভগবানের নাম ও গুণকীর্ত্তন।
১২। মনকে বশ করা।
১৩। ইন্দ্রিয় সমূহকে বশ করা।
১৪। শরীর এবং ইন্দ্রিয়ের সহিত অন্তঃকরণের সরলতা।
১৫। দুঃখীজনের প্রতি করুণা।
১৬। বেদ, শাস্ত্র, মহাত্মা, গুরু ও পরমেশ্বরের বাক্যে প্রত্যক্ষের ন্যায় বিশ্বাস।
১৭। সৎ এবং অসৎ পদার্থের যথার্থ জ্ঞান।
১৮। ব্রহ্মলোক পর্য্যন্ত সমুদয় পদার্থে আসক্তির অত্যন্ত অভাব।
১৯। মমত্ববুদ্ধিযুক্ত সংগ্রহের অভাব।
২০। অন্তঃকরণে সংশয় এবং বিক্ষেপের অভাব।
২১। শ্রেষ্ঠ পুরুষগণের সেই শক্তির নাম তেজ যাহার প্রভাবে বিষয়াসক্ত ও নীচ প্রকৃতির মনুষ্যও প্রায় পাপাচরণ হইতে নিবৃত্ত হইয়া তাঁহাদের বচনানুসারে শ্রেষ্ঠ কর্ম্মে প্রবৃত্ত হয়।

ক্ষমা ১, ধৈর্য্য ২, অদ্রোহ ৩, অভয় ৪, নিরহঙ্কারিতা, শান্তি ৫, এবং ঈশ্বরে অনন্যভক্তি ইত্যাদি সদ্‌গুণের আবির্ভাব স্বভাবতঃ হইয়া যায়।

এই প্রকার শরীরের সহিত সকল পদার্থে এবং কর্ম্মে বাসনা ও অহং-ভাবের অত্যন্ত অভাব হইয়া এক সচ্চিদানন্দঘন পরমাত্মার স্বরূপেই একী-ভাবে নিত্য-নিরন্তর দৃঢ়স্থিতি থাকাই জ্ঞানের তৃতীয় ভূমিকাতে পরিপক্ক অবস্থা-প্রাপ্ত পুরুষের লক্ষণ।

উপরোক্ত গুণগুলির মধ্যে কতক প্রথম ও দ্বিতীয় ভূমিকাতেই প্রাপ্ত হওয়া যায় পরন্তু সমুদয় গুণের আবির্ভাব প্রায় তৃতীয় ভূমিকাতেই হইয়া থাকে। কেননা এই সকল ভগবৎ-প্রাপ্তির অতি সমীপে উপস্থিত পুরুষ-গণের লক্ষণ এবং ভগবৎ-স্বরূপের সাক্ষাৎ জ্ঞানের হেতু, এই নিমিত্তই ভগবান্ শ্রীকৃষ্ণ প্রায় এই সকল গুণকে শ্রীগীতাতে ১৩শ অধ্যায়ে ( শ্লোক ৭ হইতে ১১ পর্য্যন্ত ) জ্ঞানের নামে এবং ১৬শ অধ্যায়ে ( শ্লোক ১-৩ পর্য্যন্ত ) দৈবী সম্পদ্ নামে বলিয়াছেন।

এই সকল গুণকে শাস্ত্রকারগণ সামান্য ধর্ম্মরূপে স্বীকার করিয়া-ছেন, এই নিমিত্ত মনুষ্য মাত্রেরই ইহাতে অধিকার আছে, অতএব উপরোক্ত সদ্‌গুণের নিজ অন্তঃকরণে আবির্ভাব করিবার নিমিত্ত সকলকেই ভগবানের শরণাপন্ন হইয়া বিশেষরূপে প্রযত্ন করা আবশ্যক।

---

১। স্বীয় অপরাধকারিগণকে কোনও প্রকারে দণ্ড দেওয়ার ভাব মনে পোষণ না করা।

২। গুরুতর বিপত্তি উপস্থিত হইলেও স্বীয়স্থিতি হইতে বিচলিত না হওয়া।

৩। নিজের সহিত দ্বেষ পোষণকারিগণের প্রতিও দ্বেষ না করা।

৪। সর্ব্বথা ভয়ের অভাব।

৫। ইচ্ছা এবং বাসনার অত্যন্ত অভাব হওয়া এবং অন্তঃকরণে নিত্য নিরন্তর প্রসন্নতা থাকা।

## উপসংহার।

এই প্রবন্ধে সাত শ্রেণীর ত্যাগ দ্বারা ভগবৎ-প্রাপ্তি কথিত হইয়াছে। তন্মধ্যে প্রথম পাঁচ শ্রেণীর ত্যাগ পর্য্যন্ত জ্ঞানের প্রথম ভূমিকার লক্ষণ এবং ষষ্ঠ শ্রেণীর ত্যাগ পর্য্যন্ত দ্বিতীয় ভূমিকার লক্ষণ আর সপ্তম শ্রেণীর ত্যাগ পর্য্যন্ত তৃতীয় ভূমিকার লক্ষণ বলা হইয়াছে। উক্ত তৃতীয় ভূমিকাতে পরিপক্ক অবস্থাপ্রাপ্ত পুরুষ তৎকালেই সচ্চিদানন্দঘন পরমাত্মাকে প্রাপ্ত হইয়া যায়। পুনরায় তাহার এই ক্ষণভঙ্গুর নাশবান্ অনিত্য সংসারের সহিত কোনও সম্বন্ধ থাকে না, অর্থাৎ যেরূপ স্বপ্নোত্থিত পুরুষের স্বপ্নের সংসারের সহিত কোনও সম্বন্ধ থাকে না সেইরূপই অজ্ঞাননিদ্রা হইতে জাগ্রত পুরুষেরও মায়ার কার্য্যরূপ অনিত্য সংসারের সহিত কোনও সম্বন্ধ থাকে না। যদ্যপি লোক-দৃষ্টিতে সেই জ্ঞানীপুরুষের শরীরদ্বারা প্রারব্ধবশতঃ সকলকর্ম্ম হইতেছে বলিয়া প্রতীত হয় এবং ঐ সকল কর্ম্ম দ্বারা সংসারের বহু লাভ হইয়া থাকে, কেননা কামনা, আসক্তি ও কর্ত্তৃত্বাভিমান রহিত হওয়া বিধায়ে সেই মহাত্মার মন, বাণী ও শরীর দ্বারা নিষ্পন্ন আচরণ লোকে প্রমাণস্বরূপ বিবেচিত হয় এবং ঐরূপ পুরুষের ভাবানুসারেই শাস্ত্র নির্ম্মিত হয় তথাপি এই সকল হওয়া সত্ত্বেও সেই সচ্চিদানন্দঘন বাসুদেবকে প্রাপ্ত পুরুষ এই ত্রিগুণময়ী মায়া হইতে সর্ব্বদাই অতীত, এই নিমিত্ত তিনি গুণের কার্য্যরূপ প্রকাশ, প্রবৃত্তি এবং নিদ্রা আদি প্রাপ্ত হইলে তাহার প্রতি দ্বেষ করেন না বা নিবৃত্ত হইলে উহার আকাঙ্ক্ষা করে না। যেহেতু সুখ দুঃখ, লাভহানি, মান অপমান এবং নিন্দা স্তুতি আদিতে, এবং মৃত্তিকা, প্রস্তর ও সুবর্ণাদিতে সর্ব্বত্রই উহার সমভাব হইয়া যায়, এই নিমিত্ত ঐ মহাত্মার কোনও প্রিয় বস্তুর প্রাপ্তি এবং অপ্রিয়ের নিবৃত্তিতে হর্ষ হয় না বা কোনও অপ্রিয়ের প্রাপ্তি এবং

প্রিয় বস্তুর বিয়োগে শোক দুঃখাদি হয় না। যদ্যপি ঐ ধীর পুরুষের শরীর কোন কারণে শস্ত্রদ্বারা ছেদনও করা যায় বা তাঁহার অন্য কোনও প্রকারে গুরুতর দুঃখ আসিয়া উপস্থিত হয়, তথাপি সে ( সচ্চিদানন্দ-ঘন বাসুদেবে অনন্যভাবে স্থিত পুরুষ ) সেই স্থিতি হইতে বিচলিত হয়েন না। কেননা তাঁহার অন্তঃকরণে সমস্ত সংসার মৃগতৃষ্ণার জলের ন্যায় প্রতীয়মান হয় এবং কেবল এক সচ্চিদানন্দঘন পরমাত্মার অতিরিক্ত কোন সত্তাই প্রতীয়মান হয় না, বিশেষ কি বলা যায়, প্রকৃত পক্ষে সেই সচ্চিদানন্দঘন পরমাত্মাকে প্রাপ্ত পুরুষের ভাব তিনি স্বয়ংই জানিয়া থাকেন উহা মন, বুদ্ধি এবং ইন্দ্রিয় দ্বারা প্রকাশ করিবার সামর্থ্য কাহারও নাই। অতএব যতশীঘ্র সম্ভব অজ্ঞাননিদ্রা হইতে জাগরিত হইয়া উক্ত সাত শ্রেণীতে কথিত ত্যাগ দ্বারা পরমাত্মাকে প্রাপ্ত হইবার নিমিত্ত সৎ-পুরুষগণের শরণ লইয়া তাঁহাদের উপদেশানুসারে সাধন করিতে তৎপর হওয়া আবশ্যক। কারণ এই অতি দুর্লভ মনুষ্যজন্ম বহু জন্মের পরে পরম দয়ালু ভগবানের কৃপাতেই পাওয়া যায়। এই নিমিত্ত নাশবান্ ক্ষণভঙ্গুর সংসারের অনিত্য ভোগ্যবস্তু সকলের উপভোগে নিজ জীবনের অমূল্য সময় নষ্ট করা কর্ত্তব্য নহে।

ওঁ শান্তিঃ, ওঁ শান্তিঃ, ওঁ শান্তিঃ।

———

